# গৌড়ীয়ার তিন ঠাকুর

প্রথম-ভঙ্গী

বেদমূলক ও বেদাতীত গৌড়ীয়বৈষ্ণব-
দর্শন, ভজন ও রস-সংবেদনের
তুলনামূলক সচিত্র ইতিহাস



* * *

মহামহোপদেশক
শ্রীমৎসুন্দরানন্দ বিদ্যাবিনোদ-
বিরচিত

* * *

গৌড়ীয়-মিশন (রেজিষ্টার্ড), কলিকাতা—৩

প্রকাশক—
**গৌড়ীয়-মিশন** (রেজিষ্টার্ড)
শ্রীগৌড়ীয় মঠ, বাগবাজার,
কলিকাতা—৩

প্রথম প্রকাশ : প্রবোধনী একাদশী
**শ্রীগৌরকিশোর-বিরহতিথি**
২৬ দামোদর, ১ অগ্রহায়ণ, ১৭ নবেম্বর,
৪৬৭ শ্রীগৌরাব্দ, ১৩৬০ বঙ্গাব্দ, ১৯৫৩ খ্রীষ্টাব্দ

প্রাপ্তিস্থান—
**শ্রীগৌড়ীয় মঠ,** পোঃ বাগবাজার,
কলিকাতা—৩
**শ্রীপুরুষোত্তম-মঠ,** চটকপর্বত,
শ্রীপুরীধাম ( উড়িষ্যা )

মুদ্রাকর :—
শ্রীনরেন্দ্রকুমার নাগ রায়
ইষ্টল্যাণ্ড প্রিণ্টার্স
কলিকাতা—৫

শ্রীশ্রীগুরুগৌরাঙ্গৌ জয়তঃ

# এই গ্রন্থে কি কি বিশেষ কথা আছে ?

## —ইহাতে আছে—

১। গৌড়, গৌড়মণ্ডল ও গৌড়ীয়া-শব্দের সাধারণ ও পারমার্থিক ইতিহাস ; হিন্দু ও গৌড়ীয়বৈষ্ণবের মধ্যে পার্থক্য ও বৈশিষ্ট্য কোথায় ? গৌড়ীয়-সম্প্রদায় কি ?

২। গৌড়ীয়বৈষ্ণবধর্ম বেদমূলক হইয়াও বেদাতীত কিরূপে ?

৩। বৈদিক ইতিহাস ; বেদের প্রতিপাদ্য বিষ্ণু যে সূর্যাদি-দেবতার জনক এবং সমস্ত দেবতার মূল পরতত্ত্ব—ইহা সুস্পষ্ট-ভাবে বেদে কোথায় কোথায় আছে ?

৪। বেদে কোথায় কোথায় পরতত্ত্বে প্রেমভক্তির কথা আছে ? ঋগ্‌বেদের কোন্ কোন্ মন্ত্রে শ্রীকৃষ্ণলীলার বীজ আছে ? বেদে কোথায় সংকীর্তনাখ্যা ভক্তির কথা আছে ? বেদের পুরুষ-সূক্তে অচিন্ত্যভেদাভেদতত্ত্বের বীজ।

৫। উপনিষদ্ বা বেদান্তের প্রাকট্যের ইতিবৃত্ত। উপনিষদ্ যে সবিশেষ-সিদ্ধান্তপর শাস্ত্র, তদ্বিষয়ে সুস্পষ্ট প্রমাণ ; শ্রুতিতে বৈষ্ণবপ্রস্থানবিদ্‌গণের সিদ্ধান্ত ; উপনিষদের মহাবাক্য কি ? 'তত্ত্বমসি'-শ্রুতির প্রকৃত তাৎপর্য কি ? উপনিষদে 'দেবকীনন্দন-কৃষ্ণে'র যে নাম পাওয়া যায়, ইনি কে ? শ্রুতিতে হ্লাদিনী-সমাশ্লিষ্ট রসরাজের কথা কোথায় কোথায় আছে ?

৬। ভারতীয় আস্তিক ও নাস্তিক দর্শনসমূহের ইতিহাস ও উহাদের বিভিন্ন মতবাদের আলোচনা এবং তৎসঙ্গে ভাগবত-গৌড়ীয়দর্শনের তুলনা।

৭। ব্রহ্মসূত্রের ইতিহাস এবং শ্রীশঙ্কর, শ্রীভাস্কর, শ্রীরামানুজ, শ্রীমধ্ব, শ্রীকণ্ঠ, শ্রীবিষ্ণুস্বামী, শ্রীনিম্বার্ক, শ্রীবল্লভ, শ্রীবিজ্ঞানভিক্ষু, শ্রীবলদেব বিদ্যাভূষণ-প্রমুখ ভাষ্যকারাচার্যগণের প্রপঞ্চিত মতবাদ ও তাঁহাদের অধস্তনাচার্য-বৃন্দের চরিত, ইতিহাস ও সাম্প্রদায়িক সাহিত্যের সচিত্র বিবরণ এবং মতবাদাচার্যগণের সিদ্ধান্তের পরস্পর তুলনামূলক আলোচনা। শ্রীবিষ্ণুস্বামী, শ্রীশ্রীধরস্বামী, শ্রীনিম্বাদিত্যস্বামি-প্রমুখ আচার্যগণের কালনির্ণয় ও তৎসম্বন্ধে বিস্তৃত গবেষণা।

৮। শ্রীকৃষ্ণচৈতন্যদেবের চরিত: শ্রীসার্বভৌম ভট্টাচার্য ও শ্রীপ্রকাশানন্দ সরস্বতীর নিকট শ্রীমন্মহাপ্রভু বেদান্তভাষ্য-সম্বন্ধে যে সকল সিদ্ধান্ত বলিয়াছিলেন, তাহার বিস্তৃত আলোচনা।

৯। প্রাচীন শাস্ত্র ও মহাজনগণ যে যে যুক্তিপ্রমাণ-মূলে মায়াবাদকে প্রচ্ছন্ন বৌদ্ধমত বলিয়াছেন, উহার বিস্তৃত আলোচনা। এ সম্বন্ধে আধুনিক মনীষিগণেরও মতালোচনা। শ্রীশঙ্কর-মত ও শ্রীব্যাসসিদ্ধান্তের পার্থক্য।

১০। বেদান্তের চতুঃসূত্রী এবং অন্যান্য বিশেষ সূত্রের গৌড়ীয়সিদ্ধান্ত-সম্মত ব্যাখ্যা; শ্রীজীবগোস্বামিপাদ মায়াবাদের প্রধান মতত্রয় যে যে শাস্ত্রযুক্তিদ্বারা খণ্ডন করিয়াছেন, তাহার বিস্তৃত আলোচনা। চতুঃসূত্রীর ও আনন্দময়াধিকরণের গৌড়ীয়-রসসিদ্ধান্তপর ব্যাখ্যা। ব্রহ্মসূত্রের কোথায় কোথায় ভক্তির শ্রেষ্ঠ অভিধেয়ত্ব এবং ভক্তি ও শ্রীভগবানের শ্রীনামের নিত্যত্ব স্থাপিত হইয়াছে? ব্রহ্মসূত্রে ও তদ্ভাষ্যভূত শ্রীমদ্ভাগবতে হ্লাদিনীর কথা।

১১। শ্রীমদ্ভগবদ্গীতা-প্রাকট্যের ইতিহাস ; গৌড়ীয়বৈষ্ণব-সিদ্ধান্তে শ্রীগীতার কি কি বিশেষত্ব প্রদর্শিত হইয়াছে ? শ্রীমদ্-ভগবদ্গীতা ও শ্রীমদ্ভাগবতের বৈশিষ্ট্য প্রভৃতির আলোচনা।

১২। পঞ্চরাত্র-শাস্ত্রের ইতিহাস ; গৌড়ীয়-গোস্বামিপাদগণ পঞ্চরাত্রসম্বন্ধে কি কি বিশেষ সিদ্ধান্ত করিয়াছেন ? পঞ্চরাত্রমত ও ভাগবতমতের বৈশিষ্ট্যসম্বন্ধে আলোচনা।

১৩। Mythology ও পুরাণের মধ্যে পার্থক্য কি ? শ্রীমদ্-ভাগবতের আবির্ভাবের ও অধিবেশনের ইতিহাস ; শ্রীমদ্ভাগবত-বিরোধী যাবতীয় কল্পিত মতের অকাট্যপ্রমাণমূলে খণ্ডন ; সকল সম্প্রদায়েরই মহদ্ব্যক্তিগণ ও আচার্যগণ শ্রীমদ্ভাগবতকে স্বীকার করিয়াছেন কেন ? শ্রীভাগবতচতুঃশ্লোকীর প্রতিপাদ্য বিষয় ; বেদ ও শ্রীভাগবত-চতুঃশ্লোকী : শ্রীমদ্ভাগবতের সম্বন্ধ, অভিধেয় ও প্রয়োজনতত্ত্ব-বিচার ; শ্রীমদ্ভাগবতের উপসংহারে শ্রীকূর্মদেবের বন্দনার তাৎপর্য কি ?

১৪। আলোয়ারগণের চরিত ও ইতিহাস : দ্রাবিড়াম্নায়ের কথা, নম্মা আল্‌বর্, অণ্ডাল, শ্রীবৎসাঙ্কমিশ্র, শ্রীশঙ্করাচার্য, শ্রী-বিল্বমঙ্গল, শ্রীজয়দেব, শ্রীশ্রীধরস্বামি-প্রমুখ শ্রীচৈতন্য-পূর্ব-মহদ্গণ শ্রীচৈতন্যদেবের হৃদ্গত ভাবাবেশে কিরূপে আবিষ্ট হইলেন ? শ্রীরামানুজ, শ্রীমধ্ব, শ্রীনিম্বার্ক, শ্রীবল্লভাচার্যাদির ভজনাদর্শ হইতে শ্রীগৌরহরির দান ও কৃপার বৈশিষ্ট্য কি ?



# সাঙ্কেতিক-চিহ্ন-পরিচয়

অ = অঙ্ক, অধ্যায়, অন্ত্যখণ্ড, অন্ত্যলীলা

অনু = অনুচ্ছেদ

আ = আদিখণ্ড, আদিলীলা

আ প = আদিপর্ব

গী = গীতা, গো পূ তা = গোপালপূর্বতাপিনী

চৈ চ = শ্রীচৈতন্যচরিতামৃত

চৈ ভা = শ্রীচৈতন্যভাগবত

ত দী নি = তত্ত্বার্থদীপনিবন্ধ

তৈ = তৈত্তিরীয়োপনিষৎ

তৈ নারা = তৈত্তিরীয় নারায়ণোপনিষৎ

তৈ ব্রা = তৈত্তিরীয়-ব্রাহ্মণ

নৃ উ তা = নৃসিংহোত্তরতাপিনী

নৃ পূ তা = নৃসিংহপূর্বতাপিনী

পরিঃ = পরিচ্ছেদ

পৃঃ = পৃষ্ঠা, প্রঃ = প্রকরণ

ব সা প = বঙ্গীয় সাহিত্য পরিষৎ

বি পু = বিষ্ণুপুরাণ

বৃ = বৃহদারণ্যকোপনিষৎ

ব্র সূ = ব্রহ্মসূত্র

ভ র সি = শ্রীভক্তিরসামৃতসিন্ধু

ভা = শ্রীমদ্‌ভাগবত

ম = মধ্যখণ্ড, মধ্যলীলা

ম ভা তা নি = মহাভারত-তাৎপর্য-নির্ণয়

রা উ তা = রামোত্তরতাপিনী

রা পূ তা = রাম-পূর্বতাপিনী

শ ব্রা = শতপথ-ব্রাহ্মণ

শা প = শান্তিপর্ব

সূ ভা = সূত্র-ভাষ্য

সং = সংস্করণ, সংহিতা

A. I. O. C. = All India Oriental Conference

A. S. B. = Asiatic Society of Bengal

B. O. R. I. = Bhandarkar Oriental Research Institute

I. H. Q. = Indian Historical Quarterly

J. B. O. R. S. = Journal of Behar & Orissa Research Society

J. R. A. S. = Journal of Royal Asiatic Society



শ্রীশ্রীগৌরনিত্যানন্দৌ জয়তঃ

# অবতরণিকা

মূকং করোতি বাচালং পঙ্গুং লঙ্ঘয়তে গিরিম্।
যৎকৃপা তমহং বন্দে শ্রীগুরুং দীনতারণম্ ॥

নিত্যানন্দঃ কৃষ্ণচৈতন্যচন্দ্রো-,ঽদ্বৈতঃ পৃথ্ব্যামেধয়ন্ প্রেমসিন্ধুন্ ।
সন্তপ্তং বৈ স্তেময়ংশ্চেতয়ন্মাং, খিন্নন্ ভূয়াৎ স্বৈঃ কৃপারশ্মিলেশৈঃ ॥
শ্রীমদ্গদাধর নমো নৃহরে নমস্তে, শ্রীরামরায় নম এব নমঃ স্বরূপ ।
শ্রীরূপ সানুগ নমোঽস্তু নমোঽস্তু তুভ্যং, শ্রীমৎসনাতন নমোঽস্তু নমো নমোঽস্তু ॥
গোপালভট্ট-রঘুনাথ-পদাব্জরেণূন্, শ্রীলোকনাথ-চরণানথ জীবপাদান্ ।
বন্দে যদীয়করুণা-সুরদীর্ঘিকায়াং, স্নাতো ধৃতাঽঘততিরীহিতমাপ্নুমীশে ॥

বাঞ্ছাকল্পতরুভ্যশ্চ কৃপাসিন্ধুভ্য এব চ ।
পতিতানাং পাবনেভ্যো বৈষ্ণবেভ্যো নমো নমঃ ॥

'গৌড়ীয়ার তিন ঠাকুরে'র শ্রীপাদপদ্মের সহিত শ্রীচৈতন্যচরণানুচর গৌড়ীয়-গুরুবর্গের ও তদনুগ গৌড়ীয়-বৈষ্ণবসম্প্রদায়ের সম্বন্ধ-অভিধেয়-প্রয়োজন, দর্শন-সাহিত্য-রসতত্ত্ব, সমস্ত সংস্কৃতি ও ইতিহাস, বলিতে কি, —সমগ্র সত্তা গ্রথিত রহিয়াছে। শ্রীচৈতন্যচরিতামৃতকার এই তিন ঠাকুরের বন্দনামুখেই শ্রীচৈতন্যলীলা-কীর্তনের আরম্ভ ও উপসংহার করিয়াছেন।

কেহ কেহ মনে করেন, উক্ত 'গৌড়ীয়া' শব্দটির অর্থ—'বাঙ্গালী' অর্থাৎ গৌড়দেশবাসী। বস্তুতঃ গৌড়ীয়াচার্যগণ এরূপ প্রাকৃতাভিনিবেশজ অর্থে 'গৌড়ীয়া'-শব্দের প্রয়োগ করেন নাই। "নাহং বিপ্রো ন চ নরপতিঃ * * * গোপীভর্তুঃ পদকমলয়োর্দাসদাসানুদাসঃ" ইত্যাদি, শ্রীচৈতন্য-মুখোদ্গীর্ণ শ্লোকই ইহার প্রকৃষ্ট প্রমাণ। "যমেবৈষ বৃণুতে তেন

স্তভ্যস্তস্যৈষ আত্মা বিবৃণুতে তনুং স্বাম্"[1]—এই শ্রুতিমন্ত্রানুসারে প্রণত-করুণ পরব্রহ্ম প্রণতজনকেই—রসিক-ব্রহ্ম শ্রীব্রজেন্দ্রনন্দন অপ্রাকৃত রসিকগণকেই আত্মসাৎ করেন। শ্রীরায়রামানন্দপাদ শ্রীজগন্নাথবল্লভ-নাটকে[2] ও শ্রীরূপ-পাদ শ্রীবিদগ্ধমাধব-নাটকে[3] 'রসিক-সমাজ', 'রসিক-সম্প্রদায়' প্রভৃতি আখ্যায় গৌড়ীয়গণকে আখ্যাত করিয়াছেন। শ্রীল নরোত্তম ঠাকুর মহাশয়ও 'শ্রীপ্রেমভক্তিচন্দ্রিকা'য় "জয় সনাতন-রূপ, প্রেমভক্তি-রসকূপ, যুগল উজ্জ্বলময় তনু" এবং তৎকৃত 'প্রার্থনা'য় "কৃষ্ণদাস কবিরাজ, রসিক ভকতমাঝ" প্রভৃতি যে সকল উক্তি করিয়াছেন, তাহাতে শ্রীগৌর-প্রেমরসরসিক, শ্রীমদ্ভাগবতরস-রসিক, শ্রীনামরস-রসিক ও শ্রীপ্রেম-ভক্তিরস-রসিকগণকেই 'গৌড়ীয়া' বলিয়া জানা যায়। ইঁহাদিগকেই তিন ঠাকুর আপনার অন্তরঙ্গজন করিয়াছেন।

শ্রীশ্রীগুরুবর্গের প্রত্যাদেশ ও মনোভীষ্টের অনুসরণে প্রকাশ্যমান 'গৌড়ীয়ার তিন ঠাকুর' গ্রন্থের কলেবর অপ্রত্যাশিতভাবে বৃদ্ধিপ্রাপ্ত হওয়ায় সম্পূর্ণ গ্রন্থ একসঙ্গে প্রকাশ করা সম্ভবপর হইল না। মূল গ্রন্থের ভূমিকার একটি অংশ 'প্রথম-ভঙ্গী'-নামে প্রকাশিত হইলেন। ভঙ্গীত্রয়যুক্ত গ্রন্থের অবশিষ্ট ভঙ্গীদ্বয় প্রকাশিত হওয়া একমাত্র ভগবদানুকূল্য-সাপেক্ষ।

শ্রীহর্ষ 'নৈষধ-চরিতে'র প্রথমেই "অধীতি-বোধাচরণ-প্রচারণৈঃ"[4] ইত্যাদি বাক্যে বলিয়াছেন যে, শাস্ত্রচর্চা চারি প্রকার—(১) অধ্যয়ন, (২) অর্থবোধ, (৩) আচরণ ও (৪) প্রচারণ। অন্যাভিলাষী পল্লবগ্রাহী ব্যক্তিগণ যে শাস্ত্রচর্চার অভিনয় করে, তাহাতে গুর্বানুগত্য না থাকায় প্রকৃত অধ্যয়ন হয় না। সুতরাং "তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ"[5]—এই

১। কঠ ১।২।২৩; মুণ্ডক ৩।২।৩; ২। শ্রীজগন্নাথবল্লভ-নাটক ২।৩,১১; ৫।২,১৬; ৩। শ্রীবিদগ্ধমাধব-নাটক ১।২; ৪। নৈষধচরিত ১।৪, ম ম পণ্ডিত শিবদত্ত-সম্পাদিত, মুম্বই নির্ণয়সাগর-সং, ১৯৪২ খৃঃ; ৫। শ্বেতাশ্ব ৬।২৩

শ্রুতি-বাক্যানুসারে মহৎ-কৃপালব্ধ শাস্ত্রার্থবোধ হইতে পারে না, মস্তিষ্কের আলোড়নমাত্র হয়। তৎফলে শাস্ত্রের উপদেশ-সমূহ তাহারা আচরণ করিতে পারে না। সুতরাং আচরণের পর প্রচারণরূপ যে চতুর্থ পর্যায়, তাহা ব্যর্থই হইয়া যায়। 'সরাগ' প্রচারকের বাগ্‌বিলাস শূন্যগর্ভবাক্যে বা নানাপ্রকার অন্যাভিলাষে পর্যবসিত হয়।

মাদৃশ অনর্থযুক্ত ব্যক্তিতে ঐরূপ সকল দৌরাত্ম্যেরই সমাবেশ রহিয়াছে। এই গ্রন্থ রচনা করিবার কালে নিজের অযোগ্যতা-পরাকাষ্ঠার কথা সর্বক্ষণই চিন্তাপথে অবশ্য আসিয়াছে। তথাপি শ্রীশ্রীগুরুবর্গের অচ্ছেদ্যমূলা আজ্ঞাবাণীর অদম্য প্রেরণাবশেই স্বীয় সর্বপ্রকার অযোগ্যতা এবং জগতের নানা প্রতিকূল পরিবেশ ও পরিস্থিতির মধ্যেও এইরূপ দুঃসাহসিক কার্য করিতে ধাবিত হইয়াছি।

গৌড়ীয়ার তিন ঠাকুর গৌড়ীয়-সাহিত্য, গৌড়ীয়-উপাসনা ও গৌড়ীয়-দর্শন—এই ত্রিভঙ্গ-ভঙ্গিমা-দ্বারা গৌড়ীয়াকে আত্মসাৎ করিয়াছেন। গৌড়ীয়-সাহিত্যই হইল সম্বন্ধি-তত্ত্ব। 'বক্রোক্তিজীবিত'কার বলেন,—"সহিতয়োর্ভাবঃ সাহিত্যম্"[১]। —চিত্তচমৎকারিতার কারণরূপে শব্দ ও অর্থ—এই উভয়ের যে অলৌকিকী অবস্থিতি, তাহাই সাহিত্য। "সহিতা ভগবদ্‌ভক্তিস্তামর্হতীতি সাহিত্যং শ্রীভাগবতম্"; অথবা "সহিতস্য ভগবৎ-সঙ্গস্য ভাবঃ সাহিত্যম্"[২]। 'সহিতা' অর্থে—ভগবদ্‌ভক্তি। ভগবদ্ভক্তি প্রতিপাদন করিবার যোগ্য যাহা, তাহাই 'সাহিত্য'। সেই সাহিত্যই 'শ্রীভাগবত' অথবা ভগবৎসঙ্গের যে ভাব, তাহাই 'সাহিত্য'।

সহিত বা সহিতার ভাব অর্থাৎ আরাধ্য ও আরাধকের মিলিত ভাবকে গৌড়ীয়বৈষ্ণব-পরিভাষায় সাহিত্য বলে। সাহিত্যের মধ্যে যুগলিত ও

---

১। রাজানককুন্তলক-বিরচিত 'বক্রোক্তি-জীবিত' ১।১৮ (স্বকৃত-টীকা). Cal. Oriental Series No. 8 edited by Dr. S. K. De. Cal. 1923. ২। শ্রীহরিনামামৃত-ব্যাকরণের মঙ্গলাচরণ, ১ম শ্লোকের শ্রীহরেকৃষ্ণাচার্য-কৃত টীকা।

একতাপ্রাপ্ত উভয় স্বরূপই বিলসিত রহিয়াছে। উক্ত উভয়স্বরূপ যথাক্রমে শ্রীযুগলকিশোর ও শ্রীগৌরকিশোর-রূপে প্রকটিত। প্রমাণ ও প্রমেয় সমস্তই সাহিত্যের মধ্যে আছে। শ্রীমদ্ভাগবত সেই যুগলিত ও ঐক্যপ্রাপ্ত উভয় স্বরূপেরই মূর্তিমান্ শব্দাবতার। গৌড়ীয়-সাহিত্য এক অভূতপূর্ব অত্যদ্ভুত অতিমর্ত্য ব্যাপার। এই সাহিত্যের মধ্যে তত্ত্ব-সাহিত্য বা দর্শন-সাহিত্য তথা অলঙ্কারাদি যাবতীয় সাহিত্য যেরূপ একদিকে শব্দাবতাররূপে বিলসিত, অন্যদিকে শ্রীশ্রীরাধামদনমোহন, শ্রীশ্রীরাধাগোবিন্দ ও শ্রীশ্রীরাধা-গোপীনাথ—এই তিন ঠাকুরও শ্রীবিগ্রহরূপে নিত্য প্রকাশিত আছেন।

গৌড়ীয়-উপাসনাই ত্রিভঙ্গরসরাজের দ্বিতীয়-ভঙ্গী, যাহা "রম্যা কাচি-দুপাসনা ব্রজবধূবর্গেণ যা কল্পিতা"—এই মহাজন-বাক্যে উদ্দিষ্ট হইয়াছে; অর্থাৎ মহদানুগত্যময়ী ও আবেশময়ী যে উপাসনা, তাহাই গৌড়ীয়-উপাসনা। ইহা সাধন ও সাধ্য অর্থাৎ অপক্ক ও পক্ক দশাভেদে দ্বিবিধ। প্রপত্তিপূর্ণ আবেশের সহিত শ্রীনাম-সংকীর্তন এই উপাসনার মধ্যে সর্বশ্রেষ্ঠ ও রসবিশেষপোষক। ইহাই অভিধেয়-তত্ত্ব। গৌড়ীয়-উপাসনার পর্যবসান হয় গৌড়ীয়-দর্শনে।

ভাবযুক্ত উপাসনার ফলে যে অন্তঃ-সাক্ষাৎকার ও বহিঃ-সাক্ষাৎকার লাভ হয়, তাহাই হইল ত্রিভঙ্গরসরাজের তৃতীয়-ভঙ্গী। ইহারই নাম গৌড়ীয়-দর্শন; অর্থাৎ রসরাজ-মহাভাবের সাক্ষাৎকার বা দর্শনই গৌড়ীয়-দর্শন বা প্রয়োজন-তত্ত্ব। গৌড়ীয়দর্শন কেবল তাত্ত্বিক বিচার নহে, তাহা রসময়ের সাক্ষাৎকাররূপ রস-সংবেদন। ইহাই গৌড়ীয়-দর্শনের অতুলনীয় বৈশিষ্ট্য।

রসপ্রস্থানের প্রাচীনতম প্রধান আচার্য ভরতমুনি জীবস্থানীয় দেবতার প্রতি ভক্তিকেই 'ভক্তি' মনে করিয়া ভক্তির রসতা স্বীকার করেন নাই। বস্তুতঃ পরতত্ত্বের স্বরূপশক্তি হ্লাদিনীর বৃত্তি ভক্তির যে নিত্যসিদ্ধরসতা, তাহা একটি সম্পূর্ণ স্বতন্ত্র প্রস্থান। শ্রীরূপগোস্বামিপাদ বলেন,—

প্রাক্তন্যাধুনিকী চাস্তি যস্য সদ্ভক্তিবাসনা।
এষ ভক্তিরসাস্বাদস্তস্যৈব হৃদি জায়তে ॥[১]

অর্থাৎ যাঁহার পূর্বজন্মের এবং বর্তমান জন্মের ভক্তিসংস্কার আছে, তাঁহারই হৃদয়ে ভক্তিরসের আস্বাদন প্রকাশিত হয়। শ্রীরূপ-পাদ 'শ্রীপদ্যাবলী'তে শ্রীমাধবসরস্বতীর একটি শ্লোক উদ্ধার করিয়া বলিয়াছেন, —'যেরূপ গুর্বী (উৎকৃষ্ট) দর্বী (হাতা) সুস্বাদু রস পরিবেশন করিয়াও সেই রস আস্বাদন করিতে পারে না, সেরূপ স্বরূপশক্তির সহিত লীলাকারী শ্রীভগবানের ভক্ত-মহদ্গণের সঙ্গ ব্যতীত কেহই সর্বশাস্ত্র-জ্ঞাতা হইয়াও ভক্তিরস উপলব্ধি করিতে পারেন না।'[২]

'শ্রীঅলঙ্কারকৌস্তুভে' উক্ত হইয়াছে,—"তেন সামাজিকানামেব রসঃ"[৩] অর্থাৎ সামাজিক বা সহৃদয়গণই রসাস্বাদন করেন। 'সহৃদয়' বা 'সামাজিক' শব্দ একটি আলঙ্কারিক পরিভাষা। হৃদয় (হৃৎপিণ্ড ও তাহার ক্রিয়া) আছে যাঁহার, তিনি সহৃদয়—এইরূপ অর্থ হইলে সকলেই সহৃদয় হইতে পারিতেন। কিন্তু অলঙ্কারশাস্ত্রে 'সহৃদয়'-শব্দের অর্থ—'সহ সমানং হৃদয়ং যস্য স সহৃদয়ঃ', অর্থাৎ রসবস্তুর সঙ্গে যে রসিকপুরুষের হৃদয় খাপে খাপে মিলিয়া যায়, তাঁহাকেই বলা যায় 'সহৃদয়'। সাধারণ লোকের পক্ষে সামাজিকের ন্যায় বিশুদ্ধসত্ত্ব-হৃদয় হওয়া সম্ভবপর নহে। রসের সারবস্তু যে চমৎকার, তাহা মলিন হৃদয়ে অনুভূত হয় না। সাধনভক্তির দ্বারা চিত্ত শোধিত ও মসৃণ হইলে এবং রাগ-দ্বেষ-প্রভৃতি চিত্তদোষ বিদূরিত হইলেই তাহাতে শুদ্ধসত্ত্বের আবির্ভাব হয়। শ্রীরূপগোস্বামিপাদ বলিয়াছেন[৪],—যাহা ভাবনামার্গ অতিক্রমপূর্বক চমৎকারাতিশয্যের উৎসরূপে বিশুদ্ধসত্ত্বগুণোদ্ভাসিত

১। শ্রীভক্তিরসামৃতসিন্ধু, দক্ষিণবিভাগ ১।৬; ২। শ্রীপদ্যাবলী ৫৭; ৩। অলঙ্কার-কৌস্তুভ ৫।৭, বহরমপুর-সং, ১৩০৫ বঙ্গাব্দ; ৪। শ্রীভক্তিরসামৃতসিন্ধু দক্ষিণবিভাগ ৫।১৩২

হৃদয়ে প্রচুরভাবে আস্বাদ্য হয়, তাহাই 'রস'। শ্রীজীবপাদ 'শুদ্ধসত্ত্ব' বলিতে ভগবানের স্বরূপশক্তির সর্বপ্রকাশিকা সম্বিদ্‌বৃত্তিকে জ্ঞাপন করিয়াছেন।[১] এজন্য শ্রোত্রিয় জড়মীমাংসক ও তার্কিক, প্রশান্তচিত্ত ব্রহ্মচারী, নির্বিকার-চিত্ত সমদৃষ্টিসম্পন্ন জ্ঞানী, সন্ন্যাসি-প্রমুখ ব্যক্তিগণের ভয়-শোকাদি স্থায়ি-ভাবের অভাব-নিবন্ধন রসাস্বাদন অসম্ভব—ইহা আলঙ্কারিকগণের অভিমত বলিয়া শ্রীঅলঙ্কারকৌস্তুভের 'সুবোধিনী' টীকায় রসিক-চক্রবর্তী শ্রীবিশ্বনাথ চক্রবর্তিপাদ প্রদর্শন করিয়াছেন।[২] অত্যন্ত বিষয়াসক্ত ব্যক্তিগণও ভক্তিরস আস্বাদন করিতে অসমর্থ।

গৌড়ীয়ার তিন ঠাকুরের শ্রীচরণোৎস হইতে প্রসৃত গৌড়ীয়-দর্শন, গৌড়ীয়-ভজন ও গৌড়ীয়রস-সংবেদনের ত্রিধারা—এক অদ্বয়তত্ত্ব। ইহাদের কোনটিরই অধিষ্ঠানক্ষেত্র মস্তিষ্ক নহে, ইহারা হৃদয়ের বস্তু। মস্তিষ্কের দ্বারা অতন্নিরসনপূর্বক জ্ঞান-পর্যন্ত লাভ হইতে পারে; আর হৃদয়ের দ্বারা ভাগবত-কথিত বিজ্ঞান অর্থাৎ অনুভব বা সাক্ষাৎকার লাভ হয়। মহতের সঙ্গ ও কৃপাফলে হৃদয়ের বৃত্তি প্রকাশিত হয়। কৃপার পথই হৃদয়ের পথ। কাব্যে সমঝদার বা রসজ্ঞ অর্থে 'সহৃদয়' পরিভাষার প্রয়োগ দৃষ্ট হয়। শ্রীশ্রীজীবগোস্বামি-প্রভুপাদ-প্রমুখ আচার্য-বৃন্দ যে চুলচেরা দার্শনিক বিচার করিয়াছেন, তাহা কিছু মস্তিষ্কের বিচারপথে জীবকে ধাবিত করিবার উদ্দেশ্যে নহে। মস্তিষ্কজাত বিচারের আবর্জনা-স্তূপকে শাস্ত্রানুকূল যুক্তির দ্বারা অপসারিত করিয়া হৃদয়ের পথ উন্মোচন করিবার জন্যই এত বিচার-বিশ্লেষণ। সন্দর্ভের চুলচেরা বিচারের আদি, মধ্য ও অন্তে শ্রীকৃষ্ণপ্রীতিই একমাত্র প্রয়োজন। ষট্‌সন্দর্ভের বিচারের পর্যবসান হইয়াছে—প্রীতিসন্দর্ভে।

---

১। শ্রীদুর্গমসঙ্গমনী, পূর্ববিভাগ ৩।১; ২। শ্রীঅলঙ্কারকৌস্তুভের সুবোধিনী টীকা ৫।৭

মহতের কৃপাভিষিক্ত ও তাঁহার সেবানুগত্যে নিযুক্ত না হইলে যাবতীয় যোগ্যতার কোনই মূল্য নাই। শ্রীশ্রীজীবপাদ বলিয়াছেন,—

নৃপো ন হরিসেবিতা, ব্যয়কৃতী ন হর্যর্পকঃ
কবির্ন হরিবর্ণকঃ, শ্রিতগুরুর্ন হর্যাশ্রিতঃ।
গুণী ন হরিতৎপরঃ, সরলধীর্নঃ কৃষ্ণাশ্রয়ঃ
স ন ব্রজরমানুগঃ, স্বহৃদি সপ্ত শল্যানি মে ॥[১]

অর্থাৎ (১) রাজা, কিন্তু হরিসেবা করেন না; (২) মুক্ত হস্তে অর্থব্যয়ী, কিন্তু হরিতে অর্পণ করেন না; (৩) কবি, কিন্তু শ্রীহরি-বিষয় বর্ণন করেন না; (৪) গুরুপদাশ্রিত কিন্তু শ্রীহরির আশ্রয় গ্রহণ করেন না; (৫) বহু গুণে গুণী, কিন্তু ভগবদ্ভক্ত নহেন; (৬) সরলচিত্ত, কিন্তু কৃষ্ণাশ্রয় করেন না; (৭) কৃষ্ণাশ্রয়ী, কিন্তু ব্রজরামাগণের আনুগত্য করেন না—এই সাতটি আমার নিজ-হৃদয়ে শল্যস্বরূপ।

শ্রীবৃন্দাবনের অধিদেব তিন ঠাকুর ও তৎসঙ্গে গৌড়ীয়গুরুবর্গের অন্যান্য ঠাকুরও পরবর্তিকালে ম্লেচ্ছভয়ের ছল উঠাইয়া শ্রীধাম-বৃন্দাবন হইতে বিভিন্ন স্থান হইয়া রাজস্থানের ধার্মিক রাজন্যবৃন্দের আশ্রয়ে বিজয়লীলা প্রকাশ করিয়াছিলেন। সেই সময় শ্রীল মাধবেন্দ্র পুরীপাদের প্রাণধন শ্রীগোবর্ধনধারী 'শ্রীগোপাল'ও রাজস্থানের সিয়াড় (পরে 'নাথদ্বার' নামে খ্যাত) গ্রামে অধিষ্ঠিত হ'ন। শ্রীবৃন্দাবন-পুরন্দর "বৃন্দাবনং পরিত্যজ্য পাদমেকং ন গচ্ছতি"; কিন্তু আমাদের বাহ্য দৃষ্টিকে বঞ্চনা করিয়া গৌড়ীয়গুরুবর্গের প্রাণনাথ আচারহীন দেশেও গমনলীলা এবং অগৌড়ীয়গণেরও আশ্রয়-গ্রহণলীলা; এমন কি—বৈষ্ণবধর্মের দীক্ষা-শিক্ষাহীন দেবলের দ্বারা পূজিত হইবার লীলাও প্রদর্শন করিতেছেন। তুচ্ছ অন্তর্যামিত্ব যাঁহাদের আজ্ঞা-কৃপাকটাক্ষ-লাভের

১। শ্রীগোপালচম্পূ—পূর্ব ৩৩।৬১, শ্রীশ্রীমৎপুরীদাসগোস্বামিপাদ-সং ১৯৪৭ খৃঃ।

জন্য সন্ত্রস্তভাবে দূরে অপেক্ষা করে, তাদৃশ ভগবৎপার্যদগণ কি এই সকল ভাবী ঘটনার কথা পূর্বে জানিতে পারেন নাই ? তাঁহারা নিশ্চয়ই জানিয়াছিলেন। এখনও প্রসিদ্ধি আছে—শ্রীল সনাতন গোস্বামিপাদ ভবিষ্যদ্বাণী করিয়া বলিয়াছিলেন যে, তাঁহা হইতে অধস্তন সপ্ত পুরুষ পর্যন্ত শিষ্য-পরম্পরায় শ্রীমদনমোহনের সেবা চলিবে। ইহার পর শ্রীমদনমোহনের যেরূপ ইচ্ছা, তাহাই হইবে। কার্যতঃ ঠিক তাহাই হইয়াছিল। সংগৃহীত বিবরণ হইতে জানা যায়, শ্রীল সনাতন গোস্বামি-প্রভুপাদের অনুগৃহীত শ্রীকৃষ্ণদাস ব্রহ্মচারী গোস্বামী হইতে শ্রীসুবলদাস (নামান্তর শ্রীসুবলানন্দ) গোস্বামীজী পর্যন্ত পাঁচ পুরুষ ত্যক্ত-গৃহ ও শিষ্যপারম্পর্যে শ্রীমদনমোহনের সেবাধিকারী ছিলেন। শ্রীসুবলদাসজীর সেবাধিকারকালে ও জয়পুর-নরেশ দ্বিতীয় সবাঈ জয়সিংহের (১৭০০—১৭৪৩ খ্রীঃ) রাজত্বকালে শ্রীশ্রীসনাতনের প্রাণধন শ্রীশ্রীমদনমোহনদেব শ্রীবৃন্দাবন হইতে জয়পুরে বিজয় করেন। ইহার কিছুকাল পরে উক্ত সবাঈ জয়সিংহের শ্যালক করৌলীরাজ শ্রীগোপালসিংহ (১৭২৪—১৭৫৭ খ্রীঃ) শ্রীমদনমোহনদেবকে বিশেষ আগ্রহসহকারে স্বীয় রাজধানী করৌলীতে লইয়া আসেন। শ্রীসুবলদাসজী করৌলীরাজের গুরুপদে অভিষিক্ত হইয়াছিলেন। তিনি কিছুদিনের মধ্যেই করৌলীতে দেহরক্ষা করেন। তাঁহার শিষ্য শ্রীকৃষ্ণচরণদাসজী শ্রীমদনমোহনের সেবাধিকার প্রাপ্ত হ'ন। ইঁহার সময় হইতে লৌকিক বংশধারা প্রবর্তিত হয়।

শ্রীল হরিদাস-পণ্ডিত গোস্বামিপাদ শ্রীশ্রীরূপগোস্বামি-প্রভুপাদের নিকট হইতে শ্রীবৃন্দাবনে শ্রীগোবিন্দের সেবাধ্যক্ষতা প্রাপ্ত হ'ন। সংগৃহীত বিবরণ হইতে জানা যায়, শ্রীল পণ্ডিত গোস্বামিপাদ হইতে শ্রীশিবরাম গোস্বামী পর্যন্ত পাঁচপুরুষ বিরক্তশিষ্য-পারম্পর্যে শ্রীগোবিন্দের সেবাধিকার লাভ করেন। শ্রীশিবরামের সময় (১৭০৭ খ্রীঃ) শ্রীগোবিন্দ-

দেব জয়পুরে বিজয় করেন। শ্রীশিবরামের শিষ্য শ্রীকৃষ্ণচরণ ও তাঁহার শিষ্য শ্রীগোবিন্দচরণ ও বিরক্তশিষ্য-পারম্পর্য্যেই সেবাধিকার লাভ করিয়াছিলেন; কিন্তু শ্রীগোবিন্দচরণের শিষ্য শ্রীজগন্নাথের (কোন মতে তৎ-পরবর্ত্তি-সেবায়েত শ্রীরামশরণের) সময় হইতে লৌকিক বংশপারম্পর্য্যে সেবা হস্তান্তরিত হয়।

শ্রীগৌরশক্তি শ্রীল গদাধর-পণ্ডিত গোস্বামিপাদের শিষ্য শ্রীল পরমানন্দ গোস্বামিপাদের আবিষ্কৃত শ্রীগোপীনাথ-শ্রীবিগ্রহের সেবা তদনুগ শ্রীমধুপণ্ডিত গোস্বামিপ্রভু প্রাপ্ত হ'ন। ইঁহারা সকলেই নিষ্কিঞ্চন বিরক্তপুরুষ ছিলেন। শ্রীগোপীনাথের বর্ত্তমান সেবাইতগণ শ্রীল মধু-পণ্ডিতের পূর্ব্বাশ্রমের তিন ভ্রাতার বংশধর বলিয়া পরিচয় প্রদান করেন। ইঁহাদেরই পূর্ব্বপুরুষ গোপাল লাল দেবগোস্বামীর সময় শ্রীগোপীনাথদেব শ্রীবৃন্দাবন হইতে জয়পুরে বিজয় করেন।

শ্রীশ্রীরূপগোস্বামিপাদের প্রকটিত এবং শ্রীজীবগোস্বামিপাদের সেবিত শ্রীশ্রীরাধাদামোদর-শ্রীবিগ্রহও জয়পুরে অবস্থান করিতেছেন। সংগৃহীত বিবরণ হইতে জানা যায়—শ্রীল শ্রীজীবগোস্বামিপাদের পরে শ্রীকৃষ্ণদাস গোস্বামী হইতে শ্রীনবল লাল গোস্বামী পর্য্যন্ত পাঁচ পুরুষ বিরক্ত শিষ্য-পারম্পর্য্যে সেবাধিকার লাভ করিয়াছিলেন। শুনা যায়, তৎপরবর্ত্তী শ্রীগোবিন্দ লাল গোস্বামীর সময় হইতে গৃহস্থপ্রণালী-প্রবর্ত্তিত হয় এবং তদবধি বংশপারম্পর্য্যেই সেবাধিকার চলিতেছে।

আমাদের অশেষ দুর্ভাগ্যফলে সাক্ষাৎ ভগবৎপার্ষদ শ্রীশ্রীগৌড়ীয়-গুরুবর্গের সেবিত শ্রীবিগ্রহের প্রতি সেবাপরাধজনিত নানাপ্রকার কলির উৎপাত উপস্থিত হইয়াছে। শ্রীবিগ্রহকে শ্রীশ্রীগুরুবর্গের আদর্শে সেবা করিবার পরিবর্তে ভোগ্য সম্পত্তিরূপে দর্শন করায় সর্বত্র সেবক-গণকে (?) কলির দ্বারে নানাপ্রকার লাঞ্ছনা ও নানা দৌরাত্ম্যের সম্মুখীন

হইতে হইয়াছে। শ্রীধাম-বৃন্দাবনস্থ শ্রীরাধাদামোদরের শ্রীমন্দিরে শ্রীশ্রীজীবগোস্বামি প্রভুপাদের যে সুবৃহৎ অদ্বিতীয় পুঁথিশালা ছিল—যাহাতে ষড়্গোস্বামীর ও অন্যান্য শ্রীগৌরপার্ষদবৃন্দের শ্রীহস্তলিখিত ও ব্যবহৃত বহু অমূল্য শ্রীগ্রন্থ রক্ষিত ছিল—কলির দ্বারে জ্ঞাতিবিরোধের ফলে তাহা সমস্তই লুণ্ঠিত, অথবা কপর্দকমূল্যে হস্তান্তরিত, গ্রন্থকীটের ভোগ্য সামগ্রীরূপে পরিণামিত এবং নানাভাবে বিপর্যস্ত হইয়াছে। যুগদেবতার সৃষ্টি ভুঁই ও ভুঁড়ির কূটনীতি সর্বত্রই প্রাধান্য বিস্তার করিতেছে!

শ্রীল লোকনাথ গোস্বামিপাদের প্রাণধন শ্রীশ্রীরাধাবিনোদজীও জয়পুরেই আছেন। তাঁহার সেবাপূজায়ও নানাপ্রকার বিভ্রাট ঘটিয়াছে।

শ্রীমূর্তি ও শ্রীগ্রন্থ—দুইরূপে প্রকটিত একই অদ্বয়তত্ত্ব গৌড়ীয়গুরুবর্গের প্রাণসর্বস্ব। শ্রীসনাতন গোস্বামিপ্রভুপাদ এজন্য শ্রীমদ্ভাগবতকে 'মন্মহাধন' এবং শ্রীল কবিরাজ গোস্বামিপাদ শ্রীল সনাতনের প্রাণধন শ্রীরাধামদনমোহনকে 'মৎসর্বস্বপদাম্ভোজ' বলিয়াছেন। নিষ্কিঞ্চন-শিরোমণি শ্রীগৌড়ীয়-গুরুবর্গের একমাত্র প্রাণনিধি সাক্ষাৎ শ্রীকৃষ্ণ-পরিবর্তিত অদ্বিতীয় করুণাবতার শ্রীগ্রন্থ ও শ্রীমূর্তির সেবা অমোঘ পরম-পুরুষার্থপ্রদ, অপরদিকে সেই শ্রীবিগ্রহদ্বয়ে (শ্রীগ্রন্থে ও শ্রীমূর্তিতে) ভোগ্য সম্পত্তি-জ্ঞান অপরাধের চরম সীমার প্রাপক। নিত্যসিদ্ধ-সেব্যবস্তুতে কোনরূপ ভোগবুদ্ধি বা ভাবের ঘরে চুরি থাকিলে তাহার অনিবার্য ফল-ভোগ করিতেই হইবে। এই বিপদ্ হইতে আমাদিগকে রক্ষা করিবার জন্য আমাদের উপজীব্যচরণ স্বীয় অভূতপূর্ব অদ্বিতীয় আদর্শের দ্বারা আমাদিগকে পূর্ব হইতেই বহুভাবে সতর্ক করিতেছেন। কলির ঐ সকল তাপ গৌড়ীয়ার ঠাকুরগণের অপ্রাকৃত শ্রীচরণকমলকে বিন্দুমাত্র স্পর্শ করিতে না পারিলেও তাহা আমাদের অপরাধময়ী ভোগ্যদৃষ্টির পক্ষে অঞ্জন-শলাকা-স্বরূপ।

"গৌড়ীয়ার তিন ঠাকুর" গ্রন্থে গৌড়ীয়বৈষ্ণবধর্ম যে বেদমূলক হইয়াও বেদাতীত এবং গৌড়ীয়-দর্শন, সাহিত্য ও রসতত্ত্ব যে সর্বাতিশায়িনী চমৎকারিতার খনি, তুলনামূলক আলোচনার দ্বারা তাহার দিগ্‌দর্শন করাইবার চেষ্টা হইয়াছে। এই গ্রন্থে একাধারে গৌড়ীয়বৈষ্ণব-সম্প্রদায়ের সমস্ত সংস্কৃতির ইতিহাস এবং তৎসহ যাবতীয় প্রসিদ্ধ বৈষ্ণব-সম্প্রদায় ও ধর্মসম্প্রদায়ের তুলনামূলক ইতিবৃত্ত গ্রথিত হইয়াছে। অন্য সম্প্রদায়ের মত বা অধিকারকে কোনভাবে বিন্দুমাত্রও হীন করিবার কোনরূপ উদ্দেশ্য লইয়া ঐরূপ আলোচনার অবতারণা করা হয় নাই। শ্রীমদ্ভাগবত তারস্বরেই বলিয়াছেন,—"শ্রদ্ধাং ভাগবতে শাস্ত্রেঽনিন্দামন্যত্র চাপি হি"[১] অর্থাৎ ভাগবতশাস্ত্রে শ্রদ্ধা এবং অন্যত্র অনিন্দা—ইহাই ভগবতধর্মযাজীর অনুশীলনীয়। শ্রীমদ্ভাগবতে অন্যত্র উক্ত হইয়াছে,—"স্বে স্বেঽধিকারে যা নিষ্ঠা স গুণঃ পরিকীর্তিতঃ।"[২] অর্থাৎ নিজ নিজ অধিকারে যে নিষ্ঠা, তাহাই গুণ বলিয়া অভিহিত। বিভিন্ন অধিকারীর জন্য শাস্ত্রে বিভিন্ন প্রকার তাত্ত্বিক বিচার, উপাসনা-প্রণালী ও প্রয়োজন ব্যবস্থিত রহিয়াছে; কিন্তু সেজন্য শাস্ত্র তটস্থভাবে তারতম্য বিচার করিতেও ক্ষান্ত হ'ন নাই। তারতম্য-বিচার শাস্ত্রের উদ্দেশ্য না হইলে শ্রীগীতায় গুহ্য[৩], গুহ্যতর[৪], গুহ্যতম[৫], সর্বগুহ্যতম[৬] প্রভৃতি তারতম্য-বাচক শব্দের প্রয়োগ থাকিত না। শ্রীমদ্ভাগবতেও—"এতে চাংশঃ কলাঃ পুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্"[৭] কিংবা "অনয়ারাধিতো নূনং ভগবান্ হরিরীশ্বরঃ[৮]।" ইত্যাদি শ্লোকে বিষয় ও আশ্রয়ালম্বনের তুলনামূলক বিচারের নিদর্শন থাকিত না। শ্রীল কবিরাজ গোস্বামিপাদও বলিয়াছেন,—"কিন্তু যার যেই রস, সেই সর্বোত্তম। তটস্থ হঞা বিচারিলে, আছে তরতম॥[৯]"

---

১। ভা ১১।৩।২৬ ; ২। ঐ ১১।২০।২৬ ; ৩-৪। গীতা ১৮।৬৩ ; ৫-৬। ঐ ১৮।৬৪ ; ৭। ভা ১।৩।২৮ ; ৮। ঐ ১০।৩০।২৮ ; ৯। চৈ চ ম ৮।৮৩

এই তটস্থভাবে বিচারের সার্থকতা কৃপার পথে অর্থাৎ প্রীতির পথেই অনুভবযোগ্য হয়। যে আশ্রয়ালম্বনে যতটা নিরুপাধিক প্রীতির চমৎকারিতা প্রকটিত হইয়াছে, তিনি ততটা অধিক প্রীতির অদ্বিতীয় বিষয়ালম্বনকে হৃদয়ে আপনার বলিয়া বরণ করিয়া তাঁহার ততটা রসচমৎকারিতা অনুভব করিতে পারেন। আবার একই বস্তুতে যে উপলব্ধির ভেদ, তাহাও 'বাসনা' বা 'সংস্কার'-ভেদেই ঘটিয়া থাকে—ইহা প্রাকৃত আলঙ্কারিকগণও, এমন কি—মীমাংসক ভট্ট পর্যন্ত স্বীকার করিয়াছেন।

এই গ্রন্থ-রচনাকালে যে সকল আকর গ্রন্থ ও মহৎপ্রকটিত সন্দর্ভসমূহকে উপজীব্যরূপে গ্রহণ করা হইয়াছে এবং বিভিন্ন সম্প্রদায়ের আচার্যগণের তথা প্রাচ্য ও পাশ্চাত্য মনীষিগণের গ্রন্থ, নিবন্ধ ও প্রবন্ধাদি হইতে অন্বয় ও ব্যতিরেকভাবে সাহায্য গৃহীত হইয়াছে, তাহা পাদটীকায় যথাসাধ্য উল্লেখ করা হইয়াছে। যদি অনবধানতাবশতঃ কোনও নামের উল্লেখ না হইয়া থাকে, তজ্জন্য তাঁহারা কৃপাপূর্বক ত্রুটি গ্রহণ করিবেন না, ইহা বিনীত প্রার্থনা।

এই গ্রন্থে সাধারণ দার্শনিক, মনীষী, গবেষক ও পণ্ডিত-মণ্ডলীর যে সকল উক্তি সংকলিত হইয়াছে, তাহা কিছু স্বতঃসিদ্ধ ভাগবত-গৌড়ীয়-সিদ্ধান্তকে প্রমাণিত করিবার জন্য গৃহীত ও উদ্ধৃত হয় নাই। নাস্তিক বা কোন মতের বিরুদ্ধবাদীর মুখে যদি আস্তিক্যধর্ম বা তত্তৎমতের সমর্থক কোন উক্তি বহির্গত হয় এবং জাগতিক বিচারে যাঁহারা তথাকথিত অসাম্প্রদায়িক বা নিরপেক্ষ, তাঁহাদের মুখে যদি কোন সম্প্রদায়ের সিদ্ধান্তের সমর্থক-বাক্য শ্রুত হয়, তাহা হইলে সেই সকল কথা জাগতিক সাধারণ ব্যক্তির নিকট তাঁহাদের যোগ্যতানুসারে অধিক আদরণীয় হইয়া থাকে। এই বিচারেই শ্রীরামানুজ-শ্রীমধ্ব-শ্রীশ্রীজীবগোস্বামিপাদ-প্রমুখ বৈষ্ণবাচার্যগণও অনেক সময় সাধারণ পণ্ডিত-মণ্ডলীর, এমন কি, নাস্তিক

ও বিরুদ্ধ-মতবাদীর বাক্যকেও উদ্ধার করিয়াছেন। এই দৃষ্টিভঙ্গী লইয়াই প্রকাশ্যমান গ্রন্থে সাধারণ ব্যক্তিগণের মতসমূহ আলোচিত হইয়াছে।

এই গ্রন্থের পরিশিষ্টে শ্রীমদ্ভাগবতের বিভিন্ন টীকা ও টীকাকারগণের নামের তালিকা এবং শ্রীমদ্ভাগবত অবলম্বনে লিখিত বিভিন্ন নিবন্ধাদি, তথা বিভিন্ন ভাষায় অনূদিত ও প্রকাশিত শ্রীমদ্ভাগবতের পঞ্জী সংযোজিত হইয়াছে। পৃথিবীর প্রায় অধিকাংশ প্রসিদ্ধ পুঁথিশালা, গ্রন্থাগার ও বিভিন্ন সংস্থায় রক্ষিত তালিকা যথাসাধ্য সংগ্রহ করিয়া ইহা সম্পাদিত হইয়াছে। একই টীকা, টীকাকার বা নিবন্ধাদির নাম বিভিন্ন পুঁথিশালায় বা গ্রন্থাগারের তালিকায় দৃষ্ট হইলেও সেই সকল নামের আর দ্বিতীয়বার উল্লেখ করা হয় নাই। কলিকাতা, ঢাকা, উৎকল, মান্দ্রাজ, অন্নমলই, মহীশূর, ত্রিবাঙ্কুর, হায়দ্রাবাদ, মুম্বই, কাশী, এলাহাবাদ, আগ্রা লক্ষ্ণৌ, দিল্লী, পাঞ্জাব প্রভৃতি বিশ্ববিদ্যালয়সমূহ হইতে প্রাপ্ত তালিকা; মান্দ্রাজ আডিয়ার্ লাইব্রেরী, মান্দ্রাজ গভর্ণমেণ্ট্ ওরিয়েণ্টাল্ ম্যানাস্ক্রিপ্‌ট্‌স্ লাইব্রেরী, বঙ্গীয় এসিয়াটিক্ সোসাইটি, ভারতীয় ন্যাশনাল্ লাইব্রেরী, কলিকাতা সংস্কৃত কলেজ লাইব্রেরী, বঙ্গীয় সাহিত্য-পরিষৎ, কলিকাতা সংস্কৃত-সাহিত্য-পরিষৎ; নেপাল-দরবার, আলোয়ার, তাঞ্জোর, ত্রিবাঙ্কুর, মহীশূর, বরোদা, বিকানীর, অযোধ্যা, জেপুর ( উড়িষ্যা ), কাশী প্রভৃতি প্রসিদ্ধ নরেশগণের গ্রন্থাগার ও জয়পুর ( রাজস্থান ) মহারাজের তথা জম্মু ও কাশ্মীর মহারাজের মন্দির-গ্রন্থাগার প্রভৃতির তালিকা; তথা বিভিন্ন গবেষণা-প্রতিষ্ঠান যথা—বরেন্দ্র রিসার্চ্ সোসাইটি রাজসাহী, ওরিয়েণ্টাল্ রিসার্চ্ ইন্‌ষ্টিটিউট্ বরোদা, ভাণ্ডারকার্ ওরিয়েণ্টাল্ রিসার্চ্ ইন্‌ষ্টিটিউট্ পুণা, ভারতীয় বিদ্যাভবন মুম্বই, ওরিয়েণ্টাল্ রিসার্চ্ ইন্‌ষ্টিটিউট্ মহীশূর ইত্যাদি সংস্থায় রক্ষিত বিভিন্ন ভাষা ও লিপিতে লিখিত পুঁথির তালিকা; এতদ্ব্যতীত

বিভিন্ন প্রথিতনামা মনীষীর ব্যক্তিগত গ্রন্থাগার যথা—শ্রীধামবৃন্দাবনস্থ শ্রীবনমালিলাল গোস্বামি-মহাশয়ের সংগ্রহ, ত্রিপুরেশ্বর মহারাজ বীরচন্দ্র বর্ম মাণিক্য বাহাদুর ও তদীয় সেক্রেটারী ঢাকানিবাসী শ্রীযুক্ত রাধারমণ ঘোষ মহাশয়ের সংগ্রহ, কাশিমবাজার মহারাজ শুর্ মনীন্দ্রচন্দ্র নন্দী মহাশয়ের সংগ্রহ, কলিকাতা বঙ্গীয় সাহিত্য পরিষদে উপহৃত পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর-সংগ্রহ, গোপাল দাস-সংগ্রহ, চিত্তরঞ্জন দাশ-সংগ্রহ; কলিকাতা ন্যাশনাল্ লাইব্রেরীতে উপহৃত শুর্ আশুতোষ মুখোপাধ্যায়ের প্রসিদ্ধ সংগ্রহ ও ডাঃ রামদাস সেন (মুর্শিদাবাদ)-সংগ্রহ; এসিয়াটিক্ সোসাইটির ফোর্ট্ উইলিয়ম্-সংগ্রহ, ইণ্ডিয়ান্ মিউজিয়াম্-সংগ্রহ; উত্তর-পশ্চিম প্রদেশ ও দক্ষিণ ভারতের বিভিন্ন ব্যক্তিগত পুঁথি-সংগ্রহের তালিকা; তথা উড়ুপীস্থ কৃষ্ণাপুর মঠ, পেজাবর মঠ, অদমার মঠ; কাঞ্চীস্থ প্রতিবাদি-ভয়ঙ্কর মঠ, শ্রীরঙ্গমস্থ রঙ্গনাথ-স্বামিদেবস্থানম্, অহোবিলম্ মঠ, কুম্ভকোণস্থ কাঞ্চী-কামকোটি শঙ্করাচার্য-মঠ, শৃঙ্গেরীস্থ শঙ্করাচার্য-মঠ, উদয়পুরস্থ নাথদ্বার-শ্রীমন্দির, শ্রীবৃন্দাবনস্থ শ্রীরঙ্গনাথজীর মন্দির, শ্রীবৃন্দাবনস্থ শ্রীমদনমোহন জীর শ্রীমন্দির, পুরীর শ্রীগঙ্গামাতা মঠ, বড়ওড়িয়া মঠ, এমার মঠ, কলিকাতা বরাহনগরস্থ শ্রীগৌরাঙ্গ-গ্রন্থমন্দির, শ্রীপাট গোপীবল্লভপুরস্থ শ্রীবিশ্বম্ভরানন্দ দেবগোস্বামি-পুঁথিশালা ইত্যাদি ধর্ম প্রতিষ্ঠানের গ্রন্থাগার হইতে শ্রীমদ্ভাগবতের টীকা ও টীকাকারাদির পঞ্জী সঙ্কলিত হইয়াছে। এতদ্ব্যতীত Catalogus Catalogorum of Theodor Aufrecht, মান্দ্রাজ বিশ্ববিদ্যালয় হইতে প্রকাশ্যমান New Catalogus Catalogorum হইতেও সাহায্য গৃহীত হইয়াছে। রাজা রাজেন্দ্রলাল মিত্র, পণ্ডিত কুঞ্জবিহারী ন্যায়ভূষণ, মহামহোপাধ্যায় ডাঃ হরপ্রসাদ শাস্ত্রী, রায় বাহাদুর হীরালাল (নাগপুর), কাশীনাথ কুন্টী (লাহোর), পণ্ডিত দেবীপ্রসাদ, Dr.

F. Kielhorn, E. Burnouf, A. C. Burnell, Gustav Oppert, M. Winternitz, Peter Peterson, A. B. Keith প্রমুখ দেশীয় ও বিদেশীয় পণ্ডিতগণের সংগৃহীত তালিকা সমূহ হইতেও সাহায্য গ্রহণ করা হইয়াছে। ভারতের বাহিরে British Museum Library, London, India Office Library, London ; Bodlein Library Oxford. Harvard University Widener Library 273 ; Bibliotheque Nationale Paris ; Congress Library, Washington ( U.S.A.) প্রভৃতি সংস্থার পরিচালকবৃন্দ আমাদের আবেদনে শ্রীমদ্ভাগবত-টীকাদির তালিকা অনুগ্রহপূর্বক প্রেরণ করিয়া যথেষ্ট সৌজন্য প্রকাশ করিয়াছেন, এজন্য তাঁহাদিগকে ধন্যবাদ জ্ঞাপন করিতেছি। এতদ্ব্যতীত প্রাচীন আচার্যগণের গ্রন্থে শ্রীমদ্ভাগবতের যে সকল টীকার নাম পাওয়া যায়, অথচ বর্তমানে ঐ সকল টীকার পুঁথি-সমূহ লুপ্ত, তাহাও যথাসাধ্য প্রকাশমান পঞ্জীর অন্তর্ভুক্ত করা হইয়াছে। তথাপি এই তালিকা সম্পূর্ণ হইয়াছে বলিয়া দাবী করা যায় না। এখনও আরও সংগ্রহ আবশ্যক।

মান্দ্রাজ বিশ্ববিদ্যালয়ের পুঁথির তালিকা-সংগ্রহে মান্দ্রাজ-নিবাসী শ্রীশ্রীগুরুগৌরাঙ্গপদাশ্রিত টি, আর, কৃষ্ণাজী আমাদিগকে যথেষ্ট সাহায্য করিয়াছেন। এজন্য তাঁহার নিকটও কৃতজ্ঞ রহিলাম। সার্বভৌম-গ্রন্থ-সম্রাট্ শ্রীমদ্ভাগবত—যাহা শ্রীচৈতন্যচরণানুচর গৌড়ীয়গণের একমাত্র উপজীব্য ও জীবাতু, তাঁহাকে সর্বসম্প্রদায়ের আচার্য, মনীষী ও পণ্ডিতমণ্ডলী স্ব-স্ব অধিকারানুসারে সেবা করিয়া ধন্য হইয়াছেন।

একদিকে নিজের বিদ্যাবুদ্ধির অযোগ্যতার পরাকাষ্ঠা, অপর দিকে ব্যাধিগ্রস্ত অপটুদেহ ; এজন্য অধিকাংশ স্থলেই স্বহস্তে লেখনী ধারণ করিতে পারি নাই। শ্রুতলিপি লিখাইয়াই অধিকাংশ পাণ্ডুলিপি প্রস্তুত করিতে হইয়াছে। সমস্ত প্রুফশীটও নিজে দেখিতে পারি নাই। এই

সেবা-কার্যে গৌড়ীয়মিশনের পরিচর্যাপরিষদের কৃপানির্দেশে কএকজন সেবা-স্বার্থ গুরুসেবক বিশেষভাবে সাহায্য করিয়াছেন। এতদ্ব্যতীত আমাদের পূজনীয় সতীর্থ ভ্রাতা প্রবীণ পণ্ডিতপ্রবর শ্রীপাদ নন্দলাল বিদ্যাসাগর কাব্যতীর্থ বি-এ মহোদয় তাঁহার অবসরকালে পাণ্ডুলিপি-গুলি একবার পড়িয়া কৃপাপূর্বক সংশোধন-সংযোজনাদি করিয়া দিয়াছেন। এজন্য তাঁহাদের নিকট আমি ঋণী রহিলাম।

মুদ্রাকর-প্রমাদ ব্যতীতও এই গ্রন্থে নানাপ্রকার ভ্রম-ত্রুটি-বিচ্যুতি থাকা অসম্ভব নহে। আমি আত্মসংশোধনকামী শিক্ষানবীশ ছাত্রমাত্র; নির্মৎসর ও নিরপেক্ষ শিক্ষক এবং পরীক্ষকস্থানীয় বৈষ্ণবসমাজ আমার সমস্ত ভ্রম-প্রমাদাদি নিজগুণে প্রদর্শন করিয়া আমাকে সংশোধিত ও কৃপাভিষিক্ত করুন—ইহা অকপটে প্রার্থনা করিতেছি। সর্বোপরি এই গ্রন্থে আমাদের উপজীব্যচরণের কিঞ্চিন্মাত্র সন্তোষ হইলেই সমস্ত শ্রম সার্থক হইবে। শ্রীশ্রীগৌর-নিত্যানন্দের শ্রীশ্রীপাদপদ্মে অর্পিত এই গ্রন্থ আমাদের উপজীব্যচরণের সন্তোষ বিধান করুক।

বিবৃত-বিবিধ-বাধে ভ্রান্তিবেগাদগাধে,
বলবতি ভবপূরে মজ্জতো মে বিদূরে।
অশরণগণবন্ধো! হা কৃপাকৌমুদীন্দো!
সকৃদকৃতবিলম্বং দেহি হস্তাবলম্বম্॥

শ্রীসনাতনগোস্বামিপাদের বিরহ-তিথি
২৯ বামন, ৪৬৭ শ্রীগৌরাব্দ
১০ শ্রাবণ, ১৩৬০ বঙ্গাব্দ
**'শ্রীরাঘব-ভবন'**, পাণিহাটী

শ্রীশ্রীহরিগুরুবৈষ্ণব-কৃপালবপ্রার্থী
নিত্যদাসানুদাসাভাস
শ্রীসুন্দরানন্দ বিদ্যাবিনোদ

শ্রীশ্রীগুরুগৌরাঙ্গৌ জয়তঃ

# বিষয়-সূচী

## সপ্তম-মাধুরী

## [ ভারতীয় ও ভাগবত-গৌড়ীয়দর্শন ] ১৪৩-২০৪



## অষ্টম-মাধুরী [ ব্রহ্মসূত্র ও ভাষ্যকারগণ ] ২০৪-৪১৬

## নবম-মাধুরী

## [ শ্রীকৃষ্ণচৈতন্যদেব ও বেদান্তভাষ্য ] ৪১৭-৪৫৪

একাদশ-মাধুরী





ত্রয়োদশ-মাধুরী

চতুর্দশ-মাধুরী

## [ প্রাচীন মহৎ-সহৃদয়-হৃদয়ে শ্রীচৈতন্যের চিত্র-ভাবোদয় ]

৫৯৫-৬২৪



**প্রথম-ভঙ্গীর বিষয়সূচী সমাপ্ত**

---

# চিত্র-সূচী

**প্রথম-ভঙ্গীর চিত্রসূচী সমাপ্ত**



শ্রীশ্রীগৌরনিত্যানন্দৌ জয়তঃ

# গৌড়ীয়ার তিন ঠাকুর

## মঙ্গলাচরণ

অজ্ঞানতিমিরান্ধস্য জ্ঞানাঞ্জন-শলাকয়া।
চক্ষুরুন্মীলিতং যেন তস্মৈ শ্রীগুরবে নমঃ॥

বন্দেঽহং শ্রীগুরোঃ শ্রীযুতপদকমলং শ্রীগুরূন্ বৈষ্ণবাংশ্চ
শ্রীরূপং সাগ্রজাতং সহগণরঘুনাথান্বিতং তং সজীবম্।
সাদ্বৈতং সাবধূতং পরিজনসহিতং কৃষ্ণচৈতন্যদেবং
শ্রীরাধাকৃষ্ণপাদান্ সহগণললিতা-শ্রীবিশাখান্বিতাংশ্চ॥

রাধা কৃষ্ণপ্রণয়বিকৃতিহ্লাদিনীশক্তিরস্মা-
দেকাত্মানাবপি ভুবি পুরা দেহভেদং গতৌ তৌ।
চৈতন্যাখ্যং প্রকটমধুনা তদ্দ্বয়ং চৈক্যমাপ্তং
রাধাভাবদ্যুতিসুবলিতং নৌমি কৃষ্ণস্বরূপম্॥

# গৌড়ীয়ার তিন ঠাকুর

পঞ্চতত্ত্বাত্মকং কৃষ্ণং ভক্তরূপস্বরূপকম্।
ভক্তাবতারং ভক্তাখ্যং নমামি ভক্তশক্তিকম্॥

বাঞ্ছাকল্পতরুভ্যশ্চ কৃপাসিন্ধুভ্য এব চ।
পতিতানাং পাবনেভ্যো বৈষ্ণবেভ্যো নমো নমঃ॥

বন্দে নন্দব্রজস্ত্রীণাং পাদরেণুমভীক্ষ্ণশঃ।
যাসাং হরিকথোদ্গীতং পুনাতি ভুবনত্রয়ম্॥

শ্রীমদ্ভাগবতং নৌমি যস্যৈকস্য প্রসাদতঃ।
অজ্ঞাতানপি জানাতি সর্বঃ সর্বাগমানপি॥

অংহঃ সংহরদখিলং, সকৃদুদয়াদেব সকললোকস্য।
তরণিরিব তিমিরজলধিং, জয়তি জগন্মঙ্গলং হরের্নাম॥

কৃতনরাকারভবমুখবিবুধসেবিত!
দ্যুতিসুধাসার! পুরুকরুণ! কমপি ক্ষিতৌ।
প্রকটয়ন্ প্রেমভরমধিকৃতসনাতনং
মদনগোপাল! নিজসদনমনুরক্ষ মাম্॥

নবীনলাবণ্যভরৈঃ ক্ষিতৌ শ্রী-
রূপানুরাগাম্বুনিধিপ্রকাশৈঃ।
সতশ্চমৎকারবতঃ প্রকুর্বন্
গোবিন্দদেবঃ শরণং মমাস্তু॥

শ্রীজাহ্নব্যা মূর্তিমান্ প্রেমপুঞ্জো
দীনানাথান্ দর্শয়ন্ স্বং প্রসীদন্।
পুষ্ণন্ দেবালভ্যকেলাসুধাভি-
র্গোপীনাথঃ পীনবক্ষা গতির্নঃ॥

# প্রথম-মাধুরী

## প্রস্তাবনা

শ্রীশ্রীল কৃষ্ণদাস কবিরাজ-গোস্বামিপাদ তৎকৃত শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত গ্রন্থের প্রারম্ভে স্বীয় ইষ্টদেব ও শ্রীবৃন্দাবনের অধিদেব শ্রীশ্রীরাধামদনমোহন, শ্রীশ্রীরাধাগোবিন্দ ও শ্রীশ্রীরাধাগোপীনাথের বন্দনা করিয়া লিখিয়াছেন,—

জয়তাং সুরতৌ পঙ্গোর্মম মন্দমতের্গতী।
মৎসর্বস্বপদাম্ভোজৌ **রাধামদনমোহনৌ** ॥

দীব্যদ্‌বৃন্দারণ্যকল্পদ্রুমাধঃ, শ্রীমদ্রত্নাগারসিংহাসনস্থৌ।
**শ্রীশ্রীরাধা-শ্রীলগোবিন্দদেবৌ,** প্রেষ্ঠালীভিঃ সেব্যমানৌ স্মরামি ॥

শ্রীমান্ রাসরসারম্ভী বংশীবটতটস্থিতঃ।
কর্ষন্ বেণুস্বনৈর্গোপী**র্গোপীনাথঃ** শ্রিয়েঽস্তু নঃ ॥

এই তিন ঠাকুর গৌড়ীয়ারে করিয়াছেন আত্মসাৎ।
এই তিনের চরণ বন্দোঁ তিনে মোর নাথ ॥[১]

পঙ্গু ও মন্দমতি আমার একমাত্র গতি যে যুগল-স্বরূপ, যাঁহাদের শ্রীচরণ-কমলই আমার যথাসর্বস্ব, সেই ( সুরতৌ ) পরমকৃপালু ও ( সুরতৌ ) পরস্পরানুরক্ত শ্রীশ্রীরাধামদনমোহন জয়যুক্ত হউন।

পরমশোভাময় শ্রীবৃন্দাবনে কল্পতরুর তলে রত্নমন্দির-মধ্যস্থ রত্ন-সিংহাসনের উপরে অবস্থিত এবং প্রিয়সখীগণের দ্বারা সেবিত শ্রীশ্রীরাধা ও শ্রীশ্রীগোবিন্দদেবকে আমি স্মরণ করি।

---

১। চৈ চ আ ১।১৫—১৭, ১৯ শ্রীগৌড়ীয়মঠ-সং (৪র্থ) ৪৪২ শ্রীগৌরাব্দ।

যিনি বেণুধ্বনিদ্বারা গোপীগণকে আকর্ষণ করেন, যিনি বংশীবটের মূলদেশে অবস্থিত, যিনি রাসরস-প্রবর্তক ও প্রেমরস-রসিক, সেই শ্রীশ্রীগোপীনাথ আমাদের মঙ্গল বিধান করুন।

শ্রীরূপাগ্রজ শ্রীল সনাতনগোস্বামিপাদের ইষ্টদেবই—শ্রীমদনগোপাল। ইনি কামবীজ-কামগায়ত্রীদ্বারা শ্রীবৃন্দাবনে নিত্য উপাসিত সাক্ষাৎ মন্মথ-মন্মথ।[১] অপ্রাকৃত মদনমোহনের ভজনের আরম্ভাভাসেই জীবের অন্য কাম ও যাবতীয় হৃদ্‌রোগ অনায়াসে সমূলে উৎপাটিত হয়।

কাষায়ান্ন চ ভোজনাদি-নিয়মান্নো বা বনে বাসতো
ব্যাখ্যানাদথবা মুনিব্রতভরাচ্চিত্তোদ্ভবঃ ক্ষীয়তে।
কিন্তু স্ফীত-কলিন্দশৈলতনয়া-তীরেষু বিক্রীড়তো
গোবিন্দস্য পদারবিন্দভজনারম্ভস্য লেশাদপি ॥[২]

রক্তবস্ত্র-ধারণ, ভোজনাদির নিয়ম-পালন, বনে বাস, শাস্ত্রাদির ব্যাখ্যা, মৌনাদিব্রতের অথবা মুনিগণোচিত তপস্যার যথেষ্ট অনুশীলন করিয়াও হৃদ্‌রোগ-কামের ক্ষয় হয় না; কিন্তু উদ্বেলিত শ্রীযমুনার তটে বিহারশীল শ্রীগোবিন্দের শ্রীচরণকমলের ভজন আরম্ভ করিবার আভাসমাত্রেই প্রাকৃত কাম অনায়াসে বিনষ্ট হয়।

শ্রীশ্রীরাধামদনমোহনের বন্দনাত্মকশ্লোকে শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ দৈন্যবশতঃ নিজেকে পঙ্গু (গতিহীন) বলিয়া পরিচয় দিয়াছেন। রাগাত্মিক-গণের অপ্রাকৃত প্রগতিশীলতার নিকট প্রাকৃত বিদ্যুদ্‌গতি তিরস্কৃত হয়। তিনি রাগাত্মিক গুরুবর্গের (শ্রীশ্রীরূপ-সনাতন-রঘুনাথাদির) সুতীব্রা গতির অনুধাবন করিতে পারিতেছেন না বলিয়া যে আর্তিমূলক দৈন্য

১। সাক্ষান্মন্মথো যঃ সমষ্টিকামস্তস্যাপি মনো মথ্নাতীতি সঃ। জগন্মোহনমপি কন্দর্পং মোহয়িতুমায়াস্তং স্ত্রীভাবং প্রাপয্য তথা মোহয়ামাস যথা সোঽপি কৃষ্ণসৌন্দর্যং দৃষ্ট্বা কন্দর্পশর-পীড়িতো মুমোহেত্যর্থঃ—শ্রীসারার্থদর্শিনী ভাঃ ০।৩২।২ ; ২। শ্রীপদ্যাবলী ১১ সংখ্যা।

প্রকাশ করিয়াছেন, শ্রীসরস্বতী দেবী তাহা সহ্য করিতে না পারিয়া সেই 'পঙ্গু'-শব্দের অন্য অর্থ প্রকাশ করিলেন অর্থাৎ শ্রীকবিরাজ-গোস্বামিপাদের চিত্তভৃঙ্গ শ্রীশ্রীসনাতনের প্রাণধন শ্রীশ্রীরাধামদনমোহনের শ্রীচরণকমলমধুপানে এতটা নিবিষ্ট যে, তাহা সেই আবেশ ত্যাগ করিয়া অনত্র গমন করিতে অসমর্থ,—ইহাই শ্রীল কবিরাজের 'পঙ্গুতা'। তিনি পুনরায় দৈন্যভরে আপনাকে 'মন্দমতি' বলিয়া পরিচয় দিয়াছেন। তাহাও শ্রীসরস্বতী সহ্য করিতে না পারিয়া ঐ শব্দের অন্য অর্থ প্রকাশ করিয়াছেন। এ জগতে যাঁহারা কর্মজ্ঞানাদিতে দক্ষ, তাঁহারাই বুদ্ধিমান্ বা মনীষী বলিয়া পরিচিত। শ্রীশ্রীস্বরূপ-রূপ-রঘুনাথানুগবর শ্রীকবিরাজ-গোস্বামিপাদের চিত্ত কর্মজ্ঞানাদিতে রুচিযুক্ত নহে,—ইহাই তাঁহার 'মন্দমতিত্ব'। অন্যাভিলাষিতারহিত জ্ঞানকর্মাদির দ্বারা অনাবৃত শ্রীকৃষ্ণানুকূল্য-পরাকাষ্ঠাময় রাগাত্মিক ভক্তিযোগে তিনি আবিষ্ট। গৌড়ীয়গণের চিত্তভৃঙ্গ শ্রীশ্রীরাধামদনমোহনের শ্রীচরণকমলে আবেশময়ী ভক্তির দ্বারা সর্বদা নিবিষ্ট।

শ্রীচরিতামৃতের অন্যত্র শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ শ্রীশ্রীনিত্যানন্দ-প্রভুর কৃপা বর্ণন করিতে করিতে উল্লাসভরে লিখিয়াছেন,—

বৃন্দাবন-পুরন্দর শ্রীমদনগোপাল।
রাসবিলাসী সাক্ষাৎ ব্রজেন্দ্রকুমার॥
শ্রীরাধা-ললিতা-সঙ্গে রাস-বিলাস।
মন্মথ-মন্মথরূপে যাঁহার প্রকাশ॥
তাসামাবিরভূচ্ছৌরিঃ স্ময়মানমুখাম্বুজঃ।
পীতাম্বরধরঃ স্রগ্বী সাক্ষান্মন্মথমন্মথঃ॥[১]*

---

১। চৈ চ আ ৫।২১২-২১৪।

* ভা ১০।৩২।২ ;

স্বমাধুর্যে লোকের মন করে আকর্ষণ।
দুই পাশে রাধা-ললিতা করেন সেবন ॥
নিত্যানন্দ-দয়া মোরে তাঁরে দেখাইল।
শ্রীরাধা-মদনমোহনে প্রভু করি' দিল ॥ [১]

শ্রীরাসস্থলী হইতে শ্রীকৃষ্ণ অন্তর্হিত হইলে বিরহবিধুরা গোপাঙ্গনাগণের অবস্থা পর্যালোচনা করিয়া যখন শ্রীকৃষ্ণ দেখিলেন—তাঁহার বিরহাগ্নিতে ব্রজরামাগণ প্রায় গতপ্রাণা হইয়াছেন ; তখন তিনি সহাস্যবদন, পীতবসনধারী, বনমালাবিভূষিত সাক্ষাৎ মন্মথমন্মথরূপে ব্রজগোপীগণের মধ্যে আবির্ভূত হইলেন। এইস্থানে 'সাক্ষাৎ মন্মথ-মন্মথ'-শব্দটির ব্যাখ্যাপ্রসঙ্গে ক্রমসন্দর্ভে[২] শ্রীজীবগোস্বামিপাদ বলিয়াছেন,—চতুর্ব্যূহের অন্তর্গত প্রদ্যুম্নদেবই হইলেন—অপ্রাকৃত মন্মথ বা মদন। দ্বারকার চতুর্ব্যূহের অন্তর্গত প্রদ্যুম্ন অন্যান্য ধামস্থ চতুর্ব্যূহসমূহের মূল ; এজন্য দ্বারকাস্থ প্রদ্যুম্নই মূল অপ্রাকৃত মদন। স্বয়ংরূপ শ্রীব্রজেন্দ্রনন্দন উক্ত প্রদ্যুম্নরূপ মন্মথের মূলাশ্রয়। যেরূপ শ্রুতিতে দৃষ্টি-শক্তির মূলাশ্রয়কে বা পরব্রহ্মকে 'চক্ষুর চক্ষু' বলা হইয়াছে, সেই ভাবেই পরতত্ত্ব শ্রীকৃষ্ণকে মন্মথের মন্মথ বলা হইয়াছে। প্রদ্যুম্নের শক্তির প্রতিবিম্বিত কণামাত্রের আবেশ প্রাপ্ত হইয়া প্রাকৃত কামদেব এই প্রাকৃত জগতকে মুগ্ধ করিতে সমর্থ হয়। কিন্তু অপ্রাকৃত ধামের ত্রিসীমানায় প্রাকৃত মদনের শক্তি কার্যকরী হওয়া দূরে থাকুক, প্রবেশই করিতে পারে না। এস্থানে 'সাক্ষাৎ'-শব্দে স্বয়ং অপ্রাকৃত কামদেব দ্বারকার চতুর্ব্যূহান্তর্গত প্রদ্যুম্নকে লক্ষ্য করা হইয়াছে ; প্রাকৃত কামদেবকে উদ্দেশ করা হয় নাই। প্রাকৃত কামদেব সাক্ষাদ্রূপ নহেন। তিনি অপ্রাকৃত প্রদ্যুম্নের

---

১। চৈ চ আ ৫।২১৫, ২১৬ ; ২। "সাক্ষান্মন্মথঃ—নানাচতুর্ব্যূহস্থাঃ প্রদ্যুম্নাস্তেষাং মন্মথঃ ( বৃ ৪।৪।১৮ ) 'চক্ষুষশ্চক্ষুঃ' ইতিবন্মন্মথত্ব-প্রকাশক ইত্যর্থঃ"—শ্রীক্রমসন্দর্ভ ( ১০।৩২।২ ), শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৫২ খ্রীঃ।

শক্ত্যংশের প্রতিবিম্বিত কণার আবেশ-প্রাপ্ত অসাক্ষাদ্রূপ। 'মন্মথ-মন্মথ'-শব্দে অপ্রাকৃত প্রদ্যুম্নরূপ মন্মথগণেরও ক্ষোভকারী লীলাপুরুষোত্তম শ্রীমদনমোহন—ইহাই সূচিত হইয়াছে। এই শ্রীরাধামদনমোহনই গৌড়ীয়গণের আদি-শ্রীগুরুপাদপদ্ম সম্বন্ধজ্ঞানপ্রদাতা পরদুঃখদুঃখী শ্রীশ্রীসনাতনগোস্বামিপাদের হৃদয়দেবতা এবং কামবীজ ও কামগায়ত্রীর দ্বারা উপাসিত শ্রীকৃষ্ণ।

শ্রীআনন্দবৃন্দাবনচম্পূ-গ্রন্থের মঙ্গলাচরণে শ্রীকবিকর্ণপূর-গোস্বামিপাদ শ্রীবৃন্দাবনের অধিদেবতা 'পূতনাঘাতন শ্রীকৃষ্ণে'র শ্রীচরণকমলের মাধুরী বর্ণন করিয়াছেন। ভক্তবৃন্দের শ্রদ্ধাই সেই শ্রীচরণারবিন্দের মধু, নখাবলীর প্রভাপুঞ্জই সেই শ্রীপাদপদ্মের কেশরজাল ও জানুদ্বয়ই সেই চরণকমলের নালস্বরূপ। শ্রীকৃষ্ণের সেই চরণকমল তাঁহার সম্বাহনাদি সেবায় নিযুক্ত করিবার জন্য ভক্তগণকে রক্ষা করুন, এই বলিয়া মহাকবি আশীর্বাদ করিয়াছেন,—

ভক্তশ্রদ্ধামধুনখমহঃ পুঞ্জকিঞ্জল্কজালম্।
জঙ্ঘানালং চরণকমলং পাতু নঃ পূতনারেঃ ॥[১]

শ্রীশ্রীল রঘুনাথদাস-গোস্বামিপাদ গাহিয়াছেন,—

বনভুবি রবিকন্যা-স্বচ্ছকচ্ছালিপালি-
ধ্বনিযুত-বরতীর্থ-দ্বাদশাদিত্যকুঞ্জে।
সকনকমণিবেদী-মধ্যমধ্যাধিরূঢ়ঃ
স্ফুরতি মদনপূর্বঃ কোঽপি গোপাল এবঃ ॥ [২]

---

১। শ্রীআনন্দবৃন্দাবনচম্পূ, ১ম স্তবক, ২য় শ্লোক, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৫২ খ্রীঃ; ২। শ্রীশ্রীস্তবাবলী-গ্রন্থে শ্রীশ্রীমদনগোপাল-স্তোত্রে ১ম শ্লোক, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৪৭ খ্রীঃ।

শ্রীবৃন্দাবনস্থলীতে সূর্যনন্দিনী যমুনার নির্মল তীরে ভ্রমরপংক্তির মধুর গুঞ্জনময় শ্রেষ্ঠ পুণ্যভূমি দ্বাদশাদিত্য-কুঞ্জে মণিখচিত সুবর্ণবেদীর মধ্যে সমারূঢ় শ্রীমদনগোপাল শোভিত রহিয়াছেন।

শ্রীল বিশ্বনাথ-চক্রবর্তিপাদও শ্রীমদনগোপালের শ্রীচরণ বন্দনা করিয়া বলিয়াছেন,—

কৃতনরাকার ভবমুখবিবুধসেবিত !
দ্যুতিসুধাসার পুরুকরুণ কমপি ক্ষিতৌ।
প্রকটয়ন্ প্রেমভরমধিকৃতসনাতনং
মদনগোপাল ! নিজসদনমনুরক্ষ মাম্ ॥[১]

হে মদনগোপাল! নরাকৃতি পরব্রহ্ম! মহাদেবপ্রমুখ দেবগণ-সেবিত! কান্তিসুধাসার! মহাকরুণাময়! শ্রীশ্রীসনাতন-গোস্বামিপাদ তোমার যে-প্রেমের দ্বারা বশীভূত, তুমি সেই অনির্বচনীয় প্রেম-প্রাচুর্য আমার প্রতি প্রকাশ করিয়া তোমার নিকটে সর্বক্ষণ রক্ষা কর।

পরমশোভাময় শ্রীবৃন্দাবনের বনসমূহ কল্পবৃক্ষে শোভিত। কল্পতরুর নিকট যে ফল প্রার্থনা করা যায় তাহাই পাওয়া যায়। কিন্তু শ্রীল সনাতন-গোস্বামিপাদ উক্ত কল্পতরুকে বাঞ্ছাতীতফলপ্রদ বলিয়া বর্ণন করিয়াছেন। এই কল্পতরু প্রার্থনার অতীত মহাফল দান করিতে সমর্থ। সেই কল্পবৃক্ষের তলে শ্রীশ্রীরাধাগোবিন্দের যোগপীঠ অর্থাৎ সপরিকর শ্রীশ্রীরাধাগোবিন্দের মিলনাসন বিরাজমান। শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ উক্ত শ্রীযোগপীঠে অধিষ্ঠিত শ্রীরাধাগোবিন্দের মাধুরী বর্ণন করিয়া লিখিয়াছেন,—

বৃন্দাবনে যোগপীঠে কল্পতরু-বনে।
রত্নমণ্ডপ, তাহে রত্নসিংহাসনে ॥[২]

---

১। শ্রীস্তবামৃতলহরীতে শ্রীশ্রীমদনগোপালদেবাষ্টকে ৭ম শ্লোক ; ২। চৈ চ আ ৫।২১৮।

শ্রীগোবিন্দ বসিয়াছেন ব্রজেন্দ্রনন্দন।
মাধুর্য প্রকাশি' করেন জগৎ মোহন॥
বাম-পার্শ্বে শ্রীরাধিকা সখীগণ-সঙ্গে।
রাসাদিক লীলা প্রভু করে কত রঙ্গে॥
যাঁর ধ্যান নিজ-লোকে করে পদ্মাসন।
অষ্টাদশাক্ষর-মন্ত্রে করে উপাসন॥
চৌদ্দভুবনে যাঁর সবে করে ধ্যান।
বৈকুণ্ঠাদি-পুরে যাঁর লীলাগুণগান॥
যাঁর মাধুরীতে করে লক্ষ্মী আকর্ষণ।
রূপগোসাঞি করিয়াছেন সে-রূপ বর্ণন॥
স্মেরাং ভঙ্গীত্রয়পরিচিতাং সাচিবিস্তীর্ণদৃষ্টিং
বংশীন্যস্তাধরকিশলয়ামুজ্জ্বলাং চন্দ্রকেণ।
গোবিন্দাখ্যাং হরিতনুমিতঃ কেশিতীর্থোপকণ্ঠে
মা প্রেক্ষিষ্ঠাস্তব যদি সখে! বন্ধুসঙ্গেঽস্তি রঙ্গঃ॥ *
সাক্ষাৎ ব্রজেন্দ্রসুত ইথে নাহি আন।
যেবা অজ্ঞে করে তাঁরে প্রতিমা-হেন জ্ঞান॥
সেই অপরাধে তার নাহিক নিস্তার।
ঘোর নরকেতে পড়ে, কি বলিব আর॥ [১]

শ্রীগোপালতাপনী-শ্রুতিতে শ্রীব্রহ্মা বলিয়াছেন,—"তদুহোবাচ ব্রহ্মসবনং চরতো মে ধ্যায়তঃ স্তুতঃ পরার্ধান্তে সোঽবুধ্যত গোপবেশো মে পুরুষঃ পুরস্তাদাবির্বভূব॥ ততঃ প্রণতো ময়াঽনুকূলেন হৃদা মহ্যমষ্টাদশার্ণং স্বরূপং সৃষ্টয়ে দত্ত্বা অন্তর্হিতঃ।" [২]

---

* ভ র সি, পূর্ববিভাগ, সাধনভক্তিলহরী ২০৯ শ্লোক;
১। চৈ চ আ ৫।২১৯—২২৬; ২। গোপালতাপনী-শ্রুতি, পূর্ববিভাগ ২৭, ২৮ মন্ত্র, বহরমপুর-সং, ১৩২৪ বঙ্গাব্দ।

—আমি শ্রীকৃষ্ণের অবিরাম ধ্যান ও স্তুতিদ্বারা তাঁহার আরাধনা করায় পরার্ধকালান্তে সেই গোপবেশ-পুরুষোত্তম যোগনিদ্রা হইতে উত্থিত হইয়া আমার সম্মুখে সেই রূপেই প্রকটিত হইলেন। ইহার পর আমি অনুরক্ত হৃদয়ে তাঁহাকে প্রণাম করিলে তিনি আমার প্রতি কৃপা করিয়া সৃষ্টিকার্য নির্বাহার্থ সদয় হৃদয়ের দ্বারা আমাকে তাঁহার স্বরূপভূত অষ্টাদশাক্ষর-মন্ত্র প্রদান করিয়া অন্তর্হিত হইলেন। পরে আমি তাঁহার আজ্ঞানুবর্তী হইয়া জগৎ সৃষ্টি করিতে ইচ্ছুক হইলে সেই গোপবেশধর পুনরায় আমার সমীপে আবির্ভূত হইলেন।[১]

শ্রীগোপালতাপনী-শ্রুতিধৃত এই ব্রহ্মোক্তি হইতে জানা যায়, শ্রীবৃন্দাবনস্থ যোগপীঠে শ্রীব্রহ্মারও প্রবেশ করিবার সৌভাগ্য হয় না। তিনি নিজলোকে থাকিয়াই শ্রীগোবিন্দের ধ্যান ও অষ্টাদশাক্ষর-মন্ত্রে তাঁহার উপাসনা করেন। চতুর্দশভুবনবাসী ব্যক্তিগণ স্ব-স্ব লোকে থাকিয়া শ্রীগোবিন্দের ধ্যান করেন। বৈকুণ্ঠাদিপুরে সেই সকল পুরাধিপতি শ্রীনারায়ণাদির লীলাগুণাদির কীর্তনসত্ত্বেও শ্রীগোবিন্দের লীলাগুণাদির কীর্তন হয়। ইহার দ্বারা শ্রীনারায়ণাদির লীলাগুণাদি-মাহাত্ম্য অপেক্ষাও শ্রীগোবিন্দের লীলাগুণাদির অধিক মাহাত্ম্য জ্ঞাপিত হইয়াছে।

শ্রীরূপগোস্বামিপাদ তাঁহার প্রাণকোটিসর্বস্ব শ্রীশ্রীরাধাগোবিন্দের শ্রীরূপমাধুরীর বর্ণন করিয়া বলিয়াছেন[২],—হে সখে! স্ত্রী-পুত্রাদি জাগতিক আত্মীয়-স্বজন ও বন্ধুবান্ধবের সঙ্গ করিবার যদি তোমার অভিলাষ থাকে, তাহা হইলে তুমি এখান হইতে গিয়া কেশীঘাটের

---

১। শ্রীজীবগোস্বামিপাদ-কৃত শ্রীসুখবোধিনী-টীকা দ্রষ্টব্য, শ্রীমৎ পুরীদাস-গোস্বামিপাদ-সং, ১৯৪৯ খৃঃ; ২। ভ র সি, পূর্ববিভাগ, সাধনভক্তিলহরী ২৩৯ শ্লোক, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং।

নিকটে অধিষ্ঠিত শ্রীগোবিন্দ-শ্রীমূর্তিকে দর্শন করিও না। সেই শ্রীগোবিন্দের রক্তিমাধরে বংশী, বিশাল নয়নে বঙ্কিম দৃষ্টি, বদনে মৃদুমন্দ হাস্য, তনুতে ত্রিভঙ্গভঙ্গিমা, মস্তকে ময়ূরপুচ্ছ শোভা পাইতেছে। তাৎপর্য এই যে, ভুবনসুন্দরবর, ত্রিজগন্মানসাকর্ষী শ্রীগোবিন্দ-শ্রীমূর্তির মাধুরী একবার দর্শন করিলে দেহ-গেহ-পরিজনাসক্তি অনায়াসে সমূলে বিনষ্ট হইবে এবং শ্রীগোবিন্দের শ্রীমুখারবিন্দমধুপানে চিত্তভৃঙ্গ নিমগ্ন হইয়া পড়িবে।

শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ তাঁহার শ্রীগোবিন্দলীলামৃতের মঙ্গলাচরণে শ্রীরাধাসহিত শ্রীগোবিন্দের এইরূপ বন্দনা করিয়াছেন,—

শ্রীগোবিন্দং ব্রজানন্দ-সন্দোহানন্দ-মন্দিরম্।
বন্দে বৃন্দাবনানন্দং শ্রীরাধা-সঙ্গ-নন্দিতম্ ॥[১]

যিনি ব্রজবাসীদিগের আনন্দরাশি সম্যক্ দোহন বা প্রপূরণ করিবার সুন্দর আশ্রয়স্বরূপ, মধুর শ্রীবৃন্দাবনের যিনি আনন্দস্বরূপ, যিনি শ্রীরাধা-সঙ্গে নন্দিত হ'ন অর্থাৎ শ্রীরাধার নিত্যসঙ্গী, সেই শ্রীগোবিন্দকে বন্দনা করি।

এই শ্রীগোবিন্দই —

ঈশ্বরঃ পরমঃ কৃষ্ণঃ সচ্চিদানন্দবিগ্রহঃ।
অনাদিরাদির্গোবিন্দঃ সর্বকারণকারণম্ ॥[২]

সচ্চিদানন্দ-বিগ্রহ গোবিন্দ-কৃষ্ণই পরমেশ্বর। তিনি—অনাদি, সকলের আদি এবং সকল কারণের কারণ।

লোকপিতামহ জগদ্গুরু ব্রহ্মা সেই শ্রীগোবিন্দকে স্তব করিয়া বলিয়াছেন,—

---

১। শ্রীশ্রীগোবিন্দলীলামৃত, ১ম সর্গ, ১ম শ্লোক, বহরমপুর-সং, ১৩০৮ বঙ্গাব্দ;

২। শ্রীব্রহ্মসংহিতা, ১ম শ্লোক, শ্রীগৌড়ীয়মঠ (২য় সং), ৪৪২ গৌরাব্দ, শ্রীল ভক্তিবিনোদঠাকুর-কৃত বঙ্গানুবাদ।

চিন্তামণিপ্রকরসদ্মসু কল্পবৃক্ষ-,লক্ষাবৃতেষু সুরভীরভিপালয়ন্তম্।
লক্ষ্মীসহস্রশতসম্ভ্রমসেব্যমানং, গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥[১]

লক্ষ-লক্ষ কল্পবৃক্ষে আবৃত ও চিন্তামণি-নিকর-গঠিত গৃহসমূহে সুরভি অর্থাৎ কামধেনুগণকে যিনি পালন করিতেছেন এবং শতসহস্র-লক্ষ্মীগণ-কর্তৃক সাদরে পরিসেবিত হইতেছেন, সেই আদিপুরুষ গোবিন্দকে আমি ভজনা করি।

আলোলচন্দ্রক-লসদ্‌বনমাল্যবংশী-
রত্নাঙ্গদং প্রণয়কেলিকলাবিলাসম্।
শ্যামং ত্রিভঙ্গললিতং নিয়মপ্রকাশং
গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥[২]

দোলায়িত চন্দ্রক-শোভিত বনমালা যাঁহার গলদেশে, বংশী ও রত্নাঙ্গদ যাঁহার করদ্বয়ে, সর্বদা প্রণয়কেলিবিলাসযুক্ত যিনি, ললিত-ত্রিভঙ্গ শ্যামসুন্দর-রূপই যাঁহার নিত্যপ্রকাশ, সেই আদিপুরুষ গোবিন্দকে আমি ভজনা করি।

আনন্দচিন্ময়রসপ্রতিভাবিতাভি-
স্তাভির্য এব নিজরূপতয়া কলাভিঃ।
গোলোক এব নিবসত্যখিলাত্মভূতো
গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥[৩]

আনন্দ-চিন্ময়রস-কর্তৃক প্রতিভাবিতা, স্বীয় চিদ্রূপের অনুরূপা, চতুঃষষ্টি-কলাযুক্তা হ্লাদিনী-শক্তিরূপা রাধা ও তৎকায়ব্যূহরূপা সখী-বর্গের সহিত যে অখিলাত্মভূত গোবিন্দ নিত্য স্বীয় গোলোকধামে বাস করেন, সেই আদিপুরুষকে আমি ভজনা করি।

---

১। শ্রীব্রহ্মসংহিতা, ২৯ শ্লোক, শ্রীগৌড়ীয়মঠ (২য় সং), ৪৪২ গৌরাব্দ, শ্রীল ভক্তিবিনোদঠাকুর-কৃত বঙ্গানুবাদ; ২। ঐ, ৩১ শ্লোক; ৩। ঐ, ৩৭ শ্লোক।

প্রেমাঞ্জনচ্ছুরিতভক্তিবিলোচনেন, সন্তঃ সদৈব হৃদয়েষু বিলোকয়ন্তি।
যং শ্যামসুন্দরমচিন্ত্যগুণস্বরূপং, গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥[১]

প্রেমাঞ্জন-দ্বারা রঞ্জিত ভক্তিচক্ষুবিশিষ্ট সাধুগণ যে অচিন্ত্যগুণবিশিষ্ট শ্যামসুন্দর-কৃষ্ণকে হৃদয়ে অবলোকন করেন, সেই আদিপুরুষ গোবিন্দকে আমি ভজনা করি।

শ্রীধাম-বৃন্দাবনে যমুনা-পুলিনে 'বংশীবট'-নামক একটি অপ্রাকৃত বটবৃক্ষরাজ অধিষ্ঠিত আছেন। শরৎকালের রজনীতে লীলাপুরুষোত্তম রসিকশেখর শ্রীকৃষ্ণ উক্ত বংশীবটের মূলে অবস্থিত হইয়া অপ্রাকৃত গোপবনিতাগণকে রাসলীলায় আকর্ষণ করিবার উদ্দেশ্যে বেণুধ্বনি করেন। সেই বংশীরব শ্রবণ করিয়া গোপললনাগণ স্বজন ও বিধি-ধর্মাদি সমস্ত পরিত্যাগ করিয়া উন্মাদিনী হইয়া শ্রীকৃষ্ণের সমীপে আগমন করেন। রসিকরাজ শ্রীকৃষ্ণ স্বীয় স্বরূপশক্তি ব্রজবালাগণের প্রেমের গাঢ়তা-পরীক্ষালীলা প্রকট করিয়া পরে তাঁহাদের সহিত রাস-ক্রীড়া করেন।

শ্রীল বিশ্বনাথ-চক্রবর্তিঠাকুর বলিয়াছেন,—

শ্রীজাহ্নব্যা মূর্তিমান্ প্রেমপুঞ্জো, দীনানাথান্ দর্শয়ন্ স্বং প্রসীদন্।
পুষ্ণন্ দেবালভ্যফেলাসুধাভি-,র্গোপীনাথঃ পীনবক্ষা গতির্নঃ ॥[২]

যিনি শ্রীজাহ্নবাদেবীর মূর্তিমান্ প্রেমরাশিস্বরূপ এবং দীন ও অনাথ-দিগকে স্বীয় শ্রীবিগ্রহ প্রদর্শন করিয়া ও সুপ্রসন্ন হইয়া দেবগণেরও অলভ্য ভুক্তাবশেষরূপ অমৃতদ্বারা পোষণ করিতেছেন, সেই বিশালবক্ষা শ্রীগোপীনাথই আমাদের গতি।

আস্তে হাস্যং তত্র মাধ্বীকমস্মিন্, বংশী তস্যাং নাদপীযূষসিন্ধুঃ।
তদ্বীচীভির্মজ্জয়ন্ ভাতি গোপী-,র্গোপীনাথঃ পীনবক্ষা গতির্নঃ ॥[৩]

---

১। শ্রীব্রহ্মসংহিতা, ৩৮ শ্লোক ; ২। শ্রীশ্রীস্তবামৃতলহরীর অন্তর্গত শ্রীশ্রীগোপী-নাথাষ্টকে ৮ম শ্লোক ; ৩। ঐ, ১ম শ্লোক।

যাঁহার শ্রীবদনে হাস্য, হাস্যে মাধ্বীক ( মধুজাত মদ্য ), তাহাতে বংশী এবং সেই বংশীতে ধ্বনির সুধাসাগর, সেই সাগরের তরঙ্গদ্বারা যিনি ব্রজনাগরীগণকে নিমজ্জিত করিয়া থাকেন, সেই বিশালবক্ষা শ্রীগোপীনাথ আমাদের একমাত্র আশ্রয়।

নিত্যসিদ্ধ ভগবৎপার্ষদগণের অনেকেরই সদোপাস্য শ্রীবিগ্রহের নাম শ্রীগোপীনাথ। শ্রীমাধবেন্দ্রপুরীপাদের সহিত রেমুণার ক্ষীরচোরা-গোপীনাথ, শ্রীগৌরশক্তি শ্রীগদাধর-পণ্ডিতের সহিত পুরীর টোটা-গোপীনাথ, শ্রীনিত্যানন্দশক্তি শ্রীজাহ্নবাঠাকুরাণীর সহিত শ্রীবৃন্দাবনের শ্রীগোপীনাথ, শ্রীপরমানন্দ-গোস্বামী ও শ্রীমধু-পণ্ডিতের সহিত শ্রীবংশী-বটস্থিত শ্রীগোপীনাথ, খানাকুল কৃষ্ণনগরে শ্রীঅভিরাম-ঠাকুরের শ্রীগোপী-নাথ, তড়া-আটপুরে শ্রীপরমেশ্বরীদাস-ঠাকুরের শ্রীগোপীনাথ, অগ্রদ্বীপে শ্রীগোবিন্দঘোষ-ঠাকুরের শ্রীগোপীনাথ, মামগাছীতে শ্রীশার্ঙ্গ-মুরারি-ঠাকুরের শ্রীগোপীনাথ, শ্রীখণ্ডে শ্রীনরহরিসরকার-ঠাকুরের কুলদেবতা ও শ্রীরঘুনন্দন-ঠাকুরের পূজিত শ্রীগোপীনাথ-শ্রীবিগ্রহ বিভিন্ন ভক্ত-বাৎসল্যময়ী লীলা প্রকট করিয়া গৌড়ীয়গণের বশীভূত হৃদয়দেবতারূপে প্রসিদ্ধি লাভ করিয়াছেন।

শ্রীশ্রীচৈতন্যচরিতামৃতের উপসংহারেও শ্রীকবিরাজ-গোস্বামিপাদ লিখিয়াছেন,—

শ্রীরাধাসহ 'শ্রীমদনমোহন'।
শ্রীরাধাসহ 'শ্রীগোবিন্দ-চরণ'॥
শ্রীরাধাসহ শ্রীল 'শ্রীগোপীনাথ'।
এই তিন ঠাকুর হয় 'গৌড়ীয়ার নাথ'॥[১]

---

১। চৈ চ অ ২০।১৪২, ১৪৩।

এইসকল উক্তি হইতে জানা যায়, শ্রীধাম-বৃন্দাবনের অধিদেব শ্রীশ্রীরাধামদনমোহন, শ্রীশ্রীরাধাগোবিন্দ ও শ্রীশ্রীরাধাগোপীনাথ গৌড়ীয়গণের নিত্যারাধ্য ঠাকুর। গৌড়ীয়গণের মূলমহাজন শ্রীশ্রীস্বরূপ-দামোদরের মিত্রবর শ্রীশ্রীল সনাতনগোস্বামিপাদের প্রাণধন শ্রীশ্রীল রাধামদনমোহন, শ্রীশ্রীল রূপগোস্বামিপাদের প্রাণধন শ্রীশ্রীরাধাগোবিন্দ ও শ্রীশ্রীগৌরশক্তি শ্রীশ্রীল গদাধরপণ্ডিত-গোস্বামিপাদের প্রণয়ী শিষ্য শ্রীপরমানন্দ-গোস্বামিপাদের হৃদয়-ধন শ্রীশ্রীরাধাগোপীনাথই হইলেন গৌড়ীয়-সম্প্রদায়ের তিন ঠাকুর। কথিত হয়, ভগবান্ শ্রীকৃষ্ণের প্রপৌত্র শ্রীবজ্র শ্রীশাণ্ডিল্য ঋষির সহায়তায় ও অনুগ্রহে শ্রীমদনগোপাল, শ্রীগোবিন্দ ও শ্রীগোপীনাথ—এই তিন শ্রীবিগ্রহকে এবং শ্রীবৃন্দাদেবী ও শ্রীগোপীশ্বর-শিবলিঙ্গকে শ্রীধাম-বৃন্দাবনে স্থাপন করিয়াছিলেন।[১] তাঁহারা কালক্রমে শ্রীধামের সহিত গুপ্ত হইয়া পড়েন। পরে শ্রীকৃষ্ণ-চৈতন্যদেবের শক্তিসঞ্চার ও প্রত্যাদেশ লাভ করিয়া শ্রীসনাতনগোস্বামি-পাদ মহাবন ( মতান্তরে শ্রীমথুরা ) হইতে শ্রীমন্মদনগোপালকে, শ্রীরূপ-গোস্বামিপাদ শ্রীবৃন্দাবনের গোমাটিলার সন্নিকটস্থ যোগপীঠ (মতান্তরে শ্রীগোবিন্দকুণ্ড ) হইতে শ্রীগোবিন্দদেবকে ও শ্রীপরমানন্দগোস্বামিপাদ বংশীবটের নিকটস্থ যমুনাতট ( যোগপীঠ ) হইতে শ্রীগোপীনাথ-শ্রীবিগ্রহকে আবিষ্কার করেন।

গৌড়ীয়ার এই তিন ঠাকুর কখনও শ্রীবৃন্দাবন পরিত্যাগ করিয়া এক পদও অন্যত্র গমন করেন না। শ্রীশ্রীরূপসনাতনপ্রমুখ প্রভুপাদগণের অপ্রকটের পর ক্ষত্রিয়াভিমানী শ্রীবসুদেব-নন্দনই রাজস্থানে গমনের লীলা

১। "বজ্রস্তু তৎসহায়েন শাণ্ডিল্যস্যাপ্যনুগ্রহাৎ। গোবিন্দ-গোপগোপীনাং লীলাস্থানান্যনুক্রমাৎ॥ বিজ্ঞায়াভিধয়াস্থাপ্য গ্রামানাবাসয়দ্বহূন্। কুণ্ডকূপাদিপূর্তেন শিবাদিস্থাপনেন চ॥ গোবিন্দ-হরিদেবাদি-স্বরূপারোপণেন চ। কৃষ্ণৈকভক্তিং স্বে রাজ্যে ততান চ মুমোদ হ॥" স্কন্দ-পুরাণ, বিষ্ণুখণ্ডে শ্রীভাগবতমাহাত্ম্য, ২।৩—৬ শ্লোক ; বঙ্গবাসী-সং, ১৩১৮ বঙ্গাব্দ, কলিকাতা।

প্রকট করিয়াছেন। শ্রীমদনমোহন, শ্রীগোবিন্দ ও শ্রীগোপীনাথ রাজান্ন ভক্ষণ করিতে রাজস্থানে যান নাই। তাঁহারা গোপেন্দ্র-নন্দন, কখনও ক্ষত্রিয়ের অন্ন গ্রহণ করেন না। বিদ্বদ্‌গণের অনুভবে গৌড়ীয়ার তিন ঠাকুর শ্রীবৃন্দাবনেই আছেন। অদ্বয়জ্ঞানতত্ত্ব এই তিন ঠাকুরের মধ্যে পরস্পর কোন ভেদ নাই। আবার এই তিন ঠাকুর শ্রীগোপালভট্ট-গোস্বামিপাদের প্রাণধন শ্রীরাধারমণে অবস্থান করিতেছেন। গৌড়ীয়ার তিন ঠাকুর শ্রীমদনমোহন, শ্রীগোবিন্দ ও শ্রীগোপীনাথ এবং শ্রীরাধারমণ পৃথক্‌তত্ত্ব নহেন।

শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ বলিয়াছেন,—

**কুলাধিদেবতা মোর—মদনমোহন।**
**যাঁর সেবক—রঘুনাথ, রূপ-সনাতন ॥**[১]

শ্রীশ্রীরূপ-সনাতন-রঘুনাথ—শ্রীশ্রীরাধামদনমোহনের নিত্যসেবক। সেই সূত্রেই শ্রীশ্রীরাধামদনমোহন শ্রীরূপ-রঘুনাথানুগবর শ্রীকৃষ্ণদাস কবিরাজ-গোস্বামিপাদের কুলাধিদেবতা। শ্রীশ্রীরূপ-রঘুনাথের কুলই—শ্রীকবিরাজ-গোস্বামীর কুল বা বংশ।

শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ শ্রীশ্রীরাধামদনমোহনের যন্ত্র হইয়াই শ্রীশ্রীচৈতন্যচরিতামৃতগাথা গান করিয়াছেন,—

সেই লিখি, মদনগোপাল মোরে যে লেখায়।
কাষ্ঠের পুত্তলি যেন কুহকে নাচায় ॥
এই গ্রন্থ লেখায় মোরে মদনমোহন।
আমার লিখন যেন শুকের পঠন ॥[২]

অন্যত্র লিখিয়াছেন,—

সবার চরণকৃপা—গুরু 'উপাধ্যায়ী'।
তার বাণী—শিষ্যা, তারে বহুত নাচাই ॥[৩]

---

১। চৈ চ আ ৮।৮০ ; ২। ঐ আ ৮।৭৯, ৭৮ ; ৩। ঐ , অ ২০।১৪৭

শ্রীরাধামদনমোহন, শ্রীরাধাগোবিন্দ ও শ্রীরাধাগোপীনাথ ; শ্রীকৃষ্ণচৈতন্য, শ্রীনিত্যানন্দ ও শ্রীঅদ্বৈত ; শ্রীগদাধর-শ্রীবাসাদিগৌরভক্তবৃন্দ এবং শ্রীস্বরূপ, শ্রীরূপ-শ্রীসনাতন-শ্রীরঘুনাথ-শ্রীজীবগোস্বামিপাদ-প্রমুখ গুরুবর্গের শ্রীচরণকৃপা নৃত্যগীতাদিকলার আচার্যরূপে শ্রীল কবিরাজগোস্বামিপাদের বাণীকে শিষ্যা করিয়া নাচাইয়াছেন। সেই বাণী হইতেই জানা যায়, শ্রীরাধামদনমোহন, শ্রীরাধাগোবিন্দ ও শ্রীরাধাগোপীনাথ—এই তিন ঠাকুর গৌড়ীয়ার প্রাণনাথ।

শ্রীল রঘুনাথদাস-গোস্বামিপ্রভুপাদ তৎকৃত শ্রীশ্রীমদনগোপাল-স্তোত্রে গাহিয়াছেন,—

সবিধ-রমিতরাধঃ সাগ্রজস্নিগ্ধরূপ-
প্রণয়কুচিরচন্দ্রঃ কুঞ্জখেলাবিতন্দ্রঃ।
রচিতজনচকোর-প্রেমপীযূষ-বর্ষঃ
স্ফুরতি মদনপূর্বঃ কোঽপি গোপাল এষঃ ॥[১]

অর্থাৎ যিনি শ্রীমতী রাধাকে নিজ-নিকটে ক্রীড়া করান, যিনি অগ্রজ শ্রীসনাতনের সহিত বর্তমান শ্রীরূপের প্রণয়-কুমুদ প্রকাশার্থ চন্দ্রস্বরূপ, যিনি কুঞ্জক্রীড়ায় আলস্যশূন্য এবং যিনি জনরূপ চকোরের প্রতি প্রেমামৃত বর্ষণ করেন, সেই এই অনির্বচনীয় মদনগোপাল স্ফূর্তি প্রাপ্ত হইতেছেন।

শ্রীশ্রীস্বরূপ-রূপানুগবর শ্রীশ্রীল রঘুনাথদাস গোস্বামিপাদের উপরি-উক্ত সিদ্ধান্তানুসারে শ্রীমদনমোহন শ্রীসনাতনের সহিত শ্রীরূপের প্রণয়-কুমুদপ্রকাশের চন্দ্রস্বরূপ এবং জনরূপ চকোরের প্রতি প্রেমামৃত বর্ষণ-কারী ; সুতরাং শ্রীমদনগোপাল কেবল সম্বন্ধিতত্ত্বের অধিদেব নহেন। তিনি একাধারে সম্বন্ধিতত্ত্ব, অভিধেয় ও প্রয়োজনপরাকাষ্ঠার মূলাধার।



১। শ্রীস্তবাবলীর অন্তর্গত শ্রীমদনগোপালস্তোত্রে ২১ শ্লোক।

# দ্বিতীয়-মাধুরী

## গৌড়ীয়া

সাহিত্যে 'গৌড়'-শব্দটির নগরী ও প্রদেশ উভয় অর্থেই ব্যবহার পাওয়া যায়। আর্যাবর্ত বা উত্তরভারত এবং ভারতবর্ষের পূর্বাংশের প্রদেশ-সমষ্টি ইতিহাসে 'গৌড়' নামে উক্ত হইয়াছে। ভারতে মুসলমান-রাজত্ব-প্রতিষ্ঠার প্রায় সমসাময়িক কাল হইতে খ্রীষ্টীয় দ্বাদশ শতাব্দীর শেষভাগ পর্যন্ত বঙ্গদেশের 'গৌড়' আখ্যা ছিল। এখন মালদহজেলার মধ্যে গঙ্গার প্রাচীন গর্ভে অক্ষা° ২৪°৫২´ উঃ ও দ্রাঘি° ৮৮°১০´ পূর্বে প্রাচীন গৌড় জঙ্গলাকীর্ণ স্থানরূপে পরিণত হইয়া রহিয়াছে। খ্রীষ্টীয় ১৬শ শতাব্দীর মধ্যভাগে ও ১৭শ শতাব্দীর শেষভাগে কোন কোন য়ুরোপীয় পরিব্রাজক 'গৌড়'নগরীর প্রাচীন ধ্বংসাবশেষ দেখিয়া উহার বর্ণন করিয়া গিয়াছেন। মুসলমান-রাজত্বকালে সেনবংশীয় রাজা লক্ষ্মণসেনের (১১৮৯—১২০৬ খ্রীষ্টাব্দ) নামানুসারে 'গৌড়'-নগরীর অপর নাম 'লক্ষ্মণাবতী' হইয়াছিল। পাণিনির অষ্টাধ্যায়ী[১]তে (খ্রীঃ পূঃ ৫ম শতাব্দীতে) 'অরিষ্টপুর' ও 'গৌড়পুরে'র নাম উল্লিখিত দেখিতে পাওয়া যায়। কিন্তু কোন কোন গবেষক উক্ত অরিষ্টপুর ও গৌড়পুরকে ভারতবর্ষের পূর্বাংশের বহিঃপ্রদেশ বলিয়াই মনে করেন। পাণিনি-ব্যাকরণ প্রকাশিত হইবার পূর্বেই ঐ সকল স্থানে আর্যসভ্যতার অভ্যুদয় হইয়াছিল। দক্ষিণ-পশ্চিমবঙ্গের যে-ভাগে গৌড় অবস্থিত, তাহা পাণিনির যুগে আর্যগণের

---

১। অরিষ্টগৌড়পূর্বে চ (পাণিনি ৬।২।১০০) অরিষ্টপুরম্, গৌড়পুরম্।

দ্বারা অধ্যুষিত হয় নাই বিবেচনা করিয়া কোন কোন গবেষক বঙ্গপ্রদেশস্থ গৌড়দেশকে পাণিনির গৌড়পুরের সহিত এক বলিয়া মনে করিতে প্রস্তুত নহেন। [১]

ভবিষ্যপুরাণের কোন কোন পুঁথিতে 'গৌড়'-দেশকে 'গৌড়েশ'-নামক দেবতার অধিষ্ঠানক্ষেত্র বলিয়া উক্ত হইয়াছে এবং সেই স্থানটিকে পদ্মানদী ও বর্ধমানের মধ্যবর্তী ভূভাগ বলিয়া নির্দেশ করা হইয়াছে। নবদ্বীপ, শান্তিপুর, মৌলপত্তন (হুগলীজেলার মোল্লাই) ও কন্টকপত্তন (কাটোয়া)—এই কয়েকটি স্থান উক্ত বিবরণ-অনুসারে গৌড়দেশান্তর্গত স্থান বলিয়া বিবেচিত হয়। উক্ত মতে বর্তমান মুর্শিদাবাদ-জেলার সহিত নদীয়া, বর্ধমান ও হুগলীজেলার অংশসমূহ গৌড়দেশ বলিয়া গৃহীত হইতে পারে। [২]

'শক্তিসঙ্গম-তন্ত্র'-নামক একটি অর্বাচীন তন্ত্রের উক্তি অনুসারে বঙ্গদেশ হইতে আরম্ভ করিয়া ভুবনেশ্বরের সীমা পর্যন্ত গৌড়দেশ নামে বিখ্যাত। "বঙ্গদেশং সমারভ্য ভুবনেশান্তগং শিবে। গৌড়দেশঃ সমাখ্যাতঃ সর্বশাস্ত্রবিশারদঃ॥" উক্ত গ্রন্থে বঙ্গদেশের পূর্বাংশ অর্থাৎ পূর্ববঙ্গ 'বঙ্গ' নামে এবং পশ্চিমবঙ্গ ও উড়িষ্যার কিয়দংশ 'গৌড়' নামে কথিত হইয়াছে। চীন-পরিব্রাজক হিউ-য়েন্-সাঙ্ 'কর্ণসুবর্ণ'-নামক ক্ষুদ্র জনপদকে 'গৌড়' বলিয়াছেন। কৌটিল্যের (অনুমানিক খ্রীষ্টীয় তৃতীয় শতাব্দী) অর্থশাস্ত্রে গৌড়ের রজতের (রৌপ্যের) কথা পাওয়া যায়।

খ্রীষ্টীয় ৪র্থ শতাব্দীতে গৌড়প্রদেশ গুপ্তরাজত্বের অন্তর্গত ছিল। পরে খ্রীষ্টীয় ৬ষ্ঠ শতাব্দীর প্রারম্ভে গৌড়গণ একটি স্বাধীন রাজ্য স্থাপন করেন। গৌড়ের রাজা শশাঙ্ক খ্রীষ্টীয় ৭ম শতাব্দীর প্রায় প্রথম পাদে বঙ্গ, বিহার ও উড়িষ্যার বিস্তৃত ভূভাগ শাসন করিয়াছিলেন। বঙ্গপ্রদেশস্থ

১। The Indian Historical Quarterly, June 1952, ডক্টর শ্রীদীনেশচন্দ্র সরকার-লিখিত 'Gauda' প্রবন্ধ দ্রষ্টব্য ; ২। ঐ

গৌড় ব্যতীত ভারতবর্ষের বিভিন্ন অংশের অন্যান্য জনপদসমূহও 'গৌড়' নামে বিদিত ছিল। উত্তরভারতের ব্রাহ্মণগণ 'গৌড়-ব্রাহ্মণ' নামে খ্যাত। ইহার দ্বারাও আর্যাবর্ত বা উত্তরভারত যে 'গৌড়' নামে প্রসিদ্ধ ছিল, তাহা স্পষ্ট জানা যায়। ইহার অন্যান্য প্রমাণ সংস্কৃত সাহিত্যেও পাওয়া যায়। কেহ কেহ অনুমান করেন, বঙ্গদেশে গুড় বা ইক্ষু প্রচুর পরিমাণে উৎপন্ন হইত বলিয়া 'গুড়'-শব্দ হইতে 'গৌড়'-শব্দ নিষ্পন্ন হইয়াছে।[১] সঙ্গীতশাস্ত্রে 'গৌড়-রাগে'র বিশেষ প্রশংসা শ্রুত হয়। যে সকল রাগ ছয়টি স্বর হইতে উৎপন্ন হয় তাহাদিগকে 'ষাড়ব' কহে। সঙ্গীতাচার্য হরিনায়কের মতে গৌড় একটি ষাড়ব রাগ। যথা—গৌড়ঃ কর্ণাটগৌড়শ্চ দেশী……ইত্যাদ্যাঃ ষাড়বাঃ প্রোক্তা হরিনায়ক-সম্মতাঃ ॥[২] মৈথিল ন্যায়-গ্রন্থে 'গৌড়মতে'র কথা পাওয়া যায়। মধুসূদন-রচিত আলোককণ্টকোদ্ধার-গ্রন্থের অনুমানখণ্ডে ও বাসুদেবমিশ্রের চিন্তামণি টীকার অনুমানখণ্ডে গৌড়মতের উল্লেখ দৃষ্ট হয়।

শ্রীজগন্নাথবল্লভ-নাটক, শ্রীচৈতন্যচন্দ্রোদয়-নাটক, শ্রীচৈতন্যভাগবত, শ্রীচৈতন্যচরিতামৃতাদি প্রাচীন গ্রন্থে বঙ্গদেশ বুঝাইতে 'গৌড়'-শব্দটির পুনঃ পুনঃ উল্লেখ দেখিতে পাওয়া যায়। শ্রীমন্মহাপ্রভু সন্ন্যাসলীলা প্রকট করিবার কিছুকাল পরে শ্রীশ্রীরূপসনাতনের সহিত সাক্ষাৎ করিবার জন্য গৌড়ের নিকট গঙ্গাতীরে রামকেলি গ্রামে উপস্থিত হন ;—

ঐছে চলি' আইলা প্রভু রামকেলি গ্রাম।
গৌড়ের নিকট গ্রাম অতি অনুপম ॥[৩]

---

১। "গুড়ের সঙ্গে নাকি গৌড়ের যোগ আছে। এই যোগ হ'ল শব্দশাস্ত্রের। কিন্তু মাধুর্যের সঙ্গে এ-দেশের চিরযোগ। নীরস শুষ্কপথ এদেশের নয়।"---ক্ষিতিমোহনসেন-রচিত 'বাংলার সাধনা' পুস্তকের রবীন্দ্রনাথ ঠাকুরের বাক্য-উদ্ধৃতি, ১১ পৃঃ, বিশ্বভারতী-সং, ১৩৫২ বঙ্গাব্দ ; ২। শ্রীভক্তিরত্নাকর ৫।২৭৭৭-৭৮ ধৃত বাক্য ; ৩। চৈ চ ম ১।১৬৬

হোসেনশাহ-বাদসাহকে শ্রীচৈতন্যচরিতামৃতে 'গৌড়াধ্যক্ষ', 'গৌড়েশ্বর' প্রভৃতি আখ্যাদ্বারা নির্দেশ করা হইয়াছে। অন্যত্র—

এথা গৌড়ে সনাতন আছে বন্দিশালে।[১]

এই স্থানে 'গৌড়'-শব্দে প্রাচীন গৌড়নগর নির্দিষ্ট হইয়াছে, আবার অন্যত্র 'গৌড়'-শব্দে সমগ্র বঙ্গদেশ লক্ষিত হইয়াছে ; যথা—

গৌড়ের ভক্ত আইসে, সমাচার পাইল ॥[২]

* * *

গৌড় হইতে সর্ব-বৈষ্ণবের আগমন।[৩]

* * *



গৌড়ের শ্রীরামকেলিগ্রামে
শ্রীচৈতন্যদেব ও শ্রীশ্রীরূপসনাতনের মিলনপীঠ

---

১। চৈ চ ম ২০।৩ ; ২। ঐ, ম ১।১২৩ ; ৩। ঐ, ম ১।১০১

**গৌড়ভক্তে** আজ্ঞা দিল বিদায়ের দিনে ॥[১]
প্রত্যব্দ আসিবে রথযাত্রা দরশনে ।[২]

* * *

**গৌড়ের** ভক্তগণে তবে করিল বিদায় ।[৩]

* * *

আর যত ভক্তগণ **গৌড়-দেশ-বাসী** ।
প্রত্যব্দে প্রভুরে দেখে নীলাচলে আসি' ॥[৪]

* * *

**গৌড়দেশে** পূর্ব শৈলে করিল উদয় ।[৫]

* * *

নিত্যানন্দে আজ্ঞা দিল—যাহ **গৌড়দেশে** ।[৬]

* * *

শুনিয়াছি **গৌড়দেশের** সন্ন্যাসী 'ভাবুক' ।
কেশবভারতী-শিষ্য লোক-প্রতারক ॥[৭]

* * *

এই মতে দুই ভাই **গৌড়দেশে** আইলা ।
**গৌড়ে** আসি' অনুপমের গঙ্গাপ্রাপ্তি হৈলা ॥[৮]

* * *

**গৌড়দেশে** লোক নিস্তারিতে মন হৈল ।[৯]

* * *

তাহাতে দেখিতে আইসে সর্ব **গৌড়দেশ** ।[১০]

* * *

সকল বৈষ্ণব যবে **গৌড়দেশে** গেলা ।[১১]

---

১ । চৈ চ ম ১।১৩৫ ; ২ । ঐ, ম ১।১৩৬ ; ৩ । ঐ, ম ১।১৪৭ ; ৪ । ঐ, আ ১০।১২৮ ; ৫ । ঐ, আ ১।৮৬ ; ৬ । ঐ, ম ১৫।৪২ ; ৭ । ঐ, ম ১৭।১১৬ ; ৮ । ঐ, অ ১।৩৭ ; ৯ । ঐ, অ ২।১৭ ; ১০ । ঐ, অ ২।২০ ; ১১ । ঐ, অ ৪।১১৩

হেনকালে **গৌড়দেশের** সব ভক্তগণ।
প্রভুরে দেখিতে নীলাচলে করিলা গমন ॥[১]

*  *  *

**গৌড়দেশে** যাইতে তবে ভক্তে আজ্ঞা দিল।[২]

গৌড় ও গৌড়দেশ-শব্দ শ্রীচৈতন্যচরিতামৃত-গ্রন্থের আরও বহুস্থানে উল্লিখিত রহিয়াছে।

'গৌড়'শব্দ হইতে 'গৌড়ীয়া' প্রভৃতি শব্দের উৎপত্তি দেখিতে পাওয়া যায়। শ্রীচৈতন্যচরিতামৃতে নিম্নলিখিত স্থানগুলিতে 'গৌড়ীয়া'-শব্দটির উল্লেখ আছে, যথা—আদি ১।১৯, মধ্য ১২।১২৭, ১৮।১৬৬, ১৭২, ১৭৫, ২০।৮৪, ২৫।১৯৯, অন্ত ১।৫৮,৬।২৪২, ১০।৪৬,৪৮, ১৩।৩৫, ১৫,২০।১৪৩

শ্রীচৈতন্যচরিতামৃতের স্থানে স্থানে 'গৌড়ীয়-সম্প্রদায়' ও 'গৌড়ভক্ত' প্রভৃতি শব্দ দৃষ্ট হয়।

শ্রীচৈতন্যভাগবতেও 'গৌড়'শব্দের প্রয়োগ দেখিতে পাওয়া যায়,—

বিপ্র রাজা **গৌড়ে** হইবেক হেন আছে।[৩]

*  *  *

কেহ বোলে, বিপ্র রাজা হইবেক **গৌড়ে**।[৪]

*  *  *

শেষখণ্ডে—সন্ন্যাসিরূপে নীলাচলে স্থিতি।
নিত্যানন্দ-স্থানে সমর্পিয়া **গৌড়**-ক্ষিতি ॥[৫]

শ্রীচৈতন্যচন্দ্রোদয়-নাটকেও 'গৌড়'-শব্দের উল্লেখ পাওয়া যায়,—

"শ্রীচৈঃ। মুকুন্দ! ময়ি দক্ষিণস্যাং দিশি গতে সতি শ্রীপাদ-নিত্যানন্দেন ক্ব গতম্?

মুকু। **গৌড়ে**।  *  *  *

*  *  *  *

১। চৈ চ অ ৬।১৫৭; ২। ঐ, অ ১২।৬৫; ৩। চৈ ভা আ ৩।১১; ৪। ঐ, আ ১২।২৬৯; ৫। ঐ, আ ১।৯১

সার্বভৌমঃ। * * তদনুমীয়তে গৌড়ীয়া এবৈতে ভগবতঃ শ্রীকৃষ্ণ-চৈতন্যস্য প্রিয়-পার্ষদাঃ।"[১]

শ্রীশ্রীজগন্নাথবল্লভ-নাটকে—

মেনে গুর্জরভূপতির্জরদিবারণ্যং নিজং পত্তনং
বাতব্যগ্র-পয়োধি-পোতগমিব স্বং বেদ **গৌড়েশ্বরঃ** ॥[২]

শ্রীগোবিন্দ-কবিরাজ-কৃত 'শ্রীসঙ্গীতমাধব-নাটকে'[৩] শ্রীল নরোত্তম-ঠাকুরমহাশয়ের পূর্বাশ্রমের পিতৃব্যভ্রাতা ও শিষ্য ধনাঢ্য শ্রীসন্তোষদত্ত-মহাশয়কে '**গৌড়াধিরাজ**-মহামাত্য' নামে উল্লিখিত হইয়াছে।

শ্রীসঙ্গীতমাধব-নাটকে[৪] গৌড়দেশস্থ সপ্তগ্রামের অধিপতি শ্রীগোবর্ধন-দাসকে প্রসিদ্ধ দাতা বলিয়া উল্লেখ করা হইয়াছে,—

"**গৌড়ে** গোবর্ধনো দাতা খণ্ডে দামোদরঃ কবিঃ"

অর্থাৎ গৌড়দেশে গোবর্ধনই একমাত্র বদান্যপুরুষ, আর শ্রীখণ্ডে শ্রীদামোদরই অদ্বিতীয় কবি।

শ্রীল ঠাকুর নরোত্তমের প্রার্থনায়—

শ্রী**গৌড়মণ্ডল**-ভূমি, যেবা জানে চিন্তামণি,
তাঁর হয় ব্রজভূমে বাস।

—বাক্যটি এখনও গৌড়দেশবাসীর ও সমগ্র গৌড়ীয়বৈষ্ণবগণের কর্ণে ঝঙ্কৃত হইয়া থাকে। পরবর্তিকালের 'শ্রীভক্তিরত্নাকর', 'শ্রীনরোত্তম-বিলাস' প্রভৃতি গ্রন্থেও 'গৌড়'-শব্দের বহু উল্লেখ দেখিতে পাওয়া যায়।

এক কালে গৌড়দেশের নামে সারস্বত অর্থাৎ সরস্বতী-তীরস্থ দেশ ( কুরুক্ষেত্র ), কান্যকুব্জ, গৌড়, মিথিলা ও উৎকল-প্রদেশ পরিচিত

---

১। শ্রীচৈতন্যচন্দ্রোদয়-নাটক, ৮ম অঙ্ক ; ২। শ্রীশ্রীজগন্নাথবল্লভ-নাটক ১।৩, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৪৭ খ্রীঃ ; ৩। "গৌড়াধিরাজ-মহামাত্য-শ্রীপুরুষোত্তম-দত্ত-সত্তমতনুজঃ শ্রীসন্তোষদত্তঃ"—শ্রীভক্তিরত্নাকর, ১।৪৭২-ধৃত সঙ্গীতমাধব-নাটকবাক্য ; ৪। শ্রীভক্তিরত্নাকর, ১।২৪০-সংখ্যাধৃত সঙ্গীতমাধব-নাটকবাক্য।

হইত ; গৌড়ের নামে প্রায় সমস্ত আর্যাবর্ত নামাঙ্কিত ছিল। গৌড়ের শ্রেষ্ঠ রাজারা 'পঞ্চগৌড়েশ্বর'—এই গৌরবাত্মক উপাধি ধারণ করিয়া সার্বভৌম-সম্রাটের সম্মানের দাবী করিতেন।[১] দিল্লী ও উত্তর-ভারতের গৌড়ব্রাহ্মণ-সম্প্রদায় বলিয়া থাকেন যে, তাঁহারা বংশ-পরম্পরায় শুনিয়া আসিতেছেন—তাঁহাদের আদিপুরুষ গৌড় হইতে মহারাজ জনমেজয়ের সর্পযজ্ঞোপলক্ষে আমন্ত্রিত হইয়া আসিয়া উত্তরভারতে বাস স্থাপন করেন।[২] উক্ত পঞ্চগৌড়ের মধ্যে মিথিলা ও বঙ্গের মধ্যবর্তী গৌড়রাজ্য সকলের নিকট পরিচিত। ইতিহাসে এই গৌড়রাজ্যই প্রসিদ্ধ, অপর গৌড়ের উল্লেখ নাই।[৩] বর্তমান মালদহসহর হইতে বাংলার হিন্দু, বৌদ্ধ ও মুসলমানযুগের রাজধানী গৌড় পাঁচ ক্রোশ দক্ষিণ-পশ্চিমে অবস্থিত। গৌড়ের শেষ সীমানা ইংরাজবাজার (মালদহসহর) হইতে প্রায় সাত ক্রোশ হইবে। রাজধানী গৌড়ের সমৃদ্ধি হইতে সমগ্রদেশ 'গৌড়' নামে আখ্যাত হইয়াছিল। পাণিনিসূত্র হইতে আরম্ভ করিয়া প্রাচীন বঙ্গীয় কবিগণ ভারতচন্দ্র, মাইকেল-মধুসূদন, এমন কি রবীন্দ্রনাথ পর্যন্ত বাংলাদেশকে বুঝাইতে 'গৌড়'-শব্দের প্রয়োগ করিয়াছেন।[৪]

শ্রীশ্রীসনাতন, শ্রীরূপ ও শ্রীবল্লভ—এই তিন ভ্রাতা গৌড়ের রামকেলি গ্রামে বাস করিতেন।

শ্রীভক্তিরত্নাকরে উক্ত হইয়াছে—

গৌড়ে রামকেলি গ্রামে করিলেন বাস।
ঐশ্বর্যের সীমা অতি অদ্ভুত বিলাস॥

---

১। ডক্টর দীনেশচন্দ্রসেন-কৃত 'বৃহৎবঙ্গ', ১ম খণ্ড, ২১ পৃঃ, কলিকাতা-বিশ্ববিদ্যালয়, ১৩৪১ বঙ্গাব্দ ; ২। 'বাংলায় ভ্রমণ', ১ম খণ্ড, ২৯৫ পৃঃ, পূর্ববঙ্গরেলপথের প্রচার-বিভাগ হইতে প্রকাশিত, ১৯৪০ খ্রীষ্টাব্দ, এবং 'বৃহৎবঙ্গ' ৭১ পৃঃ ; ৩। প্রাচ্য-বিদ্যামহার্ণব নগেন্দ্রনাথবসু-সম্পাদিত বিশ্বকোষ ৬১০ পৃঃ 'গৌড়'-শব্দ দ্রষ্টব্য ; ৪। 'বাংলায় ভ্রমণ', ১ম খণ্ড, ২ পৃঃ।

ইন্দ্রসম সনাতন-রূপের সভাতে।
আইসে শাস্ত্রজ্ঞগণ নানাদেশ হৈতে ॥
গায়ক-বাদক-নর্তকাদি কবিগণ।
সর্বদেশী সকলে নিযুক্ত সর্বক্ষণ ॥
সদা সর্বশাস্ত্রে চর্চা করে দুই জন।
অনায়াসে করে দোঁহে খণ্ডন-স্থাপন ॥
সর্বত্র ব্যাপিল এ দোঁহার গুণগণ।
কর্ণাট-দেশাদি হৈতে আইল বিপ্রগণ ॥
রামকেলি-গ্রামে সে-সকল বিপ্র লৈয়া।
ব্যবহারকার্য সব সাধে হর্ষ হৈয়া ॥
বৈষ্ণবসম্প্রদায়গণে রূপ-সনাতন।
যেরূপ আদরের তাহা না হয় বর্ণন ॥
নবদ্বীপ হৈতে আইসে বিপ্রগণ যত।
কহিতে না পারি তা' সবারে ভক্তি কত ॥[১]

গৌড়েশ্বর হোসেনশাহের প্রধানমন্ত্রী শ্রীসনাতন 'সাকর্‌মল্লিক্‌' (সাকর্‌—গম্ভীরার্থ-বাক্যের রচয়িতা ; মল্লিক্‌—জ্ঞানবৃদ্ধ অথবা কূটনৈতিক-শ্রেষ্ঠ, চতুরশিরোমণি), শ্রীরূপ 'দবির্‌খাস্‌' ( প্রাইভেট্‌ সেক্রেটারী ) ও শ্রীবল্লভ 'অনুপম মল্লিক' নামে গৌড়ের টাকশালের অধ্যক্ষ ছিলেন। শ্রীবল্লভের আত্মজই শ্রীশ্রীজীবগোস্বামিপাদ।[২] সুতরাং গৌড়ের সহিত গৌড়ীয়-সম্প্রদায়ের তিন মূলমহাজনের অর্থাৎ শ্রীসনাতন, শ্রীরূপ ও শ্রীশ্রীজীবগোস্বামিপাদপদ্মত্রয়ের সম্বন্ধও ছিল। প্রাচীন গৌড়ীয়

১। শ্রীভক্তিরত্নাকর ১।৫৮৫—৮৭, ৮৯, ৯২, ৯৫--৯৭ ; ২। "আদিঃ শ্রীল-সনাতন-স্তদনুজঃ শ্রীরূপনামা ততঃ, শ্রীমদ্বল্লভ-নামধেয়-বলিতো নিবিষ্ট তে রাজ্যতঃ। * * * যঃ সর্বাবরজঃ পিতা মম স তু শ্রীরামমাসেদিবান্‌"—শ্রীসংক্ষেপ-বৈষ্ণবতোষণী, উপসংহার।

সাহিত্যে শ্রীসনাতন-গোস্বামিপাদকে “গৌড়েন্দ্রস্য সভাবিভূষণং” বলা হইয়াছে।[১] বিশেষতঃ ভগবান্ শ্রীগৌরসুন্দর, শ্রীনিত্যানন্দ ও শ্রীহরিদাসঠাকুরের[২] সহিত রামকেলি-গ্রামে পদার্পণ করিয়া তাঁহার নিত্যসিদ্ধ কিঙ্করদ্বয়ের প্রতি কৃপা ও তথায়ই ‘সাকরমল্লিক্’ ও ‘দবিরখাস্’ নাম



শ্রীশ্রীরূপসনাতনের [illegible] গৌড়পুরী
প্রবেশদ্বারের ভগ্নাবশেষ

মোচন করিয়া যথাক্রমে শ্রীসনাতন ও শ্রীরূপ নাম [illegible]
‘প্রাচীন গৌড়-রাজধানী’ সম্পাদক [illegible]

১। শ্রীভক্তিরত্নাকর ১।৬৩৮ সংখ্যাধৃত [illegible]। ২। [illegible]
৩। “আজি হৈতে দুঁহার নাম ‘রূপ-সনাতন’।”—[illegible]

রূপে পরিণত হইয়াছে। সুতরাং সেই শ্রীচৈতন্যচরণানুচর শ্রীশ্রীসনাতন-রূপের পদাঙ্কিত মহাতীর্থ গৌড়ের সম্পর্কেও শ্রীচৈতন্যপদাশ্রিত শ্রীশ্রী-সনাতন-রূপ-শ্রীজীবের অনুগ-সম্প্রদায়কে 'গৌড়ীয়'নামে অভিহিত করা যাইতে পারে। .শ্রীকবিকর্ণপূর-গোস্বামিপাদও বলিয়াছেন,—গৌড়ভূমির জয়জয়কার। কারণ, তাহা সকল পুণ্যতীর্থের শিরোমণি; যেহেতু শ্রীরাধাভাবকান্তিধর শ্রীগৌরহরি তথায় স্বীয় ধামসহ অবতীর্ণ হইয়াছেন এবং শ্রীনবদ্বীপধাম হইতেই সর্বত্র শ্রীভক্তিদেবী বিস্তারিত হইয়াছেন।[১]

'গৌড়ীয়'-শব্দটি গৌড়দেশীয় এই অর্থে ব্যবহৃত হওয়ায় ব্যাকরণ-নিষ্পত্তি অনুসারে একটি বিশেষণ পদ হয়। কিন্তু বিশেষ্য পদরূপেই ইহার প্রসিদ্ধ ব্যবহার দৃষ্ট হয়। কেবলমাত্র 'গৌড়ীয়'-শব্দ বলিলেই গৌড়ীয়বৈষ্ণব বুঝায়, আবার 'গৌড়ীয়-বৈষ্ণব' এইরূপ দুইটি পৃথক্ শব্দেরও ব্যবহার দেখা যায়।

শ্রীভাগবতধর্মই হইল গৌড়ীয়ার বা গৌড়ীয় বৈষ্ণবের ধর্ম। ইহা এই গ্রন্থে বিস্তৃতভাবে আলোচিত হইয়াছে। অনেকের ধারণা, ভাগবত-ধর্ম ও গৌড়ীয়বৈষ্ণবধর্ম মূল হিন্দুধর্মেরই একটি সাম্প্রদায়িক শাখা ও উপশাখাবিশেষ; ইহা একটি সাধারণ ভ্রম (Common error)। ভাগবত-ধর্মের স্বরূপ বুঝিতে না পারায় এই সমষ্টিগত ভ্রমের উৎপত্তি হইয়াছে। এজন্য শ্রীভাগবতধর্ম ও হিন্দুধর্মের স্বরূপ চিদ্‌বৈজ্ঞানিক বিশ্লেষণের সহিত আলোচিত হওয়া আবশ্যক।

বিশ্বকোষ অভিধানে 'হিন্দু'-শব্দটির উৎপত্তি ও ইতিহাস সম্বন্ধে এইরূপ লিখিত হইয়াছে,—"বেদে সপ্তসিন্ধুর উল্লেখ আছে, পারসিক সুপ্রাচীন ধর্মশাস্ত্র 'আবেস্তা'য় ঐ শব্দ উচ্চারণভেদে 'হপ্ত্ হিন্দু' নামে ব্যবহৃত হইয়াছে। পঞ্চনদ-প্রদেশই বেদে সপ্তসিন্ধু ও আবেস্তায় 'হপ্ত-

১। শ্রীচৈতন্যচন্দ্রোদয়নাটক ২।১২, মুম্বই নির্ণয়সাগর-সং, ১৯১৭ খ্রীঃ।

হেন্দু' নামে পরিচিত। সুপ্রাচীন পারসিকগণ পঞ্চনদ-প্রদেশের বিষয় জানিতেন, তাঁহারা ভারতের আভ্যন্তর-জনপদের ততদূর সন্ধান রাখিতেন না। স্বভাবতঃ তাঁহারা 'স' স্থানে 'হ' উচ্চারণ করিতেন। তাই তাঁহাদের নিকট প্রথমে সিন্ধুবাসী 'হিন্দু' নামে পরিচিত, ক্রমে মুসলমানজগতে ভারতবাসিমাত্রই 'হিন্দু'-শব্দে অভিহিত। তাহারই অপভ্রংশ হিন্দ্। ভারতাগত মুসলমানগণও সমস্ত ভারতকে 'হিন্দ্' ও ইহার অধিবাসীকে 'হিন্দু' ও 'হিন্দ্' এই উভয় নামে সম্বোধন করিতেন। ক্রমে মুসলমান-অধিকার সর্বত্র বিস্তারের সঙ্গে মুসলমান ব্যতীত ভারতবাসী আর্যসন্তানমাত্রেই 'হিন্দু' নামে পরিচিত হইলেন। মুসলমান-অধিকারের পূর্বে কোন ভারতবাসী আপনাকে 'হিন্দু' নামে পরিচয় দিতেন না, এ-কারণ কোন প্রাচীন সংস্কৃত বা প্রাকৃত গ্রন্থে হিন্দু-শব্দের উল্লেখ নাই। মুসলমান-অধিকার স্থায়ী হইবার পর যখন সর্বত্র পারস্যভাষা ব্যবহৃত হইতে লাগিল, তৎকালে রাজকর্মচারী ভারতবাসিমাত্রই 'হিন্দু' বলিয়া পরিচয় দিতে লাগিলেন। এই সময়ে সম্ভবতঃ মেরুতন্ত্রে[১] সর্বপ্রথম 'হিন্দু'-শব্দ ব্যবহৃত হয় এবং কালে অনার্য জাতি ব্যতীত ভারতবাসী আর্যসন্তানমাত্রই আপনাদিগকে 'হিন্দু' বলিয়া পরিচয় দিতে লাগিলেন। বর্তমানকালে ভারতবাসী আর্যসন্তান জৈন ও বৌদ্ধগণ হিন্দু বলিয়া পরিচিত না হইলেও মুসলমান-আমলে তাঁহারাও হিন্দু বলিয়াই পরিচিত ছিলেন। এ-কারণ মুসলমানগ্রন্থে এই দুই সম্প্রদায়ের স্বতন্ত্র উল্লেখ নাই। মুসলমান-আমলে চীনদেশে যে সকল বৌদ্ধ-গ্রন্থ রচিত হয়, তাহাতে ভারতীয়

১। নিতান্ত আধুনিক সংস্কৃতশ্লোকাত্মক তন্ত্র; ইহাতে লণ্ডন-নগরী ও সাহগণ হিন্দুধর্মের বিলোপসাধক বলিয়া বর্ণনা এবং ফিরিঙ্গি ও ইংরাজ জাতির কথা আছে। ইহাতে হিন্দুশব্দের ব্যাখ্যা এইরূপ,—"হীনঞ্চ দূষয়ত্যেব হিন্দুরিত্যুচ্যতে প্রিয়ে।"—মেরুতন্ত্র ২৩ পটল।

বৌদ্ধগণ 'হিন্দুবৌদ্ধ' নামেই অভিহিত হইয়াছেন। এখন আর্য-শব্দের ন্যায় হিন্দুশব্দও পারিভাষিক হইয়া দাঁড়াইয়াছে।"[১]

প্রাচীন সংস্কৃতকোষে 'হিন্দু'-শব্দ না থাকিলেও ফার্সিকোষে 'হিন্দ্' ও তাহা হইতে নির্গত হিন্দু, হিন্দী, হিন্দূবী, হিন্দুয়ানা ইত্যাদি বহু শব্দ পাওয়া যায়। 'হিন্দু'-শব্দের মূলরূপ সৈন্ধব, সিন্ধু-শব্দের নিরুক্তি ( সিন্ধুঃ স্যন্দনাৎ, নিরুক্ত ৯।২৬ ) বেগবান্। সপ্তসিন্ধু-শব্দের বৈদিক প্রয়োগ পাওয়া যায়। উহারই অপভ্রংশ পারস্যভাষায় হপ্তহেন্দু হইয়াছে। পারস্যভাষায় 'হিন্দু'-শব্দের লক্ষ্যার্থ দস্যু, দাস, নাস্তিক, প্রহরী ইত্যাদি। ইহা বস্তুতঃ পারস্যভাষায় কোন প্রকৃতি-প্রত্যয়গত অর্থ নহে—এইরূপ প্রয়োগ পারস্যসাহিত্যে নাই। কিন্তু ইরাণের পূর্ব-সীমানার অধিবাসিগণের মধ্যে এইরূপ প্রয়োগ দৃষ্ট হয়। যখন ইরাণের পূর্বসীমানার অধিবাসিগণ খাইবারপাশের মধ্য দিয়া ভারতে প্রবেশ করিল, তখন তাহারা ভারতের ভূমিকে হিন্দ্, উহার অধিবাসীকে হিন্দু ও উহার ভাষাকে 'হিন্দী' বা 'হিন্দূবী' বা 'হিন্দূঈ' এইরূপ বলিতে আরম্ভ করিল। কালক্রমে ভারতের অধিবাসিমাত্র বুঝাইতেই 'হিন্দু'-শব্দটি পারিভাষিক শব্দ হইয়া দাঁড়ায়। মুসলমানগণ ভারত-বাসীকে জাতি-ধর্ম-প্রদেশ-নির্বিশেষে 'হিন্দু' নামে অভিহিত করিতেন। সেইরূপ ভারতবাসিগণও মুসলমানগণের প্রদেশাদিগত কোন পার্থক্য না দেখিয়া মুসলমান নামেই অভিহিত করিতেন। প্রান্তসীমানার অধিবাসি-গণের মধ্যে পরস্পর লুটতরাজ হইত বলিয়া 'দস্যু', পরে বিজিতকে ক্রীতদাস করা হইত বলিয়া 'দাস', পরস্পরের ধর্মে বিশ্বাস না থাকায় 'নাস্তিক', প্রান্তরক্ষায় প্রহরীর কার্য করিত বলিয়া 'প্রহরী' প্রভৃতি 'হিন্দু'-শব্দের লক্ষ্যার্থরূপে প্রচলিত হইয়া থাকিবে। কেহ কেহ বলেন, 'হিন্দু'-

১। প্রাচ্যবিদ্যামহার্ণব নগেন্দ্রনাথবসু-সম্পাদিত বিশ্বকোষ, ১ম সংস্করণ, 'হিন্দু'-শব্দ দ্রষ্টব্য।

শব্দ প্রচারিত হইবার পর আর্য ও অনার্য-শব্দের উৎপত্তি হইয়াছে। আদি-দ্রাবিড়গণের মধ্যে যাহারা অব্রাহ্মণ, তাহারা আপনাদিগকে অনার্য বলিতে বিশেষ আপত্তি করে না; কিন্তু নিজদিগকে কখনও অহিন্দু বলিয়া পরিচয় দেয় না। ঘোর নাস্তিকও আপনাকে হিন্দু বলিয়া অভিমান করে এবং হিন্দু-শব্দটিকে রাষ্ট্রবিশেষের বাচক-শব্দ বলিয়া মনে করে। যাঁহারা বর্ণাশ্রমী, তাঁহারা যেমন আপনাদিগকে হিন্দু বলেন, তদ্রূপ যাঁহারা বর্ণাশ্রমের বিধি মোটেই মানেন না—এমন কি নরমাংসখাদক অঘোরপন্থি-প্রমুখ ব্যক্তিও আপনাদিগকে হিন্দু বলেন। ফার্সি-শব্দকোষে হিন্দ্ শব্দের অর্থ—ভারতবর্ষ ও তাহার অধিবাসীমাত্রেই হিন্দু। এমন কি, যখন ভারতীয় মুসলমানগণ মক্কা, মদীনা প্রভৃতি স্থানে গমন করেন, তখন তদ্দেশীয় মুসলমানগণ ভারতীয় মুসলমানগণকে হিন্দু নামে অভিহিত করিয়া থাকেন। মুসলমানধর্মনিষ্ঠ হজযাত্রি-ভারতীয়ের প্রতি নাস্তিক বা কাফের অর্থে তখন হিন্দু-শব্দের প্রয়োগ হয় না, ইহা বলাই বাহুল্য। ভারতের বাহিরেও অনেক স্থানে হিন্দু বলিতে ভারতবাসীকে বুঝায়। ভারতাগত ব্যক্তিগণ মুসলমান্, খ্রীষ্টান, শিখ বা যে কোন ধর্মাবলম্বী হউন, আমেরিকা প্রভৃতি দেশের অধিবাসিগণ তাঁহাদিগকে হিন্দু নামে অভিহিত করেন। লোকমান্য তিলকের নামে আরোপিত নিম্নলিখিত শ্লোকে হিন্দুর এইরূপ পরিচয় পাওয়া যায়,—

আসিন্ধোঃ সিন্ধুপর্যন্তা যস্য ভারতভূমিকা।
পিতৃভূঃ পুণ্যভূশ্চৈব স বৈ হিন্দুরিতি স্মৃতঃ॥

পূর্বে, পশ্চিমে ও দক্ষিণে সমুদ্র এবং উত্তরে সিন্ধুনদের উদ্গম স্থান পর্যন্ত—এই চারি সীমানার ভিতরে যে দেশ, উহাই ভারতভূমি। সেই ভূমি যাঁহার পিতৃভূমি ও পুণ্যভূমি বলিয়া গণিত তিনিই 'হিন্দু'।[১]

---

১। কাশী হইতে প্রকাশিত রামদাসগৌড়-প্রণীত 'হিন্দুত্ব'-নামক হিন্দি গ্রন্থের প্রথম অধ্যায়ের মর্মাবলম্বনে লিখিত।

কেহ কেহ বলেন, হিব্রুভাষায় ভারতবর্ষের নাম 'হন্‌দ্' (গৌরবান্বিত রাজ্য); জেন্দ্ ভাষায় 'হিন্দব'; গ্রীকভাষায় হন্দ্‌কোশ, ইন্দিকোস্ (Indikos), ইণ্ডিওস্ (Indios)। জেন্দ্ 'হন্‌দ্' (গৌরবান্বিত রাজ্য) হইতে ঐ রাজ্যের বা দেশের অধিবাসী হন্‌দু বা হিন্দু। পস্তুভাষায় ভারতকে—হন্‌দ্ বলে। সুতরাং হিন্দ্ এর অধিবাসী হিন্দু। অথবা সিন্ধুনদী-বিধৌত দেশ সিন্ধু বা হিন্দুস্তান। (ফার্সিতে স = হ) অতএব হিন্দু বলিতে সিন্ধুনদের পরপারস্থ দেশের অধিবাসী।[১]

শ্রীল ভক্তিবিনোদঠাকুর ১৮৭৪ খ্রীষ্টাব্দের ২৬শে জুন তারিখের 'অমৃতবাজার পত্রিকা'য় 'হিন্দু' শব্দের তাৎপর্য সম্বন্ধে নিম্নলিখিত বিবরণটি প্রদান করিয়াছিলেন,—

"অনেক দিবস হইল হিন্দুশব্দের মূল লইয়া পণ্ডিতমণ্ডলীতে তর্ক-বিতর্ক হইতেছে। কেহ বলেন—সিন্ধুনদী হইতে, কেহ বলেন—হিন্দুকুশ-পর্বত হইতে, কেহ বলেন—ইন্দু-শব্দ হইতে 'হিন্দু' শব্দের উৎপত্তি। কেহ কেহ বলেন যে, যবনেরা ঘৃণা করিয়া আমাদিগকে হিন্দু বলিত। কোন কোন পণ্ডিত তন্ত্রশাস্ত্র হইতে এই শ্লোকটি উদ্ধৃত করিয়া হিন্দু শব্দের ব্যাখ্যা করেন। "হীনান্ ধর্মান্ পরিত্যজ্য হিন্দুঃ স পরিকীর্তিতঃ।" ইহাতেও সন্দেহ দূর হয় না। সম্প্রতি আমরা নিম্নলিখিত চারিটি শ্লোকে হিন্দু-শব্দের অর্থ দেখিয়া সন্তুষ্ট হইলাম।

উত্তরে ভারতস্যাস্য হিমাদ্রির্দিব্যদর্শনঃ।
দক্ষিণে বর্ততে বিন্দুসরস্তীর্থো মনোহরঃ॥
এতয়োর্মধ্যভাগে যো বসতিং কুরুতে নরঃ।
আদ্যন্তবর্ণসংযোগাৎ হিন্দুনাম্না মহীয়তে॥
শুদ্ধার্যকুলসম্ভূতঃ শুদ্ধাচারপরায়ণঃ।
ভারতে বর্ততে হিন্দুর্বর্ণাশ্রমবিভাগশঃ।

১। জ্ঞানেন্দ্রমোহনদাস-কৃত 'বাংলা ভাষার অভিধান' দ্রষ্টব্য।

পূজনীয়ঃ সদা হিন্দুঃ সর্বেষাং দ্বিপদামপি।
শিক্ষকঃ সর্বজাতীনাং মহীতলনিবাসিনাম্॥

**অর্থ**—এই ভারতবর্ষের উত্তরাংশে হিমাদ্রি নামে দিব্যদর্শন পর্বত আছে। দক্ষিণাংশে বিন্দুসর নামে এক মনোহর তীর্থ আছে। যে ব্যক্তি এই দুইয়ের মধ্যে বাস করেন, তিনি হিমালয়ের আদ্যক্ষর ও বিন্দুর শেষাক্ষর-সংযোগ-দ্বারা হিন্দু নামের মাহাত্ম্য প্রাপ্ত হন। শুদ্ধ আর্যকুলসম্ভূত ও শুদ্ধাচারপরায়ণ হিন্দু বর্ণাশ্রম বিভাগ করত ভারতবর্ষে অবস্থিতি করিতেছেন। হিন্দু মনুষ্যমাত্রেরই পূজনীয় এবং সমস্ত জাতির শিক্ষক।

হিমালয়পর্বত যে স্থলে আছে, তাহা সকলেই জানেন, কিন্তু বিন্দুসর কোথায় তাহা নির্ণয় করা আবশ্যক। ভাগবতে ৩য় স্কন্ধে ২১শ অধ্যায়ের ৩৯শ শ্লোকে 'কর্দম-প্রজাপতি'-সংবাদে এরূপ কথিত আছে,—

তস্মিন্ বিন্দুসরো নাম সরস্বত্যা পরিপ্লুতম্।
পুণ্যং শিবামৃতজলং মহর্ষিগণসেবিতম্॥

এতদ্দৃষ্টে বোধ হয় যে, সরস্বতীনদীর সন্নিকটেই বিন্দুসর। সম্প্রতি গুর্জর-রাষ্ট্রদেশে বিন্দুসর দৃষ্ট হয়। আমাদের বিবেচনায় ঐ বিন্দুসরই হিন্দুস্থানের দক্ষিণসীমা। ঐ সীমা ধরিলে আর্যাবর্ত ও ব্রহ্মাবর্ত দুই খণ্ডই হিন্দুস্থানের মধ্যবর্তী হয়।

শাস্ত্রে হিন্দু-শব্দের উল্লেখ না থাকার হেতু এই যে, আর্যগণ হিন্দুস্থানে আসিবার পূর্বেই বেদসমূহ প্রকাশিত হইয়াছিল। যৎকালে পুরাণ ও ধর্মশাস্ত্রসকল লিখিত হয়, তখন আর্যবংশীয়েরা আর্যাবর্ত ও ব্রহ্মাবর্ত অতিক্রম করিয়া স্থানে স্থানে বাস করিয়াছিলেন। এজন্য তৎপূর্বে নির্ণীত হিন্দু-নামটি অসম্যক্ হইবে বোধ করিয়া পুরাণাদিতে ব্যবহার করেন নাই। এতৎপ্রযুক্ত হিন্দু-নামটি কেবল বাচনিক ব্যবহার হইয়া থাকে।"

কেহ কেহ বলিতে পারেন, ভারতকে 'হিন্দ' ও সেই শব্দ হইতে ভারতের অধিবাসীকে 'হিন্দু' অথবা হিমালয় ও বিন্দুসরের মধ্যবর্তি-স্থানের অধিবাসিগণকে 'হিন্দু' বলা হইয়া থাকিলে গৌড়ীয়-বৈষ্ণব-ধর্মকে হিন্দুর উপসম্প্রদায় বা শাখাবিশেষ বলিতে আপত্তি কি? বিশেষতঃ তাঁহারাও দেশবিশেষ ( বঙ্গদেশ ) হইতেই 'গৌড়ীয়' আখ্যা লাভ করিয়াছেন। গৌড়ীয়-শব্দটি বরং হিন্দু-শব্দটি হইতে আরও সঙ্কীর্ণ; কারণ, ভারতের ( হিন্দের ) অন্তর্গতই বঙ্গদেশ ( গৌড় )। হিন্দু-শব্দটি যেরূপ একটি বিরাট ধর্মসম্প্রদায়ের পারিভাষিক শব্দ হইয়া দাঁড়াইয়াছে, গৌড়ীয়-শব্দটিও সেইরূপ কোন ধর্মসম্প্রদায়-বিশেষের পরিভাষায় পরিণত হইয়াছে।

এই প্রশ্নের আলোচনা করিতে হইলে একটি মূল বিষয় স্মরণ রাখা আবশ্যক। গৌড়ীয়বৈষ্ণবধর্মাবলম্বী ব্যক্তি যে 'গৌড়ীয়'-পরিভাষার দ্বারা পরিচিত হন, উহা কিছু তাঁহার দেশগত পরিচয় নহে; তাহা সম্পূর্ণ আত্ম-ধর্মগত পরিচয়। হিন্দের অধিবাসী হিন্দু যেরূপ মুখ্যভাবে দেশ বা রাষ্ট্রগত পরিচয়ের দ্বারাই 'হিন্দু' নামে অভিহিত হন, গৌড়ীয় (গৌড়ীয়-বৈষ্ণবধর্মাবলম্বী ) কখনও সেইরূপ দেশ বা রাষ্ট্রগত পরিচয়ে পরিচিত হইতে ইচ্ছা করেন না বা হ'নও না। গৌড়দেশবাসী বলিয়া যে 'গৌড়ীয়'-আখ্যা, তাহা শ্রীচৈতন্যচরণানুগ গৌড়ীয়বৈষ্ণবধর্মাবলম্বী ব্যতীত রাষ্ট্রীয় ও সামাজিক বহু অহিন্দু ব্যক্তির মধ্যেও প্রাচীনকাল হইতেই প্রচলিত ছিল ও আছে। শ্রীচৈতন্যপূর্ব-সাহিত্যে গৌড়দেশ-বাসীকেই গৌড়ীয় বলা হইত। পূর্বে বলা হইয়াছে, প্রাচীন মৈথিল ন্যায়গ্রন্থে গৌড়ীয় মতের বহু উল্লেখ রহিয়াছে।[১] তথায় গৌড়ীয় মত বা

১। "তদেতৎ **গৌড়ীয়**বচনমনাদেয়ম্"—চিন্তামণি-টীকার অনুমানখণ্ড, ১২।২ পত্র (লণ্ডনের পুঁথি); শ্রীদীনেশচন্দ্র ভট্টাচার্য-সম্পাদিত 'বঙ্গে নব্যন্যায়-চর্চা' ৩৫ পৃঃ এবং "অতএব ভ্রমস্থলে ব্যাপ্তীত্যাদৌ সমাসাসম্ভব ইতি **গৌড়াঃ**"—ঐ, ১৭।২ পত্র।

গৌড়ীয় বচন প্রভৃতি শব্দ নিশ্চয়ই শ্রীচৈতন্যচরণাশ্রিত গৌড়ীয়বৈষ্ণবধর্মাবলম্বীর মত-সম্বন্ধে প্রযুক্ত হয় নাই, ইহা বলাই বাহুল্য।

পাশ্চাত্য গবেষকগণ ও তদনুকরণে আধুনিক শিক্ষিত ব্যক্তিগণ গৌড়ীয়বৈষ্ণবধর্মকে 'Bengal Vaishnavism' বা 'বাংলার বৈষ্ণবধর্ম' প্রভৃতি বাক্যে অনুবাদ করিয়াছেন। কিন্তু শ্রীরায় রামানন্দপাদ, শ্রীগোপাল-ভট্ট-গোস্বামিপাদ, শ্রীপ্রবোধানন্দসরস্বতীপাদ ও দাক্ষিণাত্যবিপ্র শ্রীরাঘব-পণ্ডিতগোস্বামিপাদপ্রমুখ গৌড়ীয়াচার্যচরণগণ কেহই গৌড়দেশবাসী নহেন। এখনও পাঞ্জাবে, রাজপুতনায়, উত্তরপ্রদেশে, মধ্যপ্রদেশে, গুজরাটে, দাক্ষিণাত্যে, উড়িষ্যায়, আসামে এবং ভারতের বাহিরে বিভিন্ন স্থানে শ্রীচৈতন্যদাসানুদাসগণ তত্তদ্দেশে আবির্ভূত হইয়াও গৌড়ীয় নামেই পরিচিত হন।

বর্তমান-শিক্ষিতসমাজের অনেকে প্রাদেশিক গবাক্ষ হইতে দৃষ্টি নিক্ষেপ করায় এইরূপ ভ্রমের উৎপত্তি হইয়াছে। মহামহোপাধ্যায় ডক্টর হরপ্রসাদশাস্ত্রীর ন্যায় ঐতিহাসিক গবেষকও শ্রীচৈতন্যদেবের প্রসঙ্গে লিখিয়া গিয়াছেন,—"Himself a Bengalee, his associates were all of the same nationality"[১] অর্থাৎ শ্রীচৈতন্যদেব নিজে একজন বাঙ্গালী ছিলেন এবং তাঁহার সঙ্গিগণও সকলেই বাঙ্গালী ছিলেন। এই উক্তিটি পারমার্থিক ও ঐতিহাসিক উভয়ক্ষেত্রেই নিছক অসত্য। শ্রীকৃষ্ণ-চৈতন্যদেবের সাক্ষাৎ সঙ্গিগণের মধ্যে উৎকলবাসী, দাক্ষিণাত্যবাসী, রাজপুত, উত্তরপ্রদেশবাসী, মহারাষ্ট্রীয় ও গুর্জরদেশবাসী বহু ভক্ত ছিলেন।

শ্রীল কবিরাজগোস্বামিপাদ বলিয়াছেন,—

এই পঞ্চতত্ত্বরূপে শ্রীকৃষ্ণচৈতন্য।
কৃষ্ণ-নাম-প্রেম দিয়া বিশ্ব কৈল ধন্য॥

---

১। J. B. O. R. S., March 1920, Vol. VI, Pt. 1, P. 62.

মথুরাতে পাঠাইল রূপ-সনাতন।
দুই সেনাপতি কৈল ভক্তি প্রচারণ ॥
নিত্যানন্দ-গোসাঞে পাঠাইলা গৌড়দেশে।
তেঁহো ভক্তি প্রচারিলা অশেষ-বিশেষে ॥
আপনে দক্ষিণদেশ করিলা গমন।
গ্রামে গ্রামে কৈলা কৃষ্ণনাম প্রচারণ ॥
সেতুবন্ধ পর্যন্ত কৈল ভক্তির প্রচার।
কৃষ্ণপ্রেম দিয়া কৈল সবার নিস্তার ॥[১]

শ্রীমন্মহাপ্রভুর সমগ্র ভক্তের মধ্যে যে সাড়ে তিন জন শ্রীরাধার গণ বলিয়া খ্যাত ছিলেন, তন্মধ্যে অধিকাংশই উৎকলদেশীয় অর্থাৎ শ্রীস্বরূপ-গোস্বামিপাদ ব্যতীত শ্রীরায় রামানন্দ, শ্রীশিখিমাহিতি ও শ্রীমাধবী দেবী সকলেই উৎকলদেশে আবির্ভূত।[২]

শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ অন্যত্র বলিয়াছেন,—

সেই দুই স্কন্ধে শাখা যত উপজিল।
তার উপশাখাগণে জগৎ ছাইল ॥
বড় শাখা, উপশাখা, তার উপশাখা।
জগৎ ব্যাপিল তার কে করিবে লেখা ॥
শিষ্য, প্রশিষ্য আর উপশিষ্যগণ।
জগৎ ব্যাপিল তার নাহিক গণন ॥
উডুম্বর-বৃক্ষ যেন ফলে সর্ব অঙ্গে।
এই মত ভক্তিবৃক্ষে সর্বত্র ফল লাগে ॥[৩]

শ্রীচৈতন্যভাগবতে দেখা যায়, শ্রীমন্মহাপ্রভু স্বমুখে বলিয়াছেন,—

সংকীর্তন-আরম্ভে মোহার অবতার।
উদ্ধার করিমু সর্ব পতিত সংসার ॥

---

১। চৈ চ আ ৭।১৬৩—১৬৭; ২। ঐ, অ ২।১০৫,৬; ৩। ঐ, আ ৯।২২—২৫

পৃথিবী-পর্যন্ত যত আছে দেশ গ্রাম।
সর্বত্র সঞ্চার হইবেক মোর নাম ॥[১]

অতএব পৃথিবীর যে-কোনও দেশে, গ্রামে বা কুলে আবির্ভূত শ্রীচৈতন্যদাসানুগ-গণের আশ্রিত ব্যক্তিমাত্রই গৌড়ীয়।

শ্রীমন্মহাপ্রভু স্বমুখে বলিয়াছেন যে তিনি ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র, ব্রহ্মচারী, গৃহস্থ, বানপ্রস্থ, সন্ন্যাসী অথবা কোনরূপ লৌকিক পরিচয়ে পরিচিত ব্যক্তি নহেন ; তিনি শ্রীগোপীজনবল্লভ শ্রীকৃষ্ণের নিত্যদাসানুদাস। ইহা মহাপ্রভুর দৈন্যময়ী উক্তি হইলেও ইহার দ্বারা গৌড়ীয়-বৈষ্ণবের স্বরূপ নির্ণীত হইয়াছে। সূর্য যেরূপ কোনও খণ্ড দেশ বা প্রদেশবিশেষের বস্তু নহে, স্বয়ং ভগবানও সেইরূপ কোন দেশ, জাতি, বর্ণ বা আশ্রমের অন্তর্গত বস্তু নহেন ; আর তাঁহার দাসানুদাসগণও সেরূপ খণ্ড বস্তুর পরিচয়ে পরিচিত নহেন,—ইহাই বাস্তব সত্য। গৌড়ীয়গণের প্রকৃত পরিচয় সেই বাস্তব সত্যের উপরই প্রতিষ্ঠিত। তাহা ছাড়া গৌড়ীয়কে হিন্দুধর্ম্মাবলম্বীর অন্তর্গতরূপে দেখিতে গেলেও গৌড়ীয়-শব্দের প্রকৃত তাৎপর্য নির্ণীত হয় না। গৌড়ীয়-নামাচার্যচরণ শ্রীশ্রীল ব্রহ্ম হরিদাসঠাকুর, পাঠানকুলোদ্ভূত বৈষ্ণব রামদাসপ্রমুখ ভাগবতগণ তথাকথিত হিন্দুধর্ম্মাবলম্বী ছিলেন না। মহাপ্রভুর সমসাময়িক নবদ্বীপের কতিপয় হিন্দুনামধারী ব্যক্তি এক সময়—

আসি কহে,—হিন্দুর ধর্ম ভাঙ্গিল নিমাঞি।
যে কীর্তন প্রবর্তাইল কভু শুনি নাই ॥
হিন্দুর ধর্ম নষ্ট কৈল পাষণ্ডী সঞ্চারি' ॥[২] ইত্যাদি।

শ্রীভগবানের নামকীর্তনরূপ ভাগবতধর্মের প্রসঙ্গ লইয়াই শ্রীমদ্‌-ভাগবত বলিয়াছেন,—

---

১। চৈ ভা অ ৪।১২০, ১২৬ ; ২। চৈ চ আ ১৭।২০৪, ২১০

প্রায়েণ বেদ তদিদং ন মহাজনোঽয়ং
দেব্যা বিমোহিতমতির্বত মায়য়ালম্‌।
ত্রয্যাং জড়ীকৃতমতির্মধুপুষ্পিতায়াং
বৈতানিকে মহতি কর্মণি যুজ্যমানঃ॥[১]

ভাগবত-ধর্মতত্ত্ববেত্তা প্রহ্লাদাদি দ্বাদশ মহাজন ব্যতীত যাজ্ঞবল্ক্য, জৈমিনিপ্রমুখ ধর্মশাস্ত্রপ্রণেতৃগণের মতি প্রায়ই দৈবীমায়া-দ্বারা অতিশয় বিমোহিত হওয়ায় তাঁহারা ভগবৎপ্রণীত নামসংকীর্তনরূপ পরম-ভাগবত-ধর্ম জানিতে পারেন নাই। তাঁহাদের চিত্ত ঋক্‌, যজুঃ, সাম, এই ত্রয়ীর অর্থবাদাদির দ্বারা মনোহর বাক্যে জড়ীভূত; তাই তাঁহারা দ্রব্য, অনুষ্ঠান ও মন্ত্রাদিদ্বারা বিস্তৃত বহুকষ্টসাধ্য দর্শ, পৌর্ণমাস প্রভৃতি তুচ্ছ ও অনিত্য-ফলপ্রদ কর্মযজ্ঞে প্রবৃত্ত হইয়াছেন।

যাঁহারা হিন্দুধর্মের আদি আচার্য, সেই যাজ্ঞবল্ক্য, জৈমিনিপ্রমুখ মহর্ষি-গণই যখন ভাগবতধর্মের কথা জানেন না, তখন তাঁহাদের প্রবর্তিত ধর্মের (যাহা সাধারণতঃ হিন্দুধর্ম নামে প্রচারিত) একটি শাখা বা অভিব্যক্তিরূপে গৌড়ীয়বৈষ্ণবধর্মকে মনে করা শ্রীভাগবতধর্ম-সিদ্ধান্তে অজ্ঞতা নহে কি? বরং হিন্দুধর্মকে সার্বভৌম শ্রীভাগবতধর্মের একটি প্রারম্ভিক সোপান বা খণ্ডিত অংশ, এরূপ বলাই সমীচীন। কারণ, সার্বভৌম শ্রীভাগবতধর্মের প্রথম সোপান অর্থাৎ যাহা হইতে ভাগবতধর্মসাম্রাজ্যের সীমা আরম্ভ, সেই কর্মার্পণ[২] হইল, বেদের শেষ কথা; তাহাই হিন্দুধর্ম বা বৈদিক সনাতনধর্ম বলিয়া ভারতে প্রতিষ্ঠিত হইয়াছিল। বুদ্ধদেব উহাকেই বৈদিকধর্ম বা হিন্দুধর্ম বলিয়া বিচার করিয়াছিলেন। কর্মার্পণরূপ যে যজ্ঞানুশীলন অর্থাৎ যজ্ঞেশ্বর শ্রীবিষ্ণুর প্রীণনাভাসরূপ ধর্ম, উহারই বিরুদ্ধে নাস্তিকমত বা পথসমূহ প্রাচীনকালে প্রচারিত হইয়াছিল। শ্রীবিষ্ণুর

১। ভা ৬।৩।২৫; ২। ভা ১১।২।৩৬—৫৫; এবং চৈ চ মধ্য ৮ম পরিচ্ছেদে শ্রীরায়রামানন্দ-সংবাদে ৫৭—১৯৪-সংখ্যা দ্রষ্টব্য।

সন্তোষাভাস হইতে আরম্ভ করিয়া বিষ্ণুপরতমতত্ত্ব অখিল-রসামৃতসিন্ধু শ্রীকৃষ্ণের সন্তোষ-পরাকাষ্ঠায় ভাগবতধর্ম-সাম্রাজ্যের পর্যাপ্তি। সুতরাং সেই শ্রীকৃষ্ণপ্রীতি-পরাকাষ্ঠাময় ধর্মকে হিন্দুধর্মের শাখা বলিতে যাওয়া ভাগবতধর্মসম্বন্ধে অজ্ঞতারই পরিচায়ক।

কেহ কেহ বলেন, হিন্দুধর্মের প্রকৃত নাম আর্যধর্ম[1] (ঋষি-কথিত বা সেবিত ধর্ম)। এজন্যই বোধ হয়, বৌদ্ধগণ হিন্দুধর্মকে 'ইসিমত' বা ঋষিমত বলিতেন। শ্রীভাগবতধর্ম কিন্তু আর্যধর্ম বা ঋষিমত নহে—ইহা শ্রীমদ্ভাগবতই বলিয়াছেন, যথা—

ধর্মন্তু **সাক্ষাদ্ভগবৎপ্রণীতং ন বৈ বিদুঋষয়ো** নাপি দেবাঃ।[2]

অর্থাৎ শ্রীভাগবতধর্ম কিন্তু সাক্ষাৎ শ্রীভগবানের কৃত ধর্ম, তাহা নিশ্চয়ই ঋষিগণ এবং দেবগণও জানেন না। ন্যায়, বৈশেষিক, সাংখ্য, পাতঞ্জল, মীমাংসা প্রভৃতি হিন্দুদর্শনশাস্ত্রসমূহ ঋষিগণের দ্বারা প্রকাশিত, পরিকল্পিত বা ব্যাখ্যাত হইয়াছিল। ঋষিকল্পিত বা ব্যাখ্যাতধর্মে অসম্পূর্ণতা থাকা অসম্ভব নহে। কারণ "নাসাবৃষির্যস্য[3] মতং ন ভিন্নম্।"[4] —নানা ঋষির নানা মত। বেদান্তদর্শনে ঐসকল আর্যধর্ম ও অনার্য-ধর্মের (বৌদ্ধ-জৈনাদি-মতের) খণ্ডন দৃষ্ট হয়। অপৌরুষেয় বেদের শিরোভাগ বেদান্তই (উপনিষৎসমূহই) বেদান্তদর্শনের উপজীব্য। সেই বেদান্তে এবং সাক্ষাৎ ভগবানের কৃত সর্ববেদান্তসার-শ্রীমদ্ভাগবতে সনাতন ধর্মের সংবাদ পাওয়া যায়। সাক্ষাৎ ভগবৎপ্রণীত শ্রীমদ্ভাগবতধর্ম সনাতন ধর্মের সর্বশীর্ষস্থানীয় পরমধর্ম বা সার্বভৌম ধর্ম। সেই ভগবৎপ্রণীত ভাগবতধর্মই আবার যখন শ্রীমদ্ভাগবতরূপী স্বয়ং ভগবান্ শ্রীগৌরহরি চিন্তামণি-গৌড়ধামসহ অবতীর্ণ হইয়া কৃপাপূর্বক স্বয়ং আচার-প্রচার করেন, তখনই তাঁহার নাম হয় গৌড়ীয়বৈষ্ণবধর্ম। সুতরাং গৌড়ীয়-

---

১। মনুসংহিতা ১২।১০৬; ২। ভা ৬।৩।১৯; ৩। ঋষি-স্থলে পাঠান্তর—মুনি; ৪। মহাভারত-বনপর্বে ২৬৭।৮৪ শ্লোক, মঃ মঃ শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশ-সং।

বৈষ্ণবধর্ম স্বয়ং ভগবানের প্রণীত[১], আচরিত ও প্রদর্শিত সনাতন-ধর্মপরাকাষ্ঠারূপ শ্রীভগবৎপ্রেমধর্ম।

মর্ত্ত্য ( মাটিয়া ) গৌড় ও পারমার্থিক ( চিন্তামণি ) গৌড়ের মধ্যে বিশেষ পার্থক্য আছে ; এই কথাটি জানাইয়াছেন শ্রীল কবিকর্ণপূর—শ্রীচৈতন্যচন্দ্রোদয়-নাটকে ও শ্রীশ্রীল নরোত্তমঠাকুর-মহাশয়—তাঁহার প্রার্থনায়, যথা—

গৌড়ক্ষৌণী জয়তি কতমা পুণ্যতীর্থাবতংস-
প্রায়ো যাসৌ বহতি নগরীং শ্রীনবদ্বীপনাম্নীম্।
যস্যাং চামীকরবররুচেরীশ্বরস্যাবতারো
যস্মিন্মূর্ত্তা পুরি পুরি পরিস্পন্দতে ভক্তিদেবী ॥[২]

কোনও গৌড়ভূমির জয়কার ; সকল পুণ্যতীর্থের শিরোমণি যে গৌড়-ভূমি শ্রীনবদ্বীপ-নগরীকে ধারণ করিয়াছেন—যে শ্রীনবদ্বীপধামে উত্তম হেমকান্তি পরমেশ্বরের অর্থাৎ শ্রীশ্রীগৌরাঙ্গের অবতার হইয়াছে, যে শ্রীগৌরাবতারে শ্রীভক্তিদেবী মূর্তিমতী হইয়া নগরে নগরে পরিস্ফূর্তি লাভ করিয়াছেন।

শ্রীগৌড়মণ্ডলভূমি, যেবা জানে **চিন্তামণি,**
তাঁর হয় ব্রজভূমে বাস।

শ্রীগৌড়মণ্ডল চিন্তামণি-ভূমিরূপে অবতীর্ণ ; গৌড়মণ্ডল হইলেন শ্রীগৌর ও শ্রীগৌরপার্ষদগণের আবির্ভাবপীঠ, শ্রীভক্তিযোগপীঠ;—এইরূপ উপলব্ধি-বিশিষ্ট ব্যক্তিগণই পারমার্থিক গৌড়ের অধিবাসী। সুতরাং মাটির দর্শনে যে গৌড়ের অধিবাসিত্ব অর্থাৎ গৌড়ীয়ত্ব (বাঙ্গালীত্ব), তাহা পারমার্থিক গৌড়ীয়ত্ব নহে। ইহাই গৌড়ীয়-শব্দের বিদ্বদ্রূঢ়ি অর্থাৎ ভগবদনুভবযুক্ত গৌড়ীয়গণের দর্শন ও সিদ্ধান্ত। এই বিচারেই শ্রীচৈতন্যচরণানুচরগণ

---

১। চৈ চ ম ২৫।৪৯—৫৭ ; ২। শ্রীচৈতন্যচন্দ্রোদয়-নাটক ২।১২, মুম্বই নির্ণয়সাগর-সং, ১৯১৭ খ্রীঃ।

গৌড়ীয়। অতএব শ্রীশ্রীল নরোত্তমঠাকুর-মহাশয়ের সিদ্ধান্তানুযায়ী চিন্তামণিস্বরূপ অর্থাৎ অপরিচ্ছিন্ন শ্রীগৌড়মণ্ডলের যে সকল ভক্তকে সহস্রসম্প্রদায়াধিদৈবত শ্রীশ্রীরাধামদনমোহন-গোবিন্দ-গোপীনাথ-মিলিত-তনু শ্রীশ্রীগৌরসুন্দর আত্মসাৎ করিয়াছেন, তাঁহারাই 'গৌড়ীয়'। পূর্বেও উক্ত হইয়াছে, "জয়তাং সু(সু)রতৌ"[১] শ্লোকের 'সু(সু)রতৌ' শব্দে পরস্পর অতি অনুরক্ত বা **মিথুনীভূত** এবং **দয়ালু**, এই উভয় প্রকার অর্থই বুঝায়। শ্রীগৌরহরির মর্মবেত্তা শ্রীস্বরূপদামোদর ও শ্রীরামানন্দপাদের সিদ্ধান্তানুসারে[২] শ্রীশ্রীরাধামদনমোহন, শ্রীশ্রীরাধাগোবিন্দ ও শ্রীশ্রীরাধাগোপীনাথের মিথুনীভূত বা আলিঙ্গিত স্বরূপই শ্রীশ্রীগৌরসুন্দর। তাঁহার ন্যায় হীনার্থাধিকসাধক, বাঞ্ছাতীত-ফলপ্রদ দয়ালুশিরোমণিও[৩] আর দ্বিতীয় নাই। সেই শ্রীশ্রীগৌরসুন্দর তাঁহার ঔদার্য ও মাধুর্য, মহাভাব ও রসরাজ উভয়স্বরূপে যাঁহাদিগকে আত্মসাৎ অর্থাৎ সম্পূর্ণরূপে আপনার করিয়াছেন, তাঁহারাই 'গৌড়ীয়'। অভিন্নব্রজেন্দ্রনন্দন শ্রীগৌরসুন্দরের ঔদার্যসীমা শ্রীশ্রীরাধামদনমোহনের শ্রীচরণকমলমধু, শ্রীশ্রীরাধাগোবিন্দের বদনকমল-মধু ও শ্রীশ্রীরাধাগোপীনাথের শ্রীবক্ষঃকমল-মধুপানে নিত্য-প্রমত্ত রসিক-গণের সেবানুরাগের প্রতি যাঁহাদিগকে প্রলুব্ধ করিয়াছেন, তাঁহারাই 'গৌড়ীয়'। 'গৌড়ীয়ে'র অপর অর্থ—ভক্তিরসিক। শ্রীশ্রীরূপগোস্বামি-পাদের অভিধানে গৌড়ীয়সম্প্রদায়ের নাম রসিকসম্প্রদায়।[৪]

---

১। চৈ চ আ ১।১৫ ; ২। ঐ, আ ১৫,৬-সংখ্যাধৃত শ্রীস্বরূপগোস্বামি-কড়চার বাক্য এবং ঐ, ম ৮।২৬৮,২৬৯-সংখ্যা-ধৃত শ্রীরামানন্দরায়-বাক্য ; ৩। ঐ, ম ১০।১১৯-সংখ্যাধৃত শ্রীস্বরূপগোস্বামিপাদ-বাক্য এবং ঐ, ম ১৩।৭৭-সংখ্যাধৃত শ্রীরূপ-বাক্য ; ৪ (ক)। "কিশোর-শিরোমণের্নন্দনন্দনস্য প্রেমভরাকৃষ্টহৃদয়ো নানাদিগ্-দেশতঃ সাম্প্রতং **রসিক সম্প্রদায়ো** বৃন্দাবনবিলোকনোৎকণ্ঠয়া কেশীতীর্থোপ-কণ্ঠে সমীয়িবান্।"—শ্রীবিদগ্ধমাধবনাটকম্ ১।২, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং ; (খ)। "গুড়স্য অয়ং দেশঃ গৌড়ঃ" বা কনিংহাম্ সাহেবের ( Cunningham's

শ্রীশ্রীগৌরসুন্দর—গৌড়ীয়ানাথ এবং তাঁহার দ্বিতীয়স্বরূপ শ্রীশ্রীস্বরূপ-দামোদরগোস্বামি-প্রভুপাদ—গৌড়ীয়ার মূলমহাজন বা গৌড়ীয়েশ্বর বলিয়া খ্যাত। তাঁহারই অভিন্ন-হৃদয়-বান্ধব—শ্রীশ্রীরূপসনাতন ও তাঁহাদের অনুগত—চারি গোস্বামিপাদ। ইঁহাদের ধারায় যাঁহাদের আবির্ভাব, তাঁহাদের অনুশাসনগর্ভে যাঁহারা একান্তভাবে অবস্থিত, সেই ঐকান্তিকগণ যে-কোন স্থানে, কালে ও পাত্রে অবস্থিত হউন না কেন, তাঁহারাই 'গৌড়ীয়'।

গৌড়ীয়গণের শাস্ত্র, মন্ত্র, ঋষি, উপাস্য, সাধন, সাধ্য ও ধাম—সমস্তই পরতত্ত্ব শ্রীশ্রীরাধা-মদনমোহন-গোবিন্দ-গোপীনাথের সহিত অভিন্ন বা অংশিতত্ত্ব। শ্রীমদ্ভাগবত আকরশাস্ত্র; অন্যান্য সমস্ত শাস্ত্রই তাঁহার অংশ, সোপান বা বিকৃত প্রতিফলন অথবা তাঁহার সহিত অভিন্ন হইয়াও অল্প-শক্তির আকরবস্তুকে প্রকাশ করিয়াছেন। শ্রীগৌড়ীয়গণের শ্রীগোপালমন্ত্রের মধ্যে সমস্ত মন্ত্র[১], উপাস্যবিগ্রহ শ্রীকৃষ্ণের মধ্যে ব্রহ্ম-পরমাত্ম-ভগবৎ-প্রতীতি[২], ঋষি শ্রীগান্ধর্বার মধ্যে সমস্ত উপাসক[৩], সাধনভক্তির মধ্যে নিখিল-সাধন[৪], সাধ্য বা পরমপ্রয়োজন শ্রীকৃষ্ণপ্রেমার মধ্যে সমস্ত পুরুষার্থ বা প্রয়োজন[৫] অন্তর্ভুক্ত রহিয়াছে। গৌড়ীয়গণের শ্রীধাম শ্রীগোকুল-বৃন্দাবন—নিখিল ধামের শিরোমণি। গৌড়ীয় সম্প্রদায় সমস্ত

---

Archaeological Survey of India Reports, Vol. XV, P. 41 ) সমর্থিত গুড়ের জন্য চিরবিখ্যাত বঙ্গদেশের যে গৌড়-আখ্যা, তাহা হইতে গৌড়দেশীয় শ্রীগৌরচরণাশ্রিতগণকে রসিকসম্প্রদায় বলা হয় নাই, ইহা বলাই বাহুল্য। রসরাজ শ্রীকৃষ্ণের স্বরূপশক্তি হ্লাদিনীর বৃত্তি যে ভক্তিপ্রকটিত রস, তাহারই গ্রাহক বলিয়াই গৌড়ীয়গণের নাম রসিক। "পিবত ভাগবতং রসমালয়ং, মুহুরহো **রসিকা** ভুবি ভাবুকাঃ" ( ভা ১।১।৩ )—এই ভাগবতরসের রসিক গৌড়ীয়গণই রসিকসম্প্রদায়।

১। শ্রীহরিভক্তিবিলাস ১।১৫৫—১৯২-সংখ্যা দিগদর্শিনী-টীকাসহ দ্রষ্টব্য; ২। শ্রীভগবৎ-পরমাত্ম ও শ্রীকৃষ্ণসন্দর্ভ দ্রষ্টব্য; ৩। শ্রীশ্রীজীবগোস্বামিপাদ-কৃত শ্রীশ্রীরাধা-কৃষ্ণার্চনদীপিকা দ্রষ্টব্য; ৪। শ্রীভক্তিসন্দর্ভ দ্রষ্টব্য; ৫। শ্রীপ্রীতিসন্দর্ভ দ্রষ্টব্য।

সম্প্রদায়ের অংশী ; অন্যান্য যাবতীয় সাত্বত সম্প্রদায় সেই অদ্বিতীয় অংশিসম্প্রদায়ের অন্তর্ভূক্ত। ইঁহার স্বরূপ ও এই অন্তর্ভুক্তির কারণ পরে বিবৃত হইয়াছে।

শ্রীভগবানের কৃত গ্রন্থ (কৃতে গ্রন্থে, পাণিনি [৪।৩।১১৬], কৃতো গ্রন্থঃ শ্রীহরিনামামৃত-[১।৫৬৩]সূত্রানুসারে মহামুনিকৃতে—সর্বমহদ্‌গণের মহনীয় [ আরাধ্য ] শ্রীকৃষ্ণের নিজ-কৃত ) বলিয়াই শ্রীমদ্ভাগবত নাম হইয়াছে। শ্রীমদ্ভাগবত—শব্দ-পরব্রহ্মময়ী, সর্বশ্রুতির শিরোভাগ-সার, বাদরায়ণ-সূত্রের অকৃত্রিমভাষ্যস্বরূপ[১], অখণ্ডসাহিত্যমুকুটমণি অপ্রাকৃত মহাকাব্য। ভাবার্থদীপিকা-টীকার মঙ্গলাচরণে শ্রীশ্রীধরস্বামিপাদ শ্রীমদ্ভাগবতকে শ্রীপদ্মপুরাণের প্রমাণ হইতে অপ্রাকৃত কল্পতরুরূপে বর্ণন করিয়াছেন। ইঁহার অঙ্কুর—প্রণব, ইঁহার আবির্ভাবক্ষেত্র—সং অর্থাৎ শ্রীভগবানের শ্রীমুখপদ্ম এবং শ্রীব্রহ্ম-নারদ-ব্যাস-শুক-সূতগোস্বামিপ্রমুখ সাধুগণের হৃদয়-কমল। ইঁহার দ্বাদশটি স্কন্ধ, অষ্টাদশ-সহস্র-শ্লোকাত্মক পত্র, ৩৩৫টি শাখা ( অধ্যায় ), ভক্তিরূপ আলবালের দ্বারা ইঁহার পুষ্টি বা বৃদ্ধি এবং স্বয়ং শ্রীশ্রীভগবৎস্বরূপ এই কল্পতরুই অচিন্ত্যশক্তিপ্রভাবে ইঁহার মালী। সমস্ত শাস্ত্রের মস্তকোপরি শ্রীমদ্ভাগবত-কল্পতরু বিরাজমান আছেন।

শ্রীমদ্ভাগবতাভিধঃ সুরতরুস্তারাঙ্কুরঃ সজ্জনিঃ
স্কন্ধৈর্দ্বাদশভিস্ততঃ প্রবিলসদ্ভক্ত্যালবালোদয়ঃ।
দ্বাত্রিংশত্রিশতঞ্চ যস্য বিলসচ্ছাখাঃ সহস্রাণ্যলং
পর্ণান্যষ্টদশেষ্টদোহতিসুলভো বর্বর্তি সর্বোপরি ॥[২]

শ্রীমদ্ভাগবতে ব্রহ্ম, পরমাত্মা ও ভগবানের কথা জ্ঞাপন করিয়া নবম পদার্থ মুক্তি, তাহারই আশ্রয়স্বরূপ দশম পদার্থ শ্রীকৃষ্ণ এবং তাঁহাতে

১। ভাগবত-তাৎপর্য ১।১।১-ধৃত শ্রীগরুড়পুরাণ-বাক্য এবং আদিপুরাণ, ১ম অধ্যায় ১২শ শ্লোক ; ২। শ্রীভাবার্থদীপিকার মঙ্গলাচরণ-ধৃত শ্রীপদ্মপুরাণ—উত্তরখণ্ড ৬৩ তম অধ্যায়োক্ত শ্লোক, শ্রীমদ্ভক্তিবিনোদ-সং।

ভগবত্তার পর্যাপ্তি প্রদর্শিত হইয়াছে। ব্রহ্ম, পরমাত্মা ও ভগবৎ-প্রতীতি শ্রীকৃষ্ণস্বরূপেরই অন্তর্ভুক্ত। সুতরাং শ্রীমদ্ভাগবতের প্রতিপাদ্য সম্বন্ধিতত্ত্ব শ্রীকৃষ্ণ—পরতত্ত্বের পরাকাষ্ঠা। অভিধেয়-বর্ণনে কীর্তনাখ্য-ভক্তির মাহাত্ম্য শ্রীমদ্ভাগবতের সর্বত্র কীর্তিত রহিয়াছে। 'ধীমহি'-শব্দে উপক্রম ও উপসংহারে আবেশের কথা উক্ত হইয়াছে। এমন কি, যদি প্রতিকূল-ভাবেও আবেশ হয়, তাহাতেও শ্রীকৃষ্ণের সম্বন্ধে সেই প্রতিকূলভাবরূপ হেয়তা দগ্ধ হইয়া যায় এবং 'পার্ষদ-গতি' লাভ হয়। সুতরাং অভিধেয়-বিচারে শ্রীমদ্ভাগবতের প্রতিপাদ্য অভিধেয়ই অর্থাৎ প্রয়োজন-প্রাপ্তির উপায়টিই সর্বশ্রেষ্ঠ ও সার্বভৌম।

শ্রীমদ্ভাগবতের প্রতিপাদ্য পুরুষার্থ অতুলনীয়। শ্রীমদুদ্ধবের উচ্চতম আকাঙ্ক্ষণীয় শ্রীগোপীপ্রেমের তুলনা নাই। এই প্রেমের ঋণ স্বয়ং ভগবানও শোধ করিতে পারেন না। সেই প্রেমের বর্ণনকারী বলিয়া শ্রীমদ্ভাগবত সর্বশ্রেষ্ঠ। 'তস্যেদম্'—এই পাণিনি ( ৪।৩।১২০ ) ও শ্রীহরিনামামৃত-(৭।৫৬৬) ব্যাকরণের সূত্রানুসারে তাঁহার (শ্রীকৃষ্ণের) ইহা (প্রিয়তমকলত্র-স্বরূপ ) শ্রীমদ্ভাগবত।

সেই শ্রীমদ্ভাগবতের অনুগত গৌড়ীয় সম্প্রদায়ের মন্ত্র সর্বশ্রেষ্ঠ ; কেননা সেই মন্ত্রের দেবতা রসিকশেখর-উজ্জ্বলনীলমণি শ্রীগোপীজনবল্লভ। সেই মন্ত্রের ঋষি সর্বশ্রেষ্ঠ ; কারণ, শ্রীব্রহ্মার উপদেষ্টা শ্রীকৃষ্ণ বা তাঁহার স্বরূপ-শক্তি ( শ্রীবার্ষভানবী ) সেই মন্ত্রের ঋষি। গৌড়ীয়গণের উপাস্য পূর্ণতম পরতত্ত্ব—শ্রীরাধামাধব-মিলিত-তনু শ্রীগৌরসুন্দর ও শ্রীরাধানাথ-শ্রীকৃষ্ণ। গৌড়ীয়গণের রাগময়ী স্বরূপসিদ্ধা ভক্তির অন্তর্গতই অন্যান্য সমস্ত সাধন। ভক্তির অনুগত হইলেই কর্ম, জ্ঞান ও যোগাদির কিঞ্চিৎ ফল লাভ হয় —"ভক্তিমুখনিরীক্ষক কর্ম-যোগ-জ্ঞান।"[১] এই সিদ্ধান্তটি শ্রীমদ্ভাগবতের

---

১। চৈ চ ম ২২।১৭

প্রতি ছত্রে বিবৃত রহিয়াছে। গৌড়ীয়গণের ধাম—শ্রীগোকুল, শ্রীবৃন্দাবন। শ্রীবৃন্দাবনের ঔদার্যময় আবির্ভাববিশেষ—শ্রীনবদ্বীপধাম।

বিশুদ্ধাদ্বৈতৈকপ্রণয়রসপীযূষ-জলধেঃ
শচীসূনোর্দ্বীপে সমুদয়তি বৃন্দাবনমহো।
মিথঃ প্রেমোদ্ঘূর্ণদ্রসিকমিথুনাক্রীড়মনিশং
তদেবাধ্যাসীনং প্রবিশতি পদে কাপি মধুরে ॥[১]

বিশুদ্ধাদ্বৈত অর্থাৎ (শ্রীবৃন্দাবনেশ্বরী ও শ্রীবৃন্দাবন-নায়ক) শ্রীশ্রীরাধা-গোবিন্দের একাত্ম-স্বরূপে যে অপূর্ব সম্মিলন (বা প্রেমবিলাস-বিবর্ত) তাহাই এবার একমাত্র মূর্তবিগ্রহরূপে প্রণয়রসামৃতসিন্ধু শ্রীশচীনন্দন শ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্র। কি আশ্চর্য! তাঁহারই দ্বীপে ( শ্রীনবদ্বীপধামে ) শ্রীবৃন্দাবন প্রকৃষ্টরূপে উদয় লাভ করিলেন। সেই অপ্রাকৃত শ্রীবৃন্দাবন-ধাম—পরস্পর-প্রেমবশে নিরন্তর প্রমত্ত ( পরশক্তি ও শক্তিমদ্-বিগ্রহ ) শ্রীশ্রীরাধাকৃষ্ণের চিল্লীলা-সম্ভোগের ক্রীড়োদ্যান। উহা ( তদভিন্ন-স্বরূপ ) শ্রীনবদ্বীপেই নিরন্তর অধিষ্ঠিত থাকিলেও এবারে তিনি অপূর্ব মধুর ধামে প্রবিষ্ট ( মিলিত ) হইলেন।

"যমেবৈষ বৃণুতে তেন লভ্যঃ"[২]—এই শ্রুতিমন্ত্রে জানা যায়, পরতত্ত্ব নিজ-জন বলিয়া যাঁহাকে বরণ করেন, তাঁহার দ্বারাই তিনি প্রাপ্ত হন। পরতত্ত্বের এই যে কাহাকেও নিজ-জন বলিয়া বরণ, ইহারই নাম—আত্মসাৎকরণ। আবেশধর্ম ব্যতীত আত্মসাৎকৃত হওয়া যায় না। সুতরাং যাঁহার আবেশ নাই, তিনি 'গৌড়ীয়' নহেন। শ্রীমদ্ভাগবতে এই আবেশের কথা বিশেষভাবে কীর্তিত হইয়াছে। শ্রীগীতায় শরণাগতিই শেষ কথা। শ্রীমদ্ভাগবত শরণাগতি হইতে ভক্তিসাধকের গতি

১। শ্রীল ভক্তিবিনোদ ঠাকুর-প্রকাশিত শ্রীনবদ্বীপশতকম্ ১৫শ-শ্লোক ; ২। কঠ ১।২।২৩ ও মুণ্ডক ৩।২।৩

আরম্ভ করিবার কথা বলিয়াছেন। শ্রীগীতাতে ভক্তির পরাঙ্গ সাধুসঙ্গের কথা বিশেষভাবে কীর্তিত নাই। শ্রীগীতায় কীর্তনাদি ভক্ত্যঙ্গের কথা থাকিলেও নিরন্তর আবেশময়ী অনুগতির কথা নাই। গীতায় যাহা সর্বগুহ্যতম রাজগুহ্যযোগ, তাহারও পরাকাষ্ঠা—আবেশময়ী রাগানুগা ভক্তিতে প্রকটিত। মহৎসঙ্গের কথা—শ্রীমদ্ভাগবতের বৈশিষ্ট্য। কেবল-ভাব, যাহার দ্বারা শ্রীশ্রীরাধা-মদনমোহন-গোবিন্দ-গোপীনাথকে পাওয়া যায়, তাহা একমাত্র মহৎসঙ্গের দ্বারাই লভ্য। আবেশধর্ম ব্যতীত গৌড়ীয়ার প্রাণনাথ, গৌড়ীয়ার প্রাণসর্বস্ব—শ্রীশ্রীগৌরসুন্দর, শ্রীগোপী-জনবল্লভকে পাওয়া যাইবে না। সেই শ্রীগোপীজনবল্লভকে পাইবার আশা যিনি পাইয়াছেন, তিনিই 'গৌড়ীয়'। এজন্যই শ্রীশ্রীরঘুনাথদাসগোস্বামি-পাদ বলিলেন,—"নামশ্রেষ্ঠং……**রাধিকা-মাধবাশাং** প্রাপ্তো যস্য প্রথিত-কৃপয়া শ্রীগুরুং তং নতোঽস্মি।"[১] শ্রীগৌড়ীয়গুরুপাদপদ্ম শ্রেষ্ঠ যুগলনামাত্মক-মহামন্ত্র, অষ্টাদশাক্ষর-মন্ত্ররাজ শ্রীগোপালমন্ত্র[২], শ্রীশ্রীরাধামাধবমিলিততনু ঔদার্যবিগ্রহ শ্রীগৌরসুন্দর, তাঁহার মর্মী শ্রীশ্রীস্বরূপরূপাদি-গুরুবর্গ, শ্রীব্রজ-ধাম, শ্রীরাধাকুণ্ড, শ্রীগোবর্ধন এবং পরমানন্দকন্দশ্রীরাধামাধবের শ্রীপাদপদ্মের প্রাপ্তির আশা প্রদান করেন। বৈধী ভক্তিতে গৌড়ীয়ার তিন ঠাকুরকে পাওয়া যায় না—শ্রীকাশীমিশ্রেশ্বর শ্রীগৌরনারায়ণকে পাওয়া গেলেও গৌড়ীয় মহৎসঙ্গে আবেশধর্ম ব্যতীত শ্রীস্বরূপ-সর্বস্ব, শ্রীরামানন্দ-পোষণ, শ্রীগদাধর-মাদন, শ্রীরূপানন্দবর্ধন, শ্রীসনাতনপালন, শ্রীহরিদাসমোদন, শ্রীরঘুনাথ-প্রাণনাথ, রসরাজ-মহাভাবমিলিত-তনু শ্রীগৌরসুন্দরকে পাওয়া যাইবে না। শ্রীব্রহ্মহরিদাসঠাকুর শ্রীমধ্বাচার্যের সর্বোচ্চ ধারণার শ্রীব্রহ্মার অবতারমাত্র নহেন। তিনি বর্ষাণেশ্বর শ্রীব্রহ্মার অবতার—শ্রীনামাচার্য। তাঁহার কৃপায় বর্ষাণে গোপীগৃহে জন্মলাভ হয়। এই গোপীগৃহে জন্মলাভ না হওয়া

---

১। শ্রীমুক্তাচরিতের মঙ্গলাচরণে ৪র্থ-শ্লোক; ২। শ্রীহরিভক্তিবিলাস ১।১৫৫—১৯২

পর্যন্ত শ্রীশ্রীরাধামদনমোহন, শ্রীশ্রীরাধাগোবিন্দ, শ্রীশ্রীরাধাগোপীনাথের অনুরাগময় ভজন হইতে পারে না। শ্রীল ঠাকুরমহাশয় গাহিয়াছেন,— "কবে বৃষভানুপুরে, আহিরী গোপের ঘরে, তনয়া হইয়া জনমিব।"[১] নিখিল উপাদানকারণ শ্রীঅদ্বৈতাচার্য-প্রভুর কৃপায় ভাগবতী তনু বা গোপীদেহ লাভ হয়। কাজেই 'গৌড়ীয়' হওয়া মুখের কথা নহে।

'গৌড়ীয়'-শব্দের বহুবচনে "গৌড়ীয়াঃ" ( গৌড়ীয়-যূথ ) ; প্রাকৃত অপভ্রংশে বিসর্গের লোপে অথবা শ্রীশ্রীরাধানাথের উপাসক গৌড়ীয়গণ শ্রীব্রজগোপীর অনুগতা কিঙ্করী বলিয়া 'গৌড়ীয়া'-শব্দে আখ্যাত হইয়া থাকিবেন।

## তৃতীয়-মাধুরী

### 'তিন'

'তিন'—এই সংখ্যাটি অনির্বচনীয় গূঢ়রহস্যজ্ঞাপক সংখ্যাবিশেষ। শ্রীল কবিরাজ-গোস্বামিপাদ তৎকৃত শ্রীশ্রীচৈতন্যচরিতামৃতের মঙ্গলাচরণে তিনের চরণবন্দনা, তিনের স্মরণ, ত্রিবিধ মঙ্গলাচরণ ইত্যাদি 'তিন'-সংখ্যার তিনবার উল্লেখ করিয়া তাঁহার লীলাগ্রন্থ রচনা আরম্ভ করিয়াছেন :—

এই **তিন** ঠাকুর গৌড়ীয়ারে করিয়াছেন আত্মসাৎ।
এ **তিনের** চরণ বন্দোঁ **তিনে** মোর নাথ ॥

গ্রন্থের আরম্ভে করি মঙ্গলাচরণ।
গুরু, বৈষ্ণব, ভগবান্,—**তিনের** স্মরণ ॥
**তিনের** স্মরণে হয় বিঘ্ন-বিনাশন।
অনায়াসে হয় নিজ-বাঞ্ছিত পূরণ ॥

১। প্রার্থনা ১২, শ্রীগৌড়ীয়মঠ-সং।

সে মঙ্গলাচরণ হয় ত্রিবিধ প্রকার।
বস্তুনির্দেশ, আশীর্বাদ, নমস্কার ॥

শ্রীশ্রীল কবিরাজ-গোস্বামিপাদ শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত, শ্রীশ্রীগোবিন্দ-লীলামৃত ও শ্রীশ্রীকৃষ্ণকর্ণামৃত ( সারঙ্গরঙ্গদা-টীকার মধ্যে আস্বাদিত )—এই ত্রিবিধ অমৃত জগতের জীবকে অহৈতুক কৃপাপরবশ হইয়া বিতরণ করিয়াছেন বলিয়া প্রসিদ্ধি আছে।

আরও একটি প্রসিদ্ধি এই যে, শ্রীগৌড়ীয়ানাথ শ্রীগৌরসুন্দর—শ্রীকৃষ্ণপ্রেমামৃত (-নামক গ্রন্থ) অথবা শ্রীশিক্ষামৃত (শ্রীশিক্ষাষ্টক), শ্রীশ্রীল সনাতনগোস্বামিপাদ—শ্রীভাগবতামৃত ও শ্রীশ্রীরূপগোস্বামিপাদ—শ্রীভক্তিরসামৃত—এই তিন অমৃত জগতে বিতরণ করিয়াছেন।

সম্বন্ধী, অভিধেয় ও প্রয়োজন—এই তিন তত্ত্বের সর্বত্রই 'তিন'-সংখ্যাটি বিলসিত রহিয়াছে। সম্বন্ধিতত্ত্বে—শ্রীগুরু, শ্রীবৈষ্ণব ও শ্রীভগবান্; শ্রীনিতাই, শ্রীগৌর ও শ্রীসীতানাথ; শ্রীমদনমোহন, শ্রীগোবিন্দ ও শ্রীগোপীনাথ; শ্রীদ্বারকেশ, শ্রীমথুরেশ ও শ্রীগোকুলেশ; পূর্ণ, পূর্ণতর ও পূর্ণতম শ্রীকৃষ্ণ; কারণার্ণবশায়ী, গর্ভোদকশায়ী ও ক্ষীরোদকশায়ী—এই তিন পুরুষাবতার; ব্রহ্ম, পরমাত্মা ও ভগবান্—পরতত্ত্বের আবির্ভাবত্রয়; ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর—তিন গুণাবতার; ত্রিসত্য ও ত্রিভঙ্গ-শব্দে—পরতত্ত্ব শ্রীকৃষ্ণ, ত্রিযুগ-শব্দে—প্রচ্ছন্নাবতারী শ্রীগৌরহরি এবং ত্রিপাদ-শব্দে—শ্রীবিষ্ণু; 'অ', 'উ' ও 'ম'—প্রণবের এই তিন অক্ষর; কামদেব, পুষ্পবাণ ও অনঙ্গ-শব্দত্রয়োক্ত রসিকব্রহ্ম; হরা, কৃষ্ণ ও শ্রীরাধিকারমণ রাম—মহামন্ত্রোক্ত এই ত্রিবিধ নাম; পূর্ণ, সনাতন ও পরমানন্দ; সৎ, চিৎ ও আনন্দ বা নিত্য, সুখ, বোধতনু—পরতত্ত্বের এই ত্রিবিধ লক্ষণ; সত্ত্ব ( কার্যত্ব ), তত্ত্ব ( কারণত্ব ) ও পরত্ব (—কার্যত্ব ও কারণত্ব হইতে শ্রেষ্ঠত্ব )—এই ত্রিতত্ত্বস্বরূপ শ্রীকৃষ্ণ; তদ্রূপ-ত্রিতত্ত্ব-রূপিণী শ্রীরাধিকা[১];

১। শ্রীকৃষ্ণসন্দর্ভে ১৮৯-সংখ্যাধৃত শ্রীবৃহদ্গৌতমীয়-বাক্য।

শ্রীগৌরাবতারের ত্রিবিধ কারণ বা তিন বাঞ্ছা; হ্লাদিনী, সন্ধিনী ও সম্বিৎ; শ্রী, ভূ ও লীলা; গোপী, মহিষী ও লক্ষ্মী—শক্তিত্রয়; সুহৃদ্, উদাসীন ও প্রতিপক্ষ—এই ত্রিবিধা নায়িকা; অন্তরঙ্গা, বহিরঙ্গা ও তটস্থা বা স্বরূপ, মায়া ও জীব—এই ত্রিশক্তি; বৈকুণ্ঠ, গোলোক ও শ্বেতদ্বীপ; শ্রীদ্বারকা, শ্রীমথুরা ও শ্রীবৃন্দাবন; শ্রীগৌড়মণ্ডল, শ্রীক্ষেত্রমণ্ডল ও শ্রীব্রজমণ্ডল—ত্রিবিধ ধাম; ঋক্, যজুঃ ও সাম—ত্রয়ী; ভূঃ, ভুবঃ ও স্বঃ—এই তিন মহাব্যাহৃতি; ওঁ, তৎ, সৎ—পরমাত্মার এই ত্রিবিধ নামে ব্যপদেশ[১]; শ্রুতি, ন্যায় ও স্মৃতি—প্রস্থানত্রয়; শ্রীমদ্ভাগবতের একাধারে প্রভু, মিত্র ও কান্তোপদেশ; অকাম, মোক্ষকাম ও সর্বকামভেদে ত্রিবিধ উপাসক; বক্তা, শ্রোতা ও পরিপ্রশ্নকর্তা-ভেদে ত্রিবিধ অনুশীলনকারী; কনিষ্ঠ, মধ্যম ও উত্তমভেদে ত্রিবিধ অধিকারী; কনিষ্ঠ, মধ্যম ও উত্তমভেদে ত্রিবিধ ভাগবত; কায়িক, বাচিক ও মানসিকভেদে ত্রিবিধ ভাগবত-লক্ষণ; বাক্যদণ্ড, মনোদণ্ড ও কায়দণ্ডরূপ ত্রিদণ্ড; প্রভাব, কৃপা ও ভক্তিবাসনাভেদে সাধুগণের ত্রিবিধ প্রকার; সৎ, সত্তর ও সত্তম—ত্রিবিধ সৎসাধক; মহাজ্ঞানী, মহাযোগী ও মহাভাগবতভেদে ত্রিবিধ সিদ্ধমহৎ; মূর্চ্ছিতকষায়, নির্ধূতকষায় ও শ্রীভগবৎপার্ষদভেদে ত্রিবিধ লব্ধ-ভগবৎপ্রেম মহৎ ইত্যাদি।

অভিধেয়ের মধ্যে কর্ম, জ্ঞান ও ভক্তি; সাক্ষাৎ সাম্মুখ্যের মধ্যে নির্বিশেষাবির্ভাবের উপাসনারূপ জ্ঞান, সবিশেষ আংশিক আবির্ভাবের উপাসনারূপ ভক্তিবিশেষ বা যোগ ও সবিশেষ পূর্ণাবির্ভাবের উপাসনারূপ ভগবদ্ভক্তি; আরোপসিদ্ধা, সঙ্গসিদ্ধা ও স্বরূপসিদ্ধা ভক্তি; গুণীভূতা, প্রধানীভূতা ও কেবলা ভক্তি; সাধনভক্তি, ভাবভক্তি ও প্রেমভক্তি; ভক্তির মধ্যে আবার ত্রিবিধভেদ যথা—দাস্য-সখ্যাদি ভাবভেদ, শ্রবণ-কীর্তনাদি মার্গভেদ ও সত্ত্ব-রজঃ তমঃ গুণভেদ বর্তমান; সাধুসঙ্গ, কৃষ্ণকৃপা ও সেবা—কৃষ্ণভাবপ্রাপ্তির স্বরূপগত ধর্ম।[২]

---

১। গীতা ১৭।২৩; ২। চৈ চ ম ২৪।৯৯

সাধারণী, সমঞ্জসা ও সমর্থাভেদে ত্রিবিধা রতি ; প্রৌঢ়, মধ্য ও মন্দ-ভেদে ত্রিবিধপ্রেম ; উৎকণ্ঠাপ্রধান, বিশ্রম্ভপ্রধান ও বিবেকশূন্যভেদে গোকুলে ত্রিবিধপ্রেম[১] ; কারুণ্যামৃত, তারুণ্যামৃত ও লাবণ্যামৃতভেদে ত্রিবিধ ধারায় মহাভাবস্বরূপার স্নান ; ভাব, করণ ও কর্মস্বরূপে অনুরাগের পূর্ণতম অভিব্যক্তি বা অনুরাগোৎকর্ষের স্বসম্বেদ্যদশায় ত্রিবিধ সুখ[২] ; শ্রীচরণকমলমধু, শ্রীবদনকমলমধু ও শ্রীবক্ষঃকমলমধুভেদে ত্রিবিধ মাধ্বীক পান ইত্যাদি প্রীতি-বৈচিত্র্যের কথা গৌড়ীয়শাস্ত্রে বিবৃত হইয়াছে।

শ্রীগুরু, শ্রীবৈষ্ণব ও শ্রীভগবান্—শ্রীনিতাই, শ্রীগৌর ও শ্রীসীতা-নাথের শ্রীপাদপদ্ম-কৃপাশ্রয়ে ও তাঁহাদের কৃপাপ্রদত্ত হরা, কৃষ্ণ ও প্রিয়া-রমণ রাম-নামাত্মক মহামন্ত্রে ; শ্রীগৌড়মণ্ডল, শ্রীক্ষেত্রমণ্ডল ও শ্রীব্রজমণ্ডল—ত্রিবিধধামে অবস্থানপূর্বক ভূত, বর্তমান ও ভবিষ্যৎ অথবা সৃষ্টি, স্থিতি ও প্রলয়—এই ত্রিকালে অর্থাৎ সর্বকালে ; ত্রিসন্ধ্যায় অর্থাৎ সর্বক্ষণ ; আদি, মধ্য ও অন্তে সাধনভক্তি, ভাবভক্তি ও প্রেমভক্তিময় রাগমার্গে ত্রিকালসত্য, একাধারে সম্বন্ধাভিধেয়প্রয়োজন-বিগ্রহ গৌড়ীয়-সাহিত্য, গৌড়ীয়-উপাসনা ও গৌড়ীয়দর্শনরূপ ত্রিভঙ্গীদ্বারা আত্মসাৎকারী শ্রীশ্রী-রাধামদনমোহন, শ্রীশ্রীরাধাগোবিন্দ ও শ্রীশ্রীরাধাগোপীনাথ উপাসিত হন।

"ত্রেধা নিদধে পদম্"[৩]—এই বেদমন্ত্র-প্রতিপাদ্য শ্রীত্রিবিক্রম, যিনি সম্বন্ধ, অভিধেয় ও প্রয়োজনাত্মক ত্রিপাদ বিক্ষেপ করেন ; যিনি শ্রীদ্বারকা, শ্রীমথুরা ও শ্রীগোকুল—এই তিন ধামে যুগপৎ লীলাবিহারশীল ; যিনি ত্র্যধীশ অর্থাৎ সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের অধীশ্বর ; জীবশক্তি, মায়াশক্তি ও স্বরূপশক্তির অধীশ্বর ; হ্লাদিনী, সন্ধিনী ও সম্বিৎ অথবা ক্রিয়া, বল ও জ্ঞান—স্বরূপশক্তির এই প্রতাপত্রয়ের অধীশ্বর ; যিনি ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র—এই গুণাবতারত্রয়ের এবং দেবীধাম,

---

১। শ্রীক্রমসন্দর্ভ ১০।৪৬।৭—১৪, শ্রীমৎপুরীদাসগোস্বামিপাদ-সং ; ২। শ্রীউজ্জ্বল-নীলমণি-স্থায়িভাব-প্রঃ ১০৯-সংখ্যার আনন্দচন্দ্রিকা-টীকা ; ৩। ঋক্-সংহিতা ১।২২।১৭

মহেশধাম ও হরিধামের অথবা ত্রিপাদ-বিভূতির অধীশ্বর—সেই শ্রীত্রিবিক্রমই স্বয়ংরূপতত্ত্বরূপে গৌড়ীয়গণের সম্বন্ধী, অভিধেয় ও প্রয়োজনতত্ত্বের অধিদেবতারূপ তিন ঠাকুর। সেই ত্রিবিক্রম শ্রীকৃষ্ণেরই তিনটি আবির্ভাব—ব্রহ্ম, পরমাত্মা ও ভগবান্। তাঁহার স্বরূপশক্তিরও তিনটি আবির্ভাব—হ্লাদিনী, সন্ধিনী ও সম্বিদ্‌বৃত্তি। গৌড়ীয়ের সেই লীলাপুরুষোত্তম ত্রিভঙ্গিম-তিন-ঠাকুরের লীলা, প্রেম ও রসতত্ত্বের কথা গৌতমীগঙ্গার তটে শ্রীরামরায়ের শ্রীমুখে—তিন-বাঞ্ছাপূর্ণকারী শ্রীকৃষ্ণ শ্রীগৌররূপে উদ্‌ঘাটিত করিয়াছিলেন; আর করিয়াছিলেন স্বীয় শ্রীমুখে—প্রয়াগে ত্রিবেণীর তটে শ্রীরূপের নিকট এবং বারাণসীতে ভাগীরথীর তটে শ্রীসনাতনের নিকট অর্থাৎ গৌতমীগঙ্গা, ত্রিবেণী ও ভাগীরথী—এই তিন দ্রবব্রহ্মের তটপ্রদেশে শ্রীকৃষ্ণচৈতন্যদেব সম্বন্ধী, অভিধেয় ও প্রয়োজনতত্ত্বের কথা প্রকট করিয়াছিলেন। ত্রিবিক্রমের তিনটি আধার—গোবর্ধন, নন্দীশ্বর ও বর্ষাণ। এই তিন ধাম বা আধারে প্রবেশ লাভই—সর্বসাধ্যপরাকাষ্ঠা। শ্রীশ্রীরাধামদনমোহন-মিলিত-তনু শ্রীগৌরসুন্দর শ্রীপদকমলমধু-দ্বারা, শ্রীশ্রীরাধাগোবিন্দ-মিলিত-তনু শ্রী-গৌরসুন্দর শ্রীবদনকমলমধু-দ্বারা ও শ্রীশ্রীরাধাগোপীনাথ-মিলিত-তনু শ্রী-গৌরসুন্দর শ্রীবক্ষঃকমলমধু-দ্বারা যাঁহাকে আত্মসাৎ করিয়াছেন, সেই গৌড়ীয়ই এই সাধ্যপরাকাষ্ঠা লাভ করিতে পারেন। শ্রীমদ্ভাগবত সেই মধুপানকারীকে সাধকাবস্থায় 'ভাবুক' ও সিদ্ধাবস্থায় 'রসিক' নামে অভিহিত করিয়াছেন। এই মধুপান না করা পর্যন্ত, বৈষ্ণব বা ভাগবত নামে অভিহিত হইলেও 'গৌড়ীয়' নামে আখ্যাত হওয়া যায় না।



# চতুর্থ-মাধুরী

## ঠাকুর

সংস্কৃত-'ঠক্কুর'-শব্দ হইতে প্রাকৃত ঠাকুর-শব্দ উৎপন্ন হইয়াছে। ঠাকুর-শব্দের বহু অর্থ থাকিলেও সমস্ত অর্থের মধ্যেই তাঁহার পরাৎপরত্ব ব্যক্ত। ঠাকুর-শব্দে—(১) ইষ্টদেবতা, (২) নিত্যপূজ্য শ্রীবিগ্রহ, (৩) অধিদেবতা বা অধিনায়ক, (৪) সম্রাট্ বা রাজা, (৫) প্রভু বা পতি, (৬) সর্বোপরি-দেবতা, (৭) পরম পূজ্য, (৮) শ্রেষ্ঠ বা প্রধান, (৯) গুরুদেব, (১০) বৈষ্ণব ইত্যাদি বহু অর্থ প্রকাশিত হয়। অতএব, ঠাকুর বলিতে আশ্রয়-বিগ্রহ ও বিষয়-বিগ্রহ অর্থাৎ স্বরূপশক্তি ও শক্তিমত্তত্ত্ব উভয়কেই বুঝায়। 'গৌড়ীয়ার তিন ঠাকুর', এই বাক্যের 'ঠাকুর'-শব্দে ইষ্টদেবতা, অধিদেবতা বা শ্রীবিগ্রহ—এই সকল অর্থই ব্যক্ত হয়।

'শ্রীচৈতন্যমতমঞ্জুষা'র উপক্রমে শ্রীকবিকর্ণপূরগোস্বামীর শ্রীগুরুপাদ-পদ্ম শ্রীনাথ-চক্রবর্তিপাদ 'আরাধ্যো ভগবান্ ব্রজেশতনয়ঃ'-বাক্যে গৌড়ীয়ার আরাধ্য বা ইষ্টদেবতা যে শ্রীব্রজেন্দ্রনন্দন, ইহা নির্দেশ করিয়াছেন। শ্রীকৃষ্ণচৈতন্যমহাপ্রভুর সিদ্ধান্তানুসারে শ্রীব্রজেন্দ্রনন্দনই গৌড়ীয়গণের একমাত্র আরাধ্যদেবতা বা ঠাকুর।

শ্রীকৃষ্ণচৈতন্যদেব শ্রীরায়রামানন্দপাদের শ্রীমুখেও 'গৌড়ীয়গণের শ্রেষ্ঠ উপাস্য কি?'—এই প্রশ্নের উত্তরে,—

'শ্রেষ্ঠ-উপাস্য—যুগল রাধাকৃষ্ণ-নাম ॥'[১]

—এই সিদ্ধান্ত প্রকট করিয়াছেন। মহাপ্রভু শ্রীমাধবেন্দ্রপুরীপাদের শিষ্য শ্রীরঘুপতি-উপাধ্যায়ের নিকট 'শ্রেষ্ঠ উপাস্য কি?'—এই প্রশ্ন করিয়া,—

'শ্যামমেব পরং রূপম্'[২]

---

১। চৈ চ ম ৮।২৫৫ ; ২। শ্রীপদ্যাবলী ৮২, এবং চৈ চ ম ১৯।১০১

—শ্যামসুন্দর-রূপই শ্রেষ্ঠ, অর্থাৎ সেই একই সিদ্ধান্ত প্রকাশ করিয়াছেন। শ্রীশ্রীরাধাকৃষ্ণ-যুগলশ্রীবিগ্রহই গৌড়ীয়গণের আরাধ্য ইষ্টদেব। সেই অপ্রাকৃতযুগল কখনও স্বরূপশক্তির সহিত ঐক্যভাবযুক্ত, কখনও বা নিত্যসিদ্ধতত্ত্বভেদ প্রকট করিয়া যথাক্রমে শ্রীগৌরকিশোর ও শ্রীযুগল-কিশোররূপে প্রকাশিত হন। ভক্ত-ভক্তিমান্ ভগবান্ মহাবদান্যতার পরাকাষ্ঠা প্রকট করিয়া স্বীয় যুগলিতস্বরূপাত্মক মহামন্ত্রের শ্রীমদ্ ঋষিরূপে আত্মপর্যন্ত দান করিয়া গৌড়ীয়াকে আত্মসাৎ করেন। অন্যান্য ভগবন্নাম-গ্রহণে দীক্ষাদি কোনও বিধিরই অপেক্ষা নাই; কিন্তু শ্রীমদ্ ঋষি ভগবান্ শ্রীগৌরের প্রকটিত হরা-কৃষ্ণ যুগলনামাত্মক মহামন্ত্রে নাম-দীক্ষা-গুরু ও সংখ্যা সংরক্ষণার্থ জপমালিকা গ্রহণের সদাচার অদ্যাপি গৌড়ীয়-সম্প্রদায়ে অক্ষুণ্ণ রহিয়াছে। স্বয়ং শ্রীমদ্ ঋষি শ্রীগৌরসুন্দর, শ্রীনামাচার্য শ্রীহরিদাস-ঠাকুর, শ্রীরূপ-রঘুনাথাদি গৌড়ীয়াচার্যচরণগণও সকলেই যুগপৎ আচরণ ও প্রচারণের দ্বারা মহামন্ত্র গ্রহণে গণনবিধিই শিক্ষা দিয়াছেন।[১]

### শ্রীশ্রীরাধামাধবমিলিতস্বরূপের সর্বোৎকর্ষ

শ্রীকৃষ্ণসন্দর্ভের উপসংহারে শ্রীশ্রীজীবগোস্বামিপাদ বলিয়াছেন,—

"অতঃ সর্বতোঽপি সান্দ্রানন্দচমৎকার-কর-শ্রীকৃষ্ণপ্রকাশে শ্রীবৃন্দাবনেঽপি পরমাদ্ভুতপ্রকাশঃ শ্রীরাধয়া যুগলিতস্তু শ্রীকৃষ্ণ ইতি। তদুক্তং শ্রুত্যা —'রাধয়া মাধবো দেবঃ' ইত্যাদিনা। তদুক্তমাদিপুরাণে—'বেদান্তিনোঽপি' ইতি পদ্যানন্তরম্ যথা—'অহমেব পরং রূপং নান্যো জানাতি কশ্চন। জানাতি রাধিকা নিত্যমংশানর্চন্তি দেবতাঃ॥' ইতি॥

তস্মিন্নপি সম্বন্ধে শ্রীরাধামাধবরূপেণৈব প্রাদুর্ভাবস্তস্য সম্বন্ধিনঃ পরমঃ প্রকর্ষঃ। এতদর্থমেব ব্যতানিষমিমাঃ সর্বা অপি পরিপাটীরিতি পূর্ণঃ সম্বন্ধঃ॥

১। শ্রীল রঘুনাথদাস-গোস্বামিপাদকৃত শ্রীচৈতন্যাষ্টকে ৫ম শ্লোক ও শ্রীভক্তিসন্দর্ভে ২৮৪ অনু, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ্-সং।

গৌরশ্যামরুচোজ্জ্বলাভিরমলৈরক্ষোর্বিলাসোৎসবৈ-
র্নৃত্যন্তীভিরশেষমাদনকলাবৈদগ্ধ্যদিগ্ধাত্মভিঃ।
অন্যোন্যপ্রিয়তাসুধাপরিমলস্তোমোন্মদাভিঃ সদা
রাধামাধবমাধুরীভিরভিতশ্চিত্তং মমাক্রম্যতাম্ ॥"[১]

তাৎপর্য এই যে, নিখিল ভগবৎপ্রকাশের মধ্যে শ্রীকৃষ্ণ—স্বয়ংরূপ-লীলাপুরুষোত্তম। শ্রীদ্বারকা, শ্রীমথুরা ও শ্রীবৃন্দাবন—এই ধামত্রয়ে শ্রীকৃষ্ণের ত্রিবিধ প্রকাশ; ইহার মধ্যে শ্রীবৃন্দাবনীয় প্রকাশ—সর্বশ্রেষ্ঠ। আবার শ্রীধাম-বৃন্দাবনে বিচিত্র লীলাবিনোদনের জন্য বহু প্রকাশ আছেন। তন্মধ্যে শ্রীরাধার সহিত পরমাদ্ভুততম-প্রকাশ যুগলিত-শ্রীকৃষ্ণ—সর্বপরতমতত্ত্ব। এই বিষয়ে শ্রুতি বলেন,—'রাধার সহিত মাধব নিত্যক্রীড়াশীল হইয়া বিরাজ করিতেছেন।' আদিপুরাণেও 'বেদান্তিনোঽপি' ইত্যাদি পদ্যের পর উক্ত হইয়াছে,—'হে পার্থ, আমি পরমরূপ, ইহা অন্য কেহ জানে না; কেবল শ্রীরাধিকা জানেন। দেবতাগণ অংশ-সমূহের পূজা করেন।' অতএব শ্রীরাধামাধব-রূপই সম্বন্ধিতত্ত্বের সর্বোর্ধ্ব-তম প্রকাশ। শ্রীরাধামাধবের পরমোৎকর্ষ জ্ঞাপন করিবার জন্যই এই সমস্ত বিচার-পরিপাটী বিস্তার করিয়াছি। শ্রীবৃন্দাবনে যুগলিত শ্রীশ্রী-রাধামাধব—পরমস্বরূপ সর্বপরতমতত্ত্বরূপে নিশ্চিত হওয়ায় সম্বন্ধিতত্ত্বের বিচার সম্পূর্ণ হইল।

শ্রীশ্রীরাধামাধবের যে মিলিত মাধুরী, গৌর ও শ্যামবর্ণের দীপ্তিতে উজ্জ্বল, নির্মল; উভয়ের লোচনকমল-যুগলের বিলাসরূপ মহোৎসবে নৃত্যশীল; অখিলমাদনাখ্য মহাভাবের বৈচিত্র্য-নৈপুণ্য-দ্বারা লিপ্ত ও পারস্পরিক প্রীতিসুধার মনোরম সৌরভরাশিদ্বারা মত্ত; তাহা সর্বদা সর্বতোভাবে আমার চিত্তকে আক্রমণ করুক।

---

১। শ্রীকৃষ্ণসন্দর্ভে উপসংহার।

শ্রীল রঘুনাথদাসগোস্বামিপাদ গাহিয়াছেন,—

অনারাধ্য রাধাপদাম্ভোজরেণু-, মনাশ্রিত্য বৃন্দাটবীং তৎপদাঙ্কাম্।
অসম্ভাষ্য তদ্ভাবগম্ভীরচিত্তান্, কুতঃ শ্যামসিন্ধো রসস্যাবগাহঃ ?[১]

শ্রীরাধার শ্রীচরণকমলের রজঃ আরাধনা না করিয়া, তাঁহার পদাঙ্ক-পূত শ্রীবৃন্দাবনের আশ্রয় না করিয়া এবং তাঁহার রাগ-ভক্তিতে গম্ভীর-চিত্ত-ভক্তগণের সঙ্গ না করিয়া শ্রীশ্যামসিন্ধুর রসামৃতে অবগাহন করা কিরূপে সম্ভব হইবে ?

---

# পঞ্চম-মাধুরী

## বেদ ও গৌড়ীয়-বৈষ্ণবধর্ম

সংস্কৃত 'বিদ্'-ধাতু হইতে 'বেদ'-শব্দ নিষ্পন্ন। বিদ্-ধাতুর অর্থ—জানা, অনুভব করা। বেদই পরতত্ত্ববিষয়ের একমাত্র অদ্বিতীয় প্রমাণ। বেদ—শব্দাত্মক-পরতত্ত্ব বলিয়াই পরতত্ত্বকে জানাইতে পারেন—অনুভব করাইতে পারেন। সনাতন-ধর্মাবলম্বিমাত্রেই বেদকে অপৌরুষেয় বলিয়া স্বীকার করেন। খণ্ডকালের মধ্যে কোন ঋষি, মনীষী বা মহামানব বেদ প্রণয়ন করেন নাই। ভ্রম-প্রমাদবহুল, অস্বতন্ত্র ইন্দ্রিয়জ-জ্ঞানে সর্ব-তন্ত্রস্বতন্ত্র, অতীন্দ্রিয় পরতত্ত্বকে পরিমাপ করিবার কৌতূহলবিশিষ্ট এক শ্রেণীর পাশ্চাত্য গবেষকগণ ও তদনুকরণে প্রাচ্য আধ্যক্ষিক-সম্প্রদায় একদেশদর্শী হইয়া যে-সকল গবেষণা করিয়াছেন, তাহা বিবদমান

---

১। শ্রীশ্রীস্তবাবলীর স্বসংকল্পপ্রকাশ-স্তোত্রে ১ম শ্লোক, বহরমপুর-সং, ৪০২ শ্রীচৈতন্যাব্দ।

অসম্পূর্ণতায় আচ্ছন্ন। 'তর্কাপ্রতিষ্ঠানাৎ'[১] প্রভৃতি বেদান্তবাণী সুস্পষ্টভাবেই জানাইয়া দিয়াছেন,—পরতত্ত্ব প্রত্নতাত্ত্বিক ও গবেষকগণের বিচারের বস্তু নহে, তাহা সর্বতন্ত্রস্বতন্ত্র। সেই তত্ত্ব দৃশ্য নহে, তিনি স্বয়ং দ্রষ্টা; তিনি বিচার্য নহেন, স্বয়ং অদ্বিতীয় বিচারক; তিনি পরিমেয় নহেন, তিনি পরিমাপক; তিনি ব্যাপ্য নহেন, তিনি ব্যাপক—বিষ্ণু; তিনি প্রমেয় নহেন, তিনি অপ্রমেয়; তিনি প্রাকৃত নহেন, তিনি অপ্রাকৃত; তিনি অক্ষজ নহেন, তিনি অধোক্ষজ; তিনি ইন্দ্রিয়াধীন নহেন, তিনি অতীন্দ্রিয়; তিনি কার্য নহেন, তিনি সর্বকারণকারণ। সুতরাং, তাঁহারই কার্যস্বরূপ ব্রহ্মাণ্ডের অন্তর্গত কোনও জীব, এমন কি, ব্রহ্মাও সর্বকারণকারণের তত্ত্ববিষয়ে গবেষণা করিতে সমর্থ নহেন; ক্ষুদ্রাতিক্ষুদ্র জীবের পরিমেয় মনীষার শক্তি আর কতটুকু! তাঁহার কৃপাই তাঁহাকে জানিবার একমাত্র উপায়। ইহাই বেদ তারস্বরে কীর্তন করিয়াছেন,—

নায়মাত্মা প্রবচনেন লভ্যো ন মেধয়া ন বহুনা শ্রুতেন।
যমেবৈষ বৃণুতে তেন লভ্যস্তস্যৈষ আত্মা বিবৃণুতে তনূং স্বাম্ ॥[২]

পরতত্ত্বকে বেদপাঠের দ্বারা, মেধাশক্তির দ্বারা বা বহু জ্ঞানার্জনের দ্বারা জানা যায় না। ইনি যাঁহাকে কৃপা করেন, তিনিই তাঁহাকে লাভ করিতে পারেন। তাঁহারই নিকট পরমাত্মা স্বীয় স্বরূপ প্রকটিত করেন।

মহামহোপাধ্যায় পণ্ডিত প্রমথনাথ-তর্কভূষণমহাশয় কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের এক বক্তৃতায় বলিয়াছেন,—"বৈষ্ণবধর্ম বেদমূলক। বিষ্ণুর উপাসনা-বিষয়ে সর্বাপেক্ষা প্রাচীন প্রমাণ ঋগ্বেদ-সংহিতা। ঋগ্বেদ-সংহিতার মধ্যে অনেকগুলি বিষ্ণুসূক্ত দেখিতে পাওয়া যায়। তাহাদের মধ্যে কয়েকটি সূক্তের গুটিকয়েক মন্ত্র নিম্নে উদ্ধৃত হইতেছে,—

১। ব্র সূ ২।১।১১; ২। কঠ ১।২।২৩ ও মুণ্ডক ৩।২।৩

তমু স্তোতারঃ পূর্ব্যং যথা বিদ ঋতস্য গর্ভং জনুষা পিপর্তন।

আস্য জানন্তো নাম চিদ্‌বিবক্তন মহস্তে বিষ্ণো সুমতিং ভজামহে ॥[১]

ইহার সায়ণাচার্যকৃত ব্যাখ্যানুবাদ,—হে স্তোতৃগণ! তোমরা সেই বিষ্ণুকে যতটুকু জান, তদনুরূপ স্তোত্রাদিদ্বারা তাঁহাকে প্রীত কর। তিনি সকলের আদি, তিনিই যজ্ঞরূপে অবস্থিত, তিনিই সর্বাগ্রে জল সৃষ্টি করিয়াছেন, তাঁহারই অনুগ্রহ হইলে তাঁহার স্তুতি করিতে পারা যায়। তাঁহার নামই সকলের উপাস্য ও জ্যোতির্ময়। সেই নামকে সকলপ্রকার পুরুষার্থসিদ্ধির উপায় জানিয়া তাঁহারই উচ্চারণ করিতে থাক। হে বিষ্ণো! এইভাবে তোমার নাম করিতে করিতে আমরা তোমারই কৃপায় তোমার স্বরূপ-সাক্ষাৎকাররূপ সুমতি লাভ করিতে সমর্থ হইব।

এই মন্ত্রটির দ্বিতীয়ার্দ্ধের ব্যাখ্যা শ্রীজীবগোস্বামী শ্রীভগবৎসন্দর্ভে এইরূপ করিয়াছেন,—"হে বিষ্ণো! তে তব নাম চিৎ চিৎস্বরূপম্, অতএব মহঃ স্বপ্রকাশরূপম্; তস্মাৎ অস্য নাম্নঃ আ ঈষদপি জানন্তঃ, ন তু সম্যক্ উচ্চারমাহাত্ম্যাদিপুরস্কারেণ। তথাপি বিবক্তন ব্রুবাণাঃ কেবলং তদক্ষরাভ্যাসমাত্রং কুর্বাণাঃ সুমতিং তদ্বিষয়াং বিদ্যাং ভজামহে প্রাপ্নুমঃ।"[২]

হে বিষ্ণো! তোমার নাম চিৎ অর্থাৎ চৈতন্যস্বরূপ এবং সেইহেতু তাহা মহঃ অর্থাৎ স্বয়ংপ্রকাশ, সেই নামের ঈষৎও মহিমা জানিয়া অর্থাৎ উচ্চারণাদির মাহাত্ম্যাদি পূর্ণভাবে না জানিয়াও যদি অক্ষরমাত্র উচ্চারণ করি, তবে তোমার বিদ্যা বা সাক্ষাৎকার লাভ করিতে সমর্থ হইব।

ত্রির্দেবঃ পৃথিবীমেষ এতাং বি চক্রমে শতর্চসং মহিত্বা।

প্র বিষ্ণুরস্তু তবসস্তবীয়ান্ ত্বেষং হ্যস্য স্থবিরস্য নাম ॥[৩]

শতজ্যোতিঃসম্পন্ন লোকত্রয়কে যিনি মহিমদ্বারা আক্রমণ করিয়া ব্যাপিয়া রহিয়াছেন, সেই প্রাচীনগণের মধ্যে প্রাচীনতম বিষ্ণু আমার

১। ঋক্ ১।১৫৬।৩; তৈ ব্রা ২।৪।৩।৭; ২। শ্রীভগবৎসন্দর্ভে ৪৬তম অনু ৪০ পৃষ্ঠা; ৩। ঋক্ ৭।১০০।৩ ও তৈ ব্রা ২।৪।৩।৫

প্রভু হউন, তাঁহার নাম জ্যোতির্ময়, তিনি আমাদের সকলেরই প্রভু হইবার যোগ্য।

এই প্রকার বহু মন্ত্র ঋক্‌সংহিতায় দেখিতে পাওয়া যায়, বিস্তার-ভয়ে তাহা উদ্ধৃত হইল না। যে কয়টি মন্ত্র উদ্ধৃত হইয়াছে, বৈষ্ণবধর্মের অন্তর্নিহিত অপরিবর্তনীয় স্বরূপ তাহাতেই সুব্যক্তভাবে প্রকাশিত হইয়াছে। শ্রীবিষ্ণুর নাম দীপ্তিময় ও চৈতন্যস্বরূপ; সেই নামের মাহাত্ম্য বা অর্থ না জানিয়াও যদি কেহ তাঁহাকে উচ্চারণ করেন, তাহা হইলে সেই নামের প্রতিপাদ্য ভগবান্ শ্রীবিষ্ণুর সাক্ষাৎকার লাভ করিয়া পূর্ণমনোরথ হইয়া থাকেন। শ্রীবিষ্ণুর নাম বা লীলা বহু লোক কর্তৃক একসঙ্গে গীত হয় এবং এইভাবে নাম বা লীলাগান তাঁহার প্রীতি সম্পাদন করিয়া থাকে। উল্লিখিত কয়টি মন্ত্রে বৈষ্ণব-সাধকোচিত এই প্রকার যে মনোবৃত্তি প্রকাশিত হইতেছে, তাহাকেই প্রধানভাবে অবলম্বন করিয়া সকল বৈষ্ণবসাধনা অতিপ্রাচীন কাল হইতে এই ভারতে আত্মলাভ করিয়াছে, ইহা অভিজ্ঞব্যক্তি মাত্রেরই বিদিত।

শ্রুতিতে যাহা সংক্ষিপ্তভাবে বলা হইয়াছে, সেই বৈষ্ণবধর্মের প্রধানতম সাধন—নামকীর্তন পুরাণেও পরবর্তিকালে সমধিকভাবে প্রশংসিত ও বিহিত হইয়াছে এবং সেই নামোচ্চারণরূপ বৈষ্ণবধর্মের সর্বপ্রধান অনুষ্ঠানে সকল মনুষ্যেরই সমান অধিকার আছে; ইহাও পুরাণে নানা-প্রসঙ্গে বর্ণিত হইয়াছে। তাই স্কন্দপুরাণে ও আদিপুরাণে দেখিতে পাওয়া যায়,—

মধুর-মধুরমেতন্মঙ্গলং মঙ্গলানাং
সকল-নিগমবল্লী-সৎফলং চিৎস্বরূপম্।
সকৃদপি পরিগীতং শ্রদ্ধয়া হেলয়া বা
ভৃগুবর নরমাত্রং তারয়েৎ কৃষ্ণনাম ॥[1]

---

১। আদিপুরাণে ৪।২২ শ্লোক, মুম্বই বেঙ্কটেশ্বর-সং।

অগ্নিপুরাণে দেখা যায়,—

হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে।
রটন্তি হেলয়া বাপি তে কৃতার্থা ন সংশয়ঃ ॥

শ্রীমদ্ভাগবতেও আছে,—

এতন্নির্বিদ্যমানানামিচ্ছতামকুতোভয়ম্।
যোগিনাং নৃপ নির্ণীতং হরের্নামানুকীর্তনম্ ॥[১]

ঋগ্‌বেদ-সংহিতায় বৈষ্ণবধর্মের যে আভাস পাওয়া যায়, পরবর্তিযুগে তাহাই উত্তরোত্তর প্রসার পাইয়াছে। উপনিষদে, মহাভারতে, আগমশাস্ত্রে, পুরাণে ও ধর্ম-সংহিতায় তাহার নানামুখী গতিরও সুব্যক্ত পরিচয় পাওয়া যায়। * * মূল শ্রুতিরূপ উৎস-শ্রুতি হইতে জন্মলাভ করিয়া ধীরে ধীরে বাড়িতে বাড়িতে ইহার একটি দুর্জয়, বেগময় ও ক্রমবিস্তারশীল অবিচ্ছিন্নপ্রবাহ অবিরামগতিতে বৈষ্ণবধর্মের সারভূত বিশ্বজনীন ভগবৎপ্রীতিরূপ রসামৃতসিন্ধুর দিকে যে ছুটিতেছে, তাহাই প্রধানতঃ লক্ষ্য করিবার বিষয়।”[২]

শ্রীল রূপগোস্বামিপ্রভুপাদ গাহিয়াছেন,—

নিখিলশ্রুতিমৌলিরত্নমালা-,দ্যুতিনীরাজিতপাদপঙ্কজান্ত!
অয়ি মুক্তকুলৈরুপাস্যমানং, পরিতস্ত্বাং হরিনাম সংশ্রয়ামি ॥[৩]

হে হরিনাম! নিখিলবেদের শিরোভাগ উপনিষদ্‌-রত্নমালার প্রভাসমূহ আপনার শ্রীপাদপদ্মনখের নিত্য আরতি করিতেছেন। মুক্তপুরুষগণ অনুক্ষণ আপনার উপাসনা করেন। অতএব আমি সর্বতোভাবে আপনাকে আশ্রয় করিলাম।

---

১। ভা ২।১।১১ : ২। 'বাঙ্গলার বৈষ্ণবধর্ম'—মহামহোপাধ্যায় পণ্ডিত প্রমথনাথ-তর্কভূষণকৃত, কলিকাতা-বিশ্ববিদ্যালয়.১৯৩৯ খ্রীঃ ৵—।৶ ও ১ পৃ : ৩। শ্রীশ্রীস্তবমালায় শ্রীকৃষ্ণনামাষ্টকে ১ম শ্লোক।

শতপথব্রাহ্মণে উক্ত হইয়াছে,—“স হোবাচ যাজ্ঞবল্ক্যস্তং পুমানাত্মহিতায় **প্রেম্ণা** হরিং ভজেৎ।”[১] শ্রীশ্রীজীবপাদ এস্থানে সন্দর্ভে বলিলেন,—“প্রেম্ণা প্রীতিমাত্রকামনয়া যদাত্মহিতং তস্মৈ ইত্যর্থঃ।”[২]

অর্থাৎ উক্ত মহর্ষি যাজ্ঞবল্ক্য এইরূপ বলিয়াছিলেন,—‘অতএব মনুষ্য শ্রীভগবানের প্রীতিমাত্র-কামনায় যে আত্মমঙ্গল, উহারই জন্য প্রেমের সহিত শ্রীহরিকে ভজনা করিবেন।’

ঋগ্‌বেদের প্রথম মণ্ডলের ২২শ সূক্তোক্ত বিষ্ণু-শব্দসমূহকে নিরুক্তের টীকাকার দুর্গাচার্য সূর্য বলিয়া ব্যাখ্যা করিয়াছেন। তিনি ‘ত্রেধা নিদধে পদম্’[৩] অর্থাৎ ত্রিবিক্রম বিষ্ণুর তিনপদ বিক্ষেপকে সূর্যের উদয়গিরিতে আরোহণ, আকাশে বিচরণ ও অস্তাচলে গমন বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন। দুর্গাচার্যের পূর্ববর্তী নিরুক্তকার যাস্ক ‘শাকপূণি’ ও ‘ঔর্ণবাভ’ নামক দুইজন প্রাচীন নিরুক্তকারের বাক্য উদ্ধার করিয়া লিখিয়াছেন,—“ত্রেধাভাবায় পৃথিব্যামন্তরীক্ষে দিবীতি শাকপূণিঃ। সমারোহণে **বিষ্ণুপদে গয়শিরসি** ইতি ঔর্ণবাভঃ”; কিন্তু টীকাকার দুর্গ সেখানে শাকপূণির উক্তির ব্যাখ্যা করিয়া বলিলেন,—“তদ্বিক্রমতে বিষ্ণুরাদিত্যঃ কথমিতি। * * * পার্থিবোঽগ্নিভূ‌র্ত্বা পৃথিব্যাং যৎকিঞ্চিদস্তি তদ্বিক্রমতে তদধিতিষ্ঠতি, অন্তরীক্ষে বিদ্যুদাত্মনা, দিবি সূর্যাত্মনা” আর ঔর্ণবাভের উপর টীকা করিয়া বলিলেন,—“সমারোহণে উদয়গিরৌ উদ্যন্ পদমেকং নিধত্তে, বিষ্ণুপদে মধ্যন্দিনেঽন্তরীক্ষে, গয়শিরসি অস্তগিরৌ ইতি ঔর্ণবাভঃ আচার্যো মন্যতে এবম্।”[৪]

যাস্ক বিষ্ণু-শব্দের অর্থ করিলেন,—“যদ্বিষিতো ভবতি তদ্‌বিষ্ণুর্ভবতি। বিষ্ণুর্বিশতের্বা, ব্যশ্নোতের্বা” আর **টীকাকার দুর্গ** তাহাতে ‘বিষ্ণুর্বিশতে’

---

১। শ্রীভক্তিসন্দর্ভে ২৩৪-অনুচ্ছেদধৃত শতপথব্রাহ্মণমন্ত্র; ২। শ্রীভক্তিসন্দর্ভে ২৩৪-অনুচ্ছেদ; ৩। ঋক্ ১।২২।১৭; ৪। নিরুক্ত ১২শ অ ১৯শ অনুচ্ছেদ—বোম্বাই সংস্কৃত ও প্রাকৃত গ্রন্থমালা নং ৭৩, ৮৫; ভাণ্ডারকার ওরিয়েণ্টাল্ রিসার্চ ইন্‌ষ্টিটিউট পুনা ১৯১৮, ১৯৪২ খ্রীঃ।

এই বাক্যের **বিষ্ণুশব্দটিই সম্পূর্ণ বর্জন** করিয়া সূর্যপর ব্যাখ্যা করিয়া লিখিলেন,—"যৎ যদা বিষিতো ব্যাপ্তোহয়মেব সূর্যো রশ্মিভিঃ ভবতি তৎ তদা বিষ্ণুঃ ভবতি। বিশতের্বা * * * **বিষ্ণুরাদিত্যো** ভবতি।"[১]

## বেদমতেই বিষ্ণু সূর্যের জনক ও পরতত্ত্ব

য়ুরোপীয় পণ্ডিতগণের ও ভারতীয় আধ্যাত্মিক-সম্প্রদায়ের অনেকের নিকট দুর্গাচার্যের ব্যাখ্যা হৃদয়গ্রাহী হইয়াছে। কিন্তু ঋগ্‌বেদই বিষ্ণুকে পরতত্ত্ব এবং সূর্য, উষা, অগ্নি প্রভৃতি দেবতার সৃষ্টিকর্তা বলিয়াছেন। বৈদিক ঋষিগণ পরমাত্মাকেই বিষ্ণু বলিয়া উপাসনা করিতেন, ইহা ঋগ্‌বেদের বাশিষ্ঠমণ্ডলে স্পষ্টভাবে দৃষ্ট হয়। আত্মদর্শী শ্রীবশিষ্ঠদেবের স্তোত্রে ঋগ্‌বেদে এইরূপ উক্ত হইয়াছে,—

পরো মাত্রয়া তন্বা বৃধান ন তে মহিত্বমন্বশ্নুবন্তি।
উভে তে বিদ্ম রজসী পৃথিব্যা বিষ্ণো দেব ত্বং পরমস্য বিৎসে[২]
ন তে বিষ্ণো জায়মানো ন জাতো দেব মহিম্নঃ পরমন্তমাপ।[৩]
উরুং যজ্ঞায় চক্রথুরু লোকং **জনয়ন্তা সূর্য**মুষাসমগ্নিম্।[৪]

অর্থাৎ হে বিষ্ণো! আপনি পরিমাপের অতীত শরীরে প্রকাশমান। আপনার মহিমার সীমা কেহ প্রাপ্ত হয় না; আমরা পৃথিবীতে থাকিয়া আপনার উভয়লোক দর্শন করিতেছি। তাহারও অতীত যে পরমলোক আছে, তাহা আপনি জানেন। হে দেব! হে বিষ্ণো! জায়মান অথবা জাত এরূপ কেহই নাই যে, আপনার সর্বাতীত মহিমার অন্ত পাইতে পারে। হে বিষ্ণো! আপনার যজ্ঞের জন্য আপনি এই বিস্তীর্ণ পৃথিবী সৃষ্টি করিয়াছেন, **আপনি সূর্যকে**, উষাকে ও অগ্নিকে **জন্ম দিয়াছেন**।

এখানে যাস্ক ও দুর্গাচার্য উভয়েই নীরব, কোনও ব্যাখ্যা করেন নাই। যে-স্থানে শ্রীবিষ্ণু সূর্যের সৃষ্টিকর্তা বলিয়া বেদেই স্পষ্টভাবে কথিত এবং

১। নিরুক্ত ১২শ অ ১৮শ অনুচ্ছেদ; ২। ঋগ্‌বেদ ৭।৯৯।১; ৩। ঐ, ৭।৯৯।২; ৪। ঐ, ৭।৯৯।৪

পরমাত্মা ও পরতত্ত্বরূপে স্তুত, সেইস্থানে বিষ্ণুকে সূর্য বলিয়া স্ব-কপোল-কল্পনা বেদের বিরুদ্ধ মতবাদ ব্যতীত আর কি? এতদ্ব্যতীত শতপথব্রাহ্মণ[১], ঐতরেয়ব্রাহ্মণ[২], তৈত্তিরীয়ব্রাহ্মণ[৩] ও যাবতীয় উপনিষৎ[৪] সর্বত্রেই বিষ্ণু পরতত্ত্বরূপেই উক্ত হইয়াছেন। শ্রীরামায়ণ, শ্রীমহাভারত, শ্রীগীতা ও শ্রীমদ্ভাগবতাদি অষ্টাদশ পুরাণ প্রভৃতি সমস্ত সাত্বত-তন্ত্রেও শ্রীবিষ্ণুকেই পরতত্ত্ব এবং সূর্যকে আংশিক বিভূতিমাত্র বলা হইয়াছে। স্বয়ং বেদ-বিভাগকর্তা ও ব্রহ্মসূত্র-রচয়িতা শ্রীব্যাসদেবও শ্রীবিষ্ণুর আংশিক তেজেই সূর্য জগৎ উদ্ভাসিত করিতে পারেন বলিয়া জানাইয়াছেন,—

যদাদিত্যগতং তেজো জগদ্ভাসয়তেঽখিলম্।
যচ্চন্দ্রমসি যচ্চাগ্নৌ তত্তেজো বিদ্ধি মামকম্॥[৫]

অর্থাৎ সূর্যস্থিত যে তেজ অখিল জগৎকে উদ্ভাসিত করে, যাহা চন্দ্রে এবং যাহা অগ্নিতে, তৎসমস্ত আমার তেজ বলিয়া জান।

শ্রীশঙ্কর, শ্রীরামানুজ, শ্রীমধ্ব, শ্রীনিম্বার্কপ্রমুখ লোকোত্তর আচার্যগণ এবং স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যমহাপ্রভু সমস্বরে যে বেদমন্ত্রোক্ত বিষ্ণুকে পরতত্ত্ব বলিয়া গ্রহণ করিয়াছেন, সেই সিদ্ধান্ত ত্যাগ করিয়া আপাতদৃষ্টার্থ প্রমাণরূপে গৃহীত হইতে পারে না। শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণ স্বয়ং বলিয়াছেন,—

মত্তঃ পরতরং নান্যৎ কিঞ্চিদস্তি ধনঞ্জয়।
ময়ি সর্বমিদং প্রোতং সূত্রে মণিগণা ইব॥[৬]

---

১। "তৎ বিষ্ণুঃ প্রথমঃ প্রাপ, স দেবানাং শ্রেষ্ঠোঽভবৎ। তস্মাদাহুঃ বিষ্ণুর্দেবানাং শ্রেষ্ঠ ইতি"—শ ব্রা ১৪।১।১।৫; ২। "বৈষ্ণবো ভবতি বিষ্ণুর্বৈ যজ্ঞঃ স্বয়ৈবৈনং তদ্দেবতয়া স্বেন ছন্দসা সমর্ধয়তি।"—ঐ ব্রা ১।৩।৪; ৩। "অগ্নির্মুখং প্রথমো দেবতানামগ্নিশ্চ বিষ্ণো তপউত্তমং মহ ইত্যাগ্না বৈষ্ণবস্য হবিষো যাজ্যানুবাক্যে ভবতঃ।"—তৈ ব্রা ২।৪।৩।৩; ৪। বৃ ৬।৪।২১, তৈ ১।১।১ ও কঠ ১।৩।৯; ৫। গীতা ১৫।১২; ৬। ঐ, ৭।৭

হে ধনঞ্জয় ! আমা হইতে শ্রেষ্ঠ আর কিছুই নাই। সূত্রে মণিগণের ন্যায় এই সমুদয় জগৎ বিষ্ণুরূপী আমাতে ওতপ্রোতভাবে অবস্থিত আছে।

যদ্‌যদ্‌বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জিতমেব বা।
তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবম্ ॥[১]

যে যে বস্তুই ঐশ্বর্যবিশিষ্ট, সৌন্দর্যবিশিষ্ট ও উৎকর্ষবিশিষ্ট তৎসমস্তই আমার তেজ বা শক্তির অংশ হইতে উৎপন্ন বলিয়া জানিও।

শ্রীনারায়ণের ধ্যানেও সর্বত্র প্রসিদ্ধি আছে,—"ধ্যেয়ঃ সদা সবিতৃ-মণ্ডলমধ্যবর্তী নারায়ণঃ"[২] ইত্যাদি। পুরাণেও দৃষ্ট হয়,—"জ্যোতিরভ্যন্তরে রূপং দ্বিভুজং শ্যামসুন্দরম্ ॥"

অর্থাৎ সৌরমণ্ডলের অন্তর্গত শ্রীনারায়ণই নিত্যকাল ধ্যানের বিষয়। [তেজোমণ্ডলের মধ্যেই দ্বিভুজ-শ্যামসুন্দর-রূপ বিদ্যমান।

শ্রীব্রহ্মা তাঁহার স্তবে শ্রীব্রহ্মসংহিতায় বলিয়াছেন,—

যচ্চক্ষুরেষ সবিতা সকলগ্রহাণাং
রাজা সমস্তসুরমূর্তিরশেষতেজাঃ।
যস্যাজ্ঞয়া ভ্রমতি সংভৃতকালচক্রো
গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥[৩]

গ্রহসকলের রাজা, অশেষতেজোবিশিষ্ট, সুরমূর্তি সবিতা বা সূর্য —জগতের চক্ষুস্বরূপ ; তিনি যাঁহার আজ্ঞায় কালচক্রারূঢ় হইয়া ভ্রমণ করেন, সেই আদিপুরুষ গোবিন্দকে আমি ভজন করি।

শ্রীব্রহ্মসংহিতার এই সিদ্ধান্তই ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যদেব প্রকৃত সিদ্ধান্ত বলিয়া জ্ঞাপন করিয়াছেন। সুতরাং শ্রুতিস্মৃতিপুরাণাদির

---

১। গীতা ১০।৪১ ; ২। নারসিংহপুরাণ ৬২তম অ ১৭শ শ্লোক ; মুম্বই গোপাল-নারায়ণ-কোম্পানী, ২য় সং, ১৮০৩ শকাব্দ ; ৩। শ্রীব্রহ্মসংহিতা, ৫ম অধ্যায়, ৫২শ শ্লোক।

সিদ্ধান্ত এবং সাক্ষাৎ শ্রীভগবানের প্রদর্শিত সিদ্ধান্ত ত্যাগ করিয়া অন্য কল্পিত মত গৃহীত হইতে পারে না।

## বেদ অদ্বয়জ্ঞানতত্ত্ব বিষ্ণুর বা পরব্রহ্মের প্রতিপাদক

"জনয়ন্তা সূর্যমুষাসমগ্নিম্"[১] অর্থাৎ বিষ্ণুই সূর্য, উষা ও অগ্নিকে উৎপন্ন করিয়াছেন ; "ন তে বিষ্ণো জায়মানো ন জাতো দেব মহিম্নঃ পরমন্তমাপ।"[২] অর্থাৎ হে বিষ্ণো! জায়মান বা জাত দেবতাই হউক বা মনুষ্যই হউক কেহই তোমার মহিমার অন্ত পায় না। ঋগ্বেদেরই এই বাক্য হইতে জানা যায়, উৎপাদ্য (জন্য) সূর্য হইতে উৎপাদক (জনক) বিষ্ণু স্বতন্ত্র।

বেদে কোন কোন স্থলে বিষ্ণুকে সূর্যের ন্যায় বা সূর্যের সহিত অভিন্ন-রূপে বর্ণিত এবং অন্যান্য দেবতার স্তবস্তুতি করা হইয়াছে দেখিয়া স্থূলবুদ্ধি-ব্যক্তিগণ বিষ্ণুকে সূর্য মনে করেন কিংবা বেদকে অদ্বয়-পরতত্ত্বের প্রতিপাদক শাস্ত্র মনে না করিয়া বহুদেবতাবাদের সমর্থক শাস্ত্র মনে করেন। বস্তুতঃ শ্রোত্রিয় ও ব্রহ্মনিষ্ঠ মহদ্‌গণের কৃপায় একটু সারগ্রাহী হইয়া বেদের মন্ত্রসমূহ আলোচনা করিলেই উহার তাৎপর্য বুঝিতে পারা যায়।

ইন্দ্রং মিত্রং বরুণমগ্নিমাহুরথো দিব্যঃ স সুপর্ণো গরুত্মান্।
একং সদ্‌বিপ্রা বহুধা বদন্ত্যগ্নিং যমং মাতরিশ্বানমাহুঃ ॥[৩]

তত্ত্বদর্শিগণ একই তত্ত্ববস্তুকে বিভিন্ন নামে নির্দেশ করেন। একই সদ্বস্তু ইন্দ্র, মিত্র, বরুণ, অগ্নি প্রভৃতি নামে পরিচিত। শোভন-পক্ষবিশিষ্ট গরুত্মান্ নামেও তাঁহাকে পণ্ডিতগণ কীর্তন করেন। সেই সদ্বস্তুই—অগ্নি, যম ও মাতরিশ্বা নামেও পরিচিত।

---

১। ঋক্ ৭।৯৯।৪ ; ২। ঐ, ৭।৯৯।২ ; ৩। ঐ, ১।১৬৪।৪৬

## বেদে শ্রীবিষ্ণুই পরতত্ত্ব

শ্রীবিষ্ণুই পরমতত্ত্ব এবং জ্ঞানিগণ সর্বদা তাঁহাকে দর্শন করেন। ইহা চারি বেদ ও বিভিন্ন উপনিষদে পুনঃপুনঃ উক্ত হইয়াছে,—

**তদ্ বিষ্ণোঃ পরমং পদং সদা পশ্যন্তি সূরয়ঃ।**

অর্থাৎ সেই বিষ্ণুর পরমপদকে ( অথবা বিষ্ণুপরতত্ত্বকে ) জ্ঞানিগণ সর্বদা দর্শন করেন।

ঋক্-সং ১।২২।২০, সাম-সং ১৬৭২, অথর্ব-সং ৭।২৬।৭, শুক্ল-যজুঃ-সং ৬।৫, কৃষ্ণ-যজুঃ-সং ১।৩।৬।২ ও ৪।২।৯।৩, কঠোপনিষৎ[১] ১।৩।৯, সুবাল ৬।৩, নাদবিন্দু * ৪৭, বাসুদেব ২৯, ধ্যানবিন্দু * ২৫, ত্রিপুরা-তাপিনী ৪।৪, মণ্ডলব্রাহ্মণ-উ ৫।১, যোগশিখা * ৬।২১, বরাহ ৫।৭৭, পৈঙ্গল ৪।২৪, রামোত্তরতাপিনী ৫।৩২, শাণ্ডিল্য * ১।৫৪, তারসার ৩।৯, নৃসিংহপূর্বতাপিনী ৫।২১, গোপালপূর্বতাপিনী ৪।২৭, স্কন্দ ১৪, আরুণি ৫, মুক্তিক ২।৭৭, সুদর্শন ১০,-প্রভৃতি বেদ ও শ্রুতিমন্ত্রে শ্রীবিষ্ণুর পরতমতত্ত্ববাচক উক্ত প্রসিদ্ধ মন্ত্রটি পাওয়া যায়। এই মন্ত্রটি বৈদিকধর্মাবলম্বী প্রত্যেক সম্প্রদায়ের ব্যক্তি নিত্য উচ্চারণ করেন। বিষ্ণু সূর্যের বাচক হইলে জ্ঞানিগণ সর্বদা দর্শন করেন,—এইরূপ বলা হইত না এবং সকল বৈদিক-সম্প্রদায়ের ব্যক্তিগণ উহা আরাধ্য মন্ত্ররূপে গ্রহণ করিতেন না। অতএব সর্বেশ্বরেশ্বর শ্রীবিষ্ণুই পরমতত্ত্ব বলিয়া বেদে ও শ্রুতিতে নিত্য প্রকাশিত আছেন।

শ্রীবিষ্ণুই যে পরমতত্ত্ব এবং অন্যান্য দেবতাগণ শ্রীবিষ্ণুর অন্তর্গত, ইহা ঋগ্বেদীয় ঐতরেয়-ব্রাহ্মণেও সর্বপ্রথমেই উক্ত হইয়াছে,—

---

১। কঠোপনিষদে ( ১।৩.৯) এইরূপ শ্লোক আছে,—"বিজ্ঞান-সারথির্যস্তু মনঃ প্রগ্রহবান্ নরঃ। সোহধ্বনঃ পারমাপ্নোতি তদ্বিষ্ণোঃ পরমং পদম্॥"

* তারকাচিহ্নিত উপনিষৎসমূহে কেবল "তদ্ বিষ্ণোঃ পরমং পদম্"—এই চরণটি পাওয়া যায়।

ওঁ অগ্নির্বৈ দেবানামবমো **বিষ্ণুঃ পরম-**
স্তদন্তরেণ সর্বা অন্যা দেবতাঃ[১]

এই মন্ত্রের সায়ণাচার্যকৃত ভাষ্যানুযায়ী অনুবাদ[২] এইরূপ,—অগ্নিই দেবতাগণের মধ্যে অবম অর্থাৎ প্রথম; বিষ্ণু -পরম অর্থাৎ উত্তম এবং তাঁহাদের মধ্যবর্তিরূপে অন্যান্য সমস্ত দেবতা।

## বিষ্ণুঃ সর্বা দেবতাঃ[৩]

বিষ্ণুই সর্বদেবময় অর্থাৎ শ্রীবিষ্ণুই সমস্ত দেবতার মূল; শ্রীবিষ্ণুর আরাধনায়ই সর্বদেবতার পূজা হয়।

এস্থানে সায়ণাচার্য তংকৃত ভাষ্যে বলিয়াছেন,—অগ্নিকেও যে সর্বদেবময় বলা হইয়াছে, তাহার কারণ— সমস্ত দেবতাগণ অগ্নির মধ্যে দেহ সংস্থাপন করিয়াছিলেন। এক সময় দেবাসুর-সংগ্রামে অসুরগণের ভয়ে ভীত হইয়া সমস্ত দেবতা অগ্নির মধ্যে প্রবেশ করিয়াছিলেন। কিন্তু বিষ্ণু সমস্ত জগতের মূলীভূত কারণ বলিয়াই সর্বাত্মক।

শ্রীমদ্ভাগবতে বেদের এই সিদ্ধান্তই উক্ত হইয়াছে,—

যথা তরোর্মূলনিষেচনেন, তৃপ্যন্তি তৎস্কন্ধভুজোপশাখাঃ।
প্রাণোপহারাচ্চ যথেন্দ্রিয়াণাং, তথৈব সর্বার্হণমচ্যুতেজ্যা॥[৪]

যেরূপ বৃক্ষের মূলে জলসেক করিলে উহার স্কন্ধ, শাখা, উপশাখা প্রভৃতি সকলেই সঞ্জীবিত হয়; প্রাণে আহার্য প্রদান করিলে যেরূপ সমস্ত ইন্দ্রিয়েরই তৃপ্তি সাধিত হয়—পৃথক্ পৃথক্ স্থানে জলসেক বা খাদ্য প্রদান করিতে হয় না; তদ্রূপ শ্রীকৃষ্ণের পূজাদ্বারাই নিখিল দেব-পিত্রাদির পূজা ও সকলের সন্তোষবিধান হইয়া থাকে।

---

১। ঐতরেয়-ব্রাহ্মণ ১।১।১; ২। ঐ, সায়ণভাষ্য, আনন্দাশ্রম-সং, ১৮৯৬ খ্রীঃ; ৩। ঐতরেয়-ব্রাহ্মণ ১।১।৪; ৪। ভা ৪।৩১।১৪

ঋগ্বেদের পুরুষসূক্তে সূর্য ও অগ্নিপ্রমুখ দেবতাবর্গকে এক পরমতত্ত্বের প্রত্যঙ্গরূপে বর্ণিত হইয়াছে। এজন্য বেদের নিরুক্তকার যাস্ক দেবতা-বর্গকে অদ্বিতীয় পরমাত্মার প্রত্যঙ্গরূপে স্পষ্টভাবে নির্দেশ করিয়াছেন :—

একস্য আত্মনঃ অন্যে দেবাঃ প্রত্যঙ্গাণি ভবন্তি।[১]

### বিষ্ণু বা ব্রহ্মই জগৎকারণ, সূর্য নহে

ছান্দোগ্যোপনিষদে[২] জগৎকারণ, সনাতন ও সর্বোত্তম জ্যোতিঃকেই পরতত্ত্ব বলা হইয়াছে। "জ্যোতিশ্চরণাভিধানাৎ"[৩] [অর্থাৎ 'জ্যোতিঃ'-শব্দের অর্থ ব্রহ্ম—'চরণাভিধানাৎ' ( চরণের উল্লেখ আছে বলিয়া )] এই ব্রহ্মসূত্রের ভাষ্যে আচার্য শ্রীশঙ্করও 'জ্যোতিঃ'-শব্দে—'ব্রহ্ম' অর্থ করিয়াছেন। মনে হইতে পারে, এখানে জ্যোতিঃ-শব্দে সূর্য, অগ্নি কিম্বা কোনও তেজোময় বস্তুকে উদ্দেশ করা হইয়াছে ; কারণ, ছান্দোগ্যোপনিষদের বাক্যে[৪] ব্রহ্মের কোন লক্ষণ দেখা যায় না। আর স্বর্গের উপরে যে সীমা নির্দেশ করা হইয়াছে, ব্রহ্ম-সম্বন্ধেও তাহা সঙ্গত হয় না। কিন্তু এখানে জ্যোতিঃ-শব্দে ব্রহ্মকেই বুঝায়—"জ্যোতিরিহ ব্রহ্ম গ্রাহ্যম্"[৫]। কারণ, ইহার পূর্বের শ্রুতি-মন্ত্রে[৬] ব্রহ্মকে চারিটি চরণযুক্ত বলিয়া উল্লেখ করা হইয়াছে। শ্রীরামানুজাচার্য, 'এই সূত্রটির জ্যোতিঃ-শব্দের অর্থ কি সূর্য? এখানে সূর্যকে কি জগৎকারণ বলা হইয়াছে?' -এইরূপ পূর্বপক্ষ করিয়া সিদ্ধান্তপক্ষে বলিয়াছেন—'না, এখানে জ্যোতিঃ-শব্দের অর্থ পরব্রহ্ম ; সূর্য নহে।' পরব্রহ্মই—জগৎকারণ সূর্যাদি জড়জ্যোতিঃ—ব্রহ্মজ্যোতির ছায়া, পরতত্ত্বের তেজই—সূর্যাদির তেজঃ বা জ্যোতিঃ—ইহা শ্রুতিতে পুনঃপুনঃ উক্ত হইয়াছে।[৭] শ্রীজীবপাদ সর্বসম্বাদিনীতে

১। নিরুক্ত ৭।৪ ; ২। ছান্দোগ্য ৩।১৭।৭ ; ৩। ব্র সূ ১।১।২৪ ; ৪। ছান্দোগ্য ৩।১৩।৭ ; ৫। শঙ্করভাষ্য ১।১।২৪ ; ৬। ছান্দোগ্য ৩।১২।৬ ; ৭। কঠ ৫।১৫, মুণ্ডক ২।২।১০, বৃহদারণ্যক ৪।৩।৬ ও ৪।৪।১৬ ইত্যাদি।

উক্ত ব্রহ্মসূত্রের ব্যাখ্যাপ্রসঙ্গে বহু শ্রুতিমন্ত্র ও কএকটি ব্রহ্মসূত্র উদ্ধার করিয়া পরব্রহ্মের নিত্য সবিশেষত্ব স্থাপন করিয়াছেন।[১]

জ্যোতিঃস্বরূপ ব্রহ্মকে বেদে সূর্যরূপে বর্ণিত হইয়াছে বলিয়া বেদান্তবিদ্‌গণ সবিতৃমণ্ডল-মধ্যবর্তী কল্যাণতম রূপ বা ব্রহ্মের পূর্ণতম রূপ—যে রূপেরই কান্তি জ্যোতির্ময় ব্রহ্মস্বরূপ, তাহা দর্শনার্থ তাঁহার জ্যোতিঃস্বরূপ অপসারিত করিবার জন্য পুনঃপুনঃ প্রার্থনা জানাইয়াছেন ;—

পূষন্নেকর্ষে যম সূর্য প্রাজাপত্য ব্যূহ রশ্মীন্ সমূহ।
তেজো যত্তে রূপং কল্যাণতমং তত্তে পশ্যামি ॥[২]

হে জগৎপরিপোষক, হে অদ্বিতীয় দ্রষ্টা, হে নিয়ন্তা, হে সূরিগম্য, হে প্রজাপতি-গম্য, আপনি কিরণসমূহ দূর করুন—জ্যোতিঃ সংবরণ করুন ; আপনার যাহা কল্যাণতম ( জ্যোতিরভ্যন্তরস্থ শ্যামসুন্দর ) রূপ, তাহাই আমি আপনার কৃপায় দর্শন করিব।

সূর্য, অগ্নি, ইন্দ্র ও বায়ুপ্রমুখ দেবতাগণের স্থূল রূপ এবং তদন্তর্যামী পরব্রহ্ম স্বরূপের কথা ঋগ্‌বেদ-সংহিতায় সর্বত্র দৃষ্ট হয়।[৩] অতএব সূর্যাদিদেবতা হইতে শ্রীবিষ্ণুর পরমপদ স্বতন্ত্র ; শ্রীবিষ্ণুই—পরমপদ বা পরমতত্ত্ব।

শতপথ-ব্রাহ্মণে পরমাত্মাকেই লক্ষ্য করিয়া বলা হইয়াছে যে সেই আত্মা সমস্ত প্রাণীর অধিপতি ও সকলের রাজা ; —

স বা অয়মাত্মা। সর্বেষাং ভূতানামধিপতিঃ
সর্বেষাং ভূতানাং রাজা।[৪]

বৈদিক ঋষিগণ সৃষ্টির রহস্য জানিবার জন্য সবিস্ময়ে প্রশ্ন করিয়াছিলেন,—"কুত ইয়ং বিসৃষ্টিঃ"[৫]। এই সৃষ্টির রহস্য দেবতাগণ জানেন না ;

১। শ্রীভগবৎসন্দর্ভীয় সর্বসম্বাদিনী ৪২, ৪৩ পৃঃ, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং ; ২। ঈশ ১৬, বৃহদারণ্যক ৫।১৫।১ ; ৩। ঋক্ ১০।৮৫।১৩, ১।৫০।১০, ১০।১৬।৪, ৯, ১০।৪৫।২ ও ১০।৫৫।১ ; ৪। শতপথ-ব্রা-১৪।৫।৫।১৫ ; ৫। ঋক্ ১০।১২৯।৬

কারণ, তাঁহারাও সৃষ্টবস্তু এবং সৃষ্টির পরেই প্রকাশিত হইয়াছেন। সেই সৃষ্টির রহস্য বলিতে পারেন—একমাত্র সর্বসাক্ষী পরমপুরুষ :—

যো অস্যাধ্যক্ষঃ পরমে ব্যোমন্ ৎসো অঙ্গ বেদ যদি বা ন বেদ।[১]

## ঋক্‌সূক্ত-প্রতিপাদ্য মহাবিষ্ণু

এই যে সর্বসাক্ষী পরমপুরুষ, ইনিই মহাপুরুষ বা গর্ভোদকশায়ী মহাবিষ্ণু নামে খ্যাত—ইনিই ঋক্‌সূক্তে স্তুত হইয়াছেন। এই মহাপুরুষ সহস্র-মস্তক, সহস্রচক্ষু ও সহস্রচরণযুক্ত; ইনি বিশ্বব্যাপী হইয়াও বিশ্বাতীত—নিখিল বিশ্ব ইঁহার একচতুর্থাংশ মাত্র। ইঁহার এই একাংশেই ইনি সমগ্র চেতন এবং অচেতন জগতে পরিব্যাপ্ত হইয়া রহিয়াছেন। ইঁহার ত্রিচতুর্থাংশ অমৃতলোকে বিরাজিত। এই মহাপুরুষের কথাই শ্রীল কবিরাজগোস্বামিপাদ শ্রীচৈতন্যচরিতামৃতে এইরূপ বর্ণনা করিয়াছেন,—

সেই ত' পুরুষ অনন্তব্রহ্মাণ্ড সৃজিয়া।
সব অণ্ডে প্রবেশিলা বহু-মূর্তি হঞা॥
ভিতরে প্রবেশি' দেখে সব অন্ধকার।
রহিতে নাহিক স্থান করিল বিচার॥
নিজাঙ্গ-স্বেদজল করিল সৃজন।
সেই জলে কৈল অর্ধ-ব্রহ্মাণ্ড ভরণ॥
ব্রহ্মাণ্ড-প্রমাণ পঞ্চাশৎকোটি-যোজন।
আয়াম, বিস্তার, দুই হয় এক সম॥
জলে ভরি' অর্ধ তাঁহা কৈল নিজবাস।
আর অর্ধে কৈল চৌদ্দভুবন প্রকাশ॥
তাঁহাই প্রকট কৈল বৈকুণ্ঠ নিজ-ধাম।
শেষ-শয়ন-জলে করিল বিশ্রাম॥

---

১। ঋক্ ১০।১২৯।৭

অনন্ত-শয্যাতে তাঁহা করিল শয়ন।
সহস্র মস্তক তাঁর সহস্র বদন ॥
সহস্র-চরণ-হস্ত, সহস্র নয়ন।
সর্ব অবতার-বীজ, জগৎ-কারণ ॥[১]

এই মহাপুরুষই মাধ্যন্দিনীয় শতপথ-ব্রাহ্মণে বৃহত্তমতত্ত্ব বা ব্রহ্ম নামে বর্ণিত হইয়াছেন ;—"ব্রহ্ম বা ইদমগ্র আসীৎ। তদ্দেবানসৃজত তদ্দেবান্ সৃষ্ট্বা এষু লোকেষু ব্যারোহয়দস্মিন্নেব লোকেঽগ্নিং বায়ুমন্তরিক্ষে দিব্যেব সূর্যম্ ॥ অথ যে অতঊর্ধ্বা লোকাস্তদ্‌যা অত ঊর্ধ্বা দেবতাস্তেষু তা দেবতা ব্যারোহয়ৎ * * * ॥ অথ ব্রহ্মৈব পরার্ধমগচ্ছৎ। তৎপরার্ধং গত্বৈক্ষত, কথং নু ইমান্ লোকান্ প্রত্যবেয়ামিতি। তদ্‌দ্বাভ্যামেব প্রত্যবৈং রূপেণ চৈব নাম্না চ * * * ॥ তে হৈতে ব্রহ্মণো মহতী যক্ষে।"[২]

শ্রীমধ্বাচার্য ব্রহ্মসূত্রভাষ্যে বহু শ্রুতি ও শাস্ত্রবাক্য উদ্ধার করিয়া বিষ্ণুই যে পরব্রহ্মপদবাচ্য পরতমতত্ত্ব তাহা প্রদর্শন করিয়াছেন,—

"যো দেবানাং নামধা এক এব তং সংপ্রশ্নং ভুবনানি যন্তীত্যেব শব্দান্নান্যেষাং সর্বনামতা।" "অজস্য নাভাবধ্যেকমর্পিতং যস্মিন্ বিশ্বানি ভুবনানি তস্থুরিতি" বিষ্ণোর্হি লিঙ্গম্। ন চ প্রসিদ্ধার্থং বিনান্যোঽর্থো যুজ্যতে অজস্য নাভাবিতি। "যস্যানাভেরভূৎ শ্রুতেঃ পুষ্করং লোকসারম্। তস্মৈ নমোব্যস্তসমস্তবিশ্ববিভূতয়ে জগদ্ধাত্রে বিষ্ণবে লোককর্ত্রে" ইতি স্কান্দে। * * * "বেদে রামায়ণে চৈব পুরাণে ভারতে তথা। আদাবন্তে চ মধ্যে চ বিষ্ণুঃ সর্বত্র গীয়তে"—ইতি শ্রীহরিবংশেষু।[৩]

অর্থাৎ 'যিনি দেবতাগণের নাম বিধান করেন, এই অনন্ত বিশ্ব কেবল তাঁহাকেই আশ্রয় করে'—ইত্যাদি প্রমাণে অন্য কাহারও সর্বনামত্ব নাই।

---

১। চৈ চ আ ৫।৭৪—১০১ ; ২। শতপথ-ব্রা ১১।২।৩।১—৩,৫ ; ৩। ব্র স্থ ১।১।১—মধ্বভাষ্য ; শ্রীমহাভারতের উপসংহারেও এই শ্লোকটি দৃষ্ট হয়।

'যাহাতে এই অনন্ত বিশ্ব অধিষ্ঠিত আছে'—ইত্যাদি প্রমাণে বিষ্ণুই লক্ষিত হইয়াছেন। 'যাঁহার নাভি হইতে অনন্তলোক উৎপন্ন হইয়াছে, যিনি ব্যস্তসমস্তরূপে বিশ্বের বিভূতিস্বরূপ, সেই জগদ্বিধাতা লোক-কর্তা শ্রীবিষ্ণুকে নমস্কার করি'—ইত্যাদি স্কন্দপুরাণীয় বাক্যেও বিষ্ণুই লক্ষিত হইয়াছেন। শ্রীহরিবংশে উক্ত হইয়াছে,—বেদে, রামায়ণে, পুরাণে ও মহাভারতে আদি, মধ্য ও অন্তে—শ্রীবিষ্ণুই সর্বত্র কীর্তিত হইয়াছেন।

## বেদোক্ত পরতত্ত্ব বিষ্ণুরই বিভিন্ন শাস্ত্রে বিভিন্ন নাম

পরতত্ত্ব শ্রীবিষ্ণু উপাসকের বিভিন্ন অধিকার ও প্রতীতি অনুসারে বিভিন্ন নাম, রূপ, গুণ, পরিকর ও লীলায় আত্মপ্রকাশ করেন। অদ্বয়-জ্ঞান-পরতত্ত্বের এই সকল নাম, রূপ বা প্রকাশবৈচিত্র্যের মধ্যে তত্ত্বগত কোন ভেদ নাই। বেদোক্ত পরমতত্ত্ব শ্রীবিষ্ণুই—উপনিষদোক্ত ব্রহ্ম, বিষ্ণু, পরমাত্মা, পরমপুরুষ, মহেশ্বর, বাসুদেব, কৃষ্ণ, নারায়ণ প্রভৃতি ; শ্রীমহাভারতে ও শ্রীমদ্ভগবদ্গীতায় তিনিই—শ্রীকৃষ্ণ ; শ্রীমদ্ভাগবতে, পুরাণে ও পঞ্চরাত্রে তিনিই—ব্রহ্ম, পরমাত্মা, ভগবান্, শ্রীবাসুদেব, শ্রীসঙ্কর্ষণ, শ্রীপ্রদ্যুম্ন, শ্রীঅনিরুদ্ধ প্রভৃতি নামে অভিহিত। তিনিই—শ্রীরামায়ণে শ্রীরাম, শ্রীলক্ষ্মণ, শ্রীভরত ও শ্রীশত্রুঘ্ন। সেই অদ্বিতীয় পরতত্ত্বের স্বরূপশক্তির পূর্ণতম প্রাকট্যে এবং সর্বকারণকারণ সর্বাংশিস্বরূপে তিনিই—শ্রীব্রজেন্দ্র-নন্দন শ্রীকৃষ্ণ। শ্রীসনাতনগোস্বামিপাদ শ্রীবৃহদ্ভাগবতামৃতে, শ্রীরূপ-গোস্বামিপাদ সংক্ষিপ্ত-শ্রীভাগবতামৃতে, শ্রীশ্রীজীবগোস্বামিপাদ শ্রীষট্-সন্দর্ভে শ্রীবিষ্ণুতত্ত্বের বিভিন্ন স্বরূপ বিবিধ শাস্ত্র-প্রমাণ হইতে নিরূপণ করিয়াছেন। ব্রহ্মাণ্ডের অন্তর্গত কোনও জীব, এমন কি সহস্র সহস্র ব্রহ্মাও বিদ্যা, বুদ্ধি, মনীষা, গবেষণা প্রভৃতির দ্বারা অচিন্ত্য—অবিতর্ক্য—অপরিসীম বিষ্ণুতত্ত্বের ধারণা করিতে পারেন না। যেরূপ অপরিমিত বৈদ্যুতিক আলোক-সাহায্যেও রাত্রিকালে সূর্যকে দর্শন করা যায় না—

সূর্য স্বয়ং উদিত হইলেই তাঁহারই আলোকের সাহায্যে সূর্যকে দর্শন করা যায়, সেইরূপ শ্রীবিষ্ণুর কৃপালোকেই শ্রীবিষ্ণুর তত্ত্ব উপলব্ধ হয়—অন্য শত চেষ্টায়ও শ্রীবিষ্ণুতত্ত্ব হৃদয়ঙ্গম হয় না।

কোথাও কোথাও মাধুর্যবিগ্রহ স্বয়ংরূপ শ্রীকৃষ্ণতত্ত্বকে বুঝাইতেও 'শ্রীবিষ্ণু'-শব্দের প্রয়োগ শাস্ত্রে দৃষ্ট হয়। যথা, শ্রীমদ্ভাগবতে—

বিক্রীড়িতং ব্রজবধূভিরিদঞ্চ **বিষ্ণোঃ**[১]

এইস্থানে ব্রজবধূবল্লভ মাধুর্যবিগ্রহ স্বয়ংরূপ শ্রীকৃষ্ণই—বিষ্ণুশব্দে উক্ত হইয়াছেন। অন্যত্র শ্রীপ্রহ্লাদমহারাজ শ্রীমদ্ভাগবতে বলিতেছেন,—"মতির্ন **কৃষ্ণে** পরতঃ স্বতো বা"[২] এবং পরের শ্লোকেই বলিতেছেন,—"ন তে বিদুঃ স্বার্থগতিং হি **বিষ্ণুম্**।"[৩] শ্রীঅম্বরীষ মহারাজ-সম্বন্ধে "স বৈ মনঃ কৃষ্ণপদারবিন্দয়োঃ"[৪]—উক্তিসমূহও এতৎপ্রসঙ্গে আলোচ্য।

## ঋগ্‌বেদে শ্রীকৃষ্ণলীলার বীজ

ঋগ্‌বেদের প্রথম মণ্ডলের ১৫৪তম সূক্তের ৬টি ঋকেই বিষ্ণুর বীর্যের কথা গীত হইয়াছে। তাঁহার ত্রিধাম মাধুর্য ও আনন্দপূর্ণ। তথায় ভক্তগণ আনন্দলাভ করেন। বিষ্ণুর ধাম মাধুর্যের উৎসপূর্ণ। তথায় বহুশৃঙ্গ ও দ্রুতগতিশীল কামধেনুসকল অবস্থিত। সেই ধামে শ্রীবিষ্ণু বিরাজমান।

তদস্য প্রিয়মভি পাথো অশ্যাং নরো যত্র দেবযবো মদন্তি।
উরুক্রমস্য স হি বন্ধুরিত্থা বিষ্ণোঃ পদে পরমে মধ্ব উৎসঃ॥
তা বাং বাস্তূন্যুশ্মসি গমধ্যৈ যত্র গাবো ভূরিশৃঙ্গা অয়াসঃ।
অত্রাহ তদুরুগায়স্য বৃষ্ণঃ পরমং পদমবভাতি ভূরি॥[৫]

শ্রীশ্রীল সনাতনগোস্বামিপাদ শেষোক্ত ঋকের যেপ্রকার ব্যাখ্যা করিয়াছেন, তাহা নিম্নে সানুবাদ উদ্ধৃত হইল,—

---

১। ভা ১০।৩৩।৩৯ ; ২। ঐ, ৭।৫।৩০ ; ৩। ঐ, ৭।৫।৩১ ; ৪। ঐ, ৯।৪।১৮ ;
৫। ঋগ্বেদ, ১ম মণ্ডল, ১৫৪তম সূক্ত, ৫,৬ মন্ত্র।

অস্যা অর্থঃ—তা তানি, বাং যুবয়োঃ, বাস্তূনি গৃহাণি গৃহোচিত-স্থানানি বা, গমধ্যৈ প্রাপ্তয়ে, উশ্মসি কাময়ামহে। তানি কানি? যত্র যেষু বাস্তুষু সন্তু ভূরিশৃঙ্গাঃ সুন্দরশৃঙ্গ্যো গাবঃ অয়াসঃ সর্বসুখদাঃ, অত্র বাস্তুষু, অহ স্ফুটং তদনির্বচনীয়ং পদং শ্রীনন্দগৃহম্, উরুগায়স্য বৃষ্ণঃ সর্বকামবর্ষণস্য ভূরি যথা স্যাত্তথাবভাতি, সদা নিত্যতয়া বর্ততে।[১]

সেই তোমাদের (শ্রীশ্রীরাধাকৃষ্ণের) উভয়ের গৃহসমূহ পাইবার নিমিত্ত আকাঙ্ক্ষা করি. যে-সকল গৃহে সুন্দর-শৃঙ্গবিশিষ্ট গাভীগণ সর্ব-প্রকার সুখ দান করে। এই সকল বাসস্থানে প্রচুরকীর্তিশালী সর্ব-কামনাবর্ষণশীল শ্রীকৃষ্ণের অনির্বচনীয় ধাম অর্থাৎ শ্রীনন্দগৃহ বহুভাবে সর্বদা নিত্যরূপে প্রকাশিত রহিয়াছে।

শ্রীগোবিন্দসূরিপুত্র শ্রীনীলকণ্ঠসূরিও শ্রীহরিবংশের টীকায় উক্ত ঋঙ্-মন্ত্রটির কৃষ্ণপর ব্যাখ্যা করিয়াছেন।[২] এতদ্ব্যতীত তিনি শ্রীমদ্ভাগবতের প্রতিপাদ্য শ্রীকৃষ্ণলীলার বীজ যে ঋঙ্মন্ত্রের অভ্যন্তরে নিগূঢ়ভাবে নিহিত রহিয়াছে, তাহাও শ্রীমন্ত্রভাগবত-গ্রন্থে প্রদর্শন করিয়াছেন। তাঁহার সেই মন্ত্রভাগবত হইতে গ্রন্থ-বিস্তারভয়ে একটি মাত্র ঋঙ্মন্ত্র তাঁহারই ব্যাখ্যার সহিত এখানে উদ্ধৃত হইল,—

কৃষ্ণং নিযানং হরয়ঃ সুপর্ণা অপো বসানা দিবমুৎপতন্তি
ত আববৃত্রন্ ৎসদনাদৃতস্যাদিদ্ ঘৃতেন পৃথিবী ব্যুদ্যতে॥[৩]

কৃষ্ণমিতি, যদেবং সর্বদেবতারূপং সৎ তদেব কৃষ্ণং সূর্যমণ্ডলান্তর্বর্তিনং। কৃষির্ভূবাচকঃ শব্দোণশ্চ নির্বৃতিবাচকঃ। তয়োরৈক্যং পরংব্রহ্ম কৃষ্ণ ইত্যভিধীয়তে॥ যদেতদাদিত্যস্য শুক্লং ভাঃ, সৈবর্গথ যন্নীলং পরঃ কৃষ্ণং; তদমস্তৎসাম কৃষ্ণং; তমরু এশতঃ পুরোভাঃ ইতি শাস্ত্রপ্রসিদ্ধং

---

১। শ্রীবৃহদ্বৈষ্ণবতোষণী ১০।৮৭।১৮, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৫১ খ্রীঃ, ২। শ্রীহরিবংশে বিষ্ণুপর্বে ১৯শ অধ্যায়ে ৩৫—৩৮তম শ্লোকের টীকা, বঙ্গবাসী-সং দ্রষ্টব্য; ৩। ঋক্ ১।১৬৪।৪৭

সত্যানন্দস্বরূপং ভাঃ-শব্দিতং জ্যোতির্গায়ত্র্যামপি ভর্গশব্দোদিতং। নিযানং যান্ত্যত্রেতি যানং নি হীনং যানমস্য নিযানং ভূতলস্থায়ি অনুলক্ষ্য সুপর্ণাঃ শোভনপতনাঃ হরয়ঃ যজ্ঞভাগহরাঃ সন্তো যে দিব্যমুৎপতন্তি ক্ষণমপি ভূমৌ ন তিষ্ঠন্তি তেঽপি দেবা অপো বসানাঃ পঞ্চম্যামাহুতাবাপঃ পুরুষবচসো ভবন্তীতি শ্রুতেরপ্ শব্দিতৈর্মানুষৈঃ শরীরৈরাচ্ছাদিতা ইত্যর্থঃ। আববৃত্রন্ কৃষ্ণং সমন্তাৎ গোপ-যাদবাদিরূপেণাবৃত্য স্থিতা ইত্যর্থঃ। বৃতু বর্তনে জস্থরন্। ঋতস্য কর্মফলস্য সদনাৎ ভোগস্থানাৎ স্বর্গাৎ। এত্যেতি শেষঃ। তদেব সদনং স্তৌতি। আদিৎ। অস্মাদেব ঋতস্য সদনাৎ ঘৃতেন জলেন পৃথিবী ব্যুদ্যতে বৃষ্টি দ্বারা ক্লিন্না ক্রিয়তে। স্বর্গবাসাপেক্ষয়া কৃষ্ণসান্নিধ্যং শ্রেয় ইতি মত্বা সর্বে দেবাঃ ভূমৌ বাসমরোচয়ন্তেত্যর্থঃ।[১]

যিনি এই সর্বদেবতারূপ সৎ, তিনিই শ্রীকৃষ্ণ—তিনিই সূর্যমণ্ডলান্তর্বর্তী গায়ত্রীর ধ্যেয়-বস্তু। 'কৃষি'—সত্তাবাচক শব্দ, 'ণ'—নিবৃত্তিবাচক; উভয়ের যোগে নিষ্পন্ন 'কৃষ্ণ'-শব্দ পরব্রহ্মবাচক বলিয়া অভিহিত। শাস্ত্রে আরও উক্ত হইয়াছে,—"যাহা এই আদিত্যের শুক্লভাঃ অর্থাৎ জ্যোতিঃ, তাহাই ঋক্ এবং যাহা নীল, তাহাই পরম—তাহাই শ্রীকৃষ্ণ; তাঁহার অবম যাহা, তাহাই সাম; অতএব পুরোভাগে সেই জ্যোতিঃস্বরূপ শ্রীকৃষ্ণকে দর্শন কর। এই সত্যানন্দস্বরূপ 'ভাঃ'-শব্দিত জ্যোতিই গায়ত্রীতে ভর্গ-শব্দে অভিহিত হইয়াছেন। এই বরণীয় ভর্গদেব শ্রীকৃষ্ণকে 'নিযানং'— ধরাধামে অবতীর্ণ হইতে দেখিয়া 'সুপর্ণা'—শ্রীকৃষ্ণের শোভন-পক্ষ-গরুড়াদি বাহন, 'হরয়ঃ'—যজ্ঞভাগ-গ্রহণকারী সাধুপুরুষগণ এবং যাঁহারা 'দিবং উৎপতন্তি'—কেবল স্বর্গেই বাস করেন, ক্ষণকালও ভূতলে অবস্থান করিতে ইচ্ছা করেন না, 'তে'—সেই স্বর্গবাসী দেবগণও 'অপো বসানা'—

১। শ্রীমদ্ভাগবতম্—হুগলী আলাটস্থ শ্রীভক্তিপ্রভা কার্যালয় হইতে পণ্ডিত মধুসূদন তত্ত্ববাচস্পতি-সম্পাদিত, ১৩৩১ বঙ্গাব্দ, ৬—৮ পৃষ্ঠা।

মানবশরীর-দ্বারা আচ্ছাদিত হইয়াছিলেন অর্থাৎ মানবদেহ পরিগ্রহ করিয়াছিলেন। 'অপ্'-শব্দ যে পুরুষকে বা মানবকে বুঝায়, তাহা 'পঞ্চম্যা-মহুতাবাপঃ পুরুষ বচসো ভবন্তীতি'—শ্রুতিবাক্যই প্রমাণ। এইরূপে 'তে'—তাঁহারা কর্মফলভোগের স্থান স্বর্গ হইতে মর্ত্যধামে আসিয়া 'আববৃত্রন্'—গোপ-যাদবাদিরূপে শ্রীকৃষ্ণকে পরিবেষ্টন করিয়া অবস্থান করিয়াছিলেন। 'আদিৎ'—এই ভোগস্থান স্বর্গধাম হইতেই 'ঘৃতেন'—জলদ্বারা বা বৃষ্টিদ্বারা 'পৃথিবী ব্যুন্নতে'—এই ধরাতল ক্লেদ-যুক্ত হইয়া থাকে। সুতরাং যদিও স্বর্গ হইতে এই পৃথিবী নিকৃষ্টধাম বলিয়া বিবেচিত হইতেছে, তথাপি স্বর্গধাম অপেক্ষা কৃষ্ণ-সান্নিধ্য পরম শ্রেয়ঃ—এই মনে করিয়া সকল দেবতাই মর্ত্যধামে বাস করিতে অভিলাষী হইয়াছিলেন।"[১]

শ্রীমহাভারতের পরিশিষ্ট শ্রীহরিবংশের টীকায় ( বিষ্ণুপর্ব ১৮।১—১০ শ্লোকোক্ত ) শ্রীগোবর্ধনধারণলীলার ব্যাখ্যায়ও শ্রীনীলকণ্ঠ-সূরি নিম্নলিখিত ঋঙ্মন্ত্র উদ্ধার করিয়াছেন,—

"তমস্য রাজা বরুণস্তমশ্বিনা ক্রতুং সচন্ত মারুতস্য বেধসঃ। দাধার দক্ষমুত্তমমহর্বিদং ব্রজঞ্চ বিষ্ণুঃ সখিবাঁ অপোর্ণুতে"[২] ইত্যেতং মন্ত্রমুপ-বৃংহয়তি। মন্ত্রার্থস্তু—অস্য বিষ্ণোস্তং পর্বতার্থং কৃতং স্বং স্বেন সম্পাদিতং ক্রতুং যজ্ঞং বরুণোঽশ্বিনৌ চ সচন্ত অম্বমোদন্ত মারুতস্তস্য বায়োরপি বেধসঃ স্রষ্টুঃ, ততশ্চ স্বমখভঙ্গে কৃতে ইন্দ্রে কুপিতে সতি বিষ্ণুঃ উত্তমং শ্রেষ্ঠং দক্ষং বৃষ্টিনিবারণক্ষমম্ অহর্বিদং ক্রতোর্লব্ধারং পর্বতং দাধার দধার ধৃতবান্, যতঃ সখিবান্ মহান্ ব্রজাখ্যসখিসমুদায়বান্ ব্রজম্ অপোর্ণুতে তেনাহর্বিদা শৈলেন আচ্ছাদয়তীতি॥[৩]

---

১। পণ্ডিত মধুসূদন তত্ত্ববাচস্পতিকৃত বঙ্গানুবাদ; ২। ঋক্ ১।১৫৬।৪; ৩। শ্রীহরিবংশটীকা, বঙ্গবাসী-সং, ১৩১২ বঙ্গাব্দ।

এই বিষ্ণুর সেই পর্বতের উদ্দেশে স্বসম্পাদিত যজ্ঞ বরুণ ও অশ্বিনী-কুমার-যুগল অনুমোদন করিলেন। সেই বিষ্ণু—বায়ুরও স্রষ্টা। তদনন্তর নিজের যজ্ঞভঙ্গ হওয়ায় ইন্দ্র ক্রুদ্ধ হইলে বিষ্ণু (শ্রীকৃষ্ণ) বৃষ্টি নিবারণে সমর্থ, শ্রেষ্ঠ ও যজ্ঞে নৈবেদ্য-প্রাপ্ত পর্বতকে ( শ্রীগোবর্ধনকে ) উচ্চে ধারণ করিলেন—যাহাতে তিনি ঐ যজ্ঞভোক্তা শৈলদ্বারা ব্রজনামক সমগ্র-স্বজনবর্গের সহিত ব্রজকে আচ্ছাদন ( রক্ষা ) করিলেন।

শ্রীল রূপগোস্বামিপাদ পাঁচশত বারটি বেদমন্ত্র-প্রয়োগের দ্বারা শ্রীকৃষ্ণজন্মাষ্টমীতে শ্রীকৃষ্ণের অভিষেক-পদ্ধতি গ্রথিত করিয়াছেন। তাহা 'শ্রীকৃষ্ণজন্মতিথিবিধি'-নামক গ্রন্থে প্রকাশিত আছে।

## শ্রীকৃষ্ণই বেদপ্রতিপাদ্য পরমতত্ত্ব

ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যদেব শ্রীসনাতনশিক্ষায় স্বয়ং বলিয়াছেন,—

বেদশাস্ত্রে কহে সম্বন্ধ, অভিধেয়, প্রয়োজন।
কৃষ্ণ, কৃষ্ণভক্তি, প্রেম – তিন মহাধন॥
বেদাদি সকল শাস্ত্রে কৃষ্ণ—মুখ্য সম্বন্ধ।
তাঁর জ্ঞানে আনুষঙ্গে যায় মায়াবন্ধ॥
ব্যামোহায় চরাচরস্য জগতস্তে তে পুরাণাগমা-
স্তাং তামেব হি দেবতাং পরমিকাং জল্পন্তু কল্পাবধি।
সিদ্ধান্তে পুনরেক এব ভগবান্ বিষ্ণুঃ সমস্তাগম-
ব্যাপারেষু বিবেচনব্যতিকরং নীতেষু নিশ্চীয়তে॥*
মুখ্য-গৌণ-বৃত্তি কিংবা অন্বয়-ব্যতিরেকে।
বেদের প্রতিজ্ঞা কেবল কহয়ে কৃষ্ণকে॥
কিং বিধত্তে কিমাচষ্টে কিমনূদ্য বিকল্পয়েৎ।
ইত্যস্যা হৃদয়ং লোকে নান্যো মদ্বেদ কশ্চন॥

* শ্রীপদ্মপুরাণে পাতালখণ্ড, ৫৯।২৭, বঙ্গবাসী-সং, ১৩১০ বঙ্গাব্দ।

মাং বিধত্তেঽভিধত্তে মাং বিকল্প্যাপোহ্যতে হ্যহম্।
এতাবান্ সর্ববেদার্থঃ শব্দ আস্থায় মাং ভিদাম্।
মায়ামাত্রমনূদ্যান্তে প্রতিষিধ্য প্রসীদতি ॥ * [1]

বেদশাস্ত্রে শ্রীকৃষ্ণই—সম্বন্ধিতত্ত্ব বা বেদপ্রতিপাদ্য পরতত্ত্ব, কৃষ্ণভক্তিই—অভিধেয় অর্থাৎ শাস্ত্রবিহিত সাধন এবং প্রেম অর্থাৎ শ্রীকৃষ্ণকে ভালবাসাই—পরমপুরুষার্থ, সাধ্য বা প্রয়োজন বলিয়া কথিত হইয়াছে ; ইহা ঋঙ্মন্ত্র ও অন্যান্য শ্রুতি হইতে পূর্বে প্রদর্শিত হইয়াছে এবং পরে আরও প্রদর্শিত হইবে। বেদাদিশাস্ত্রে শ্রীকৃষ্ণ ব্যতীত অন্যান্য দেবতাগণের কথা থাকিলেও ঐসকল শাস্ত্রের মুখ্য প্রতিপাদ্য বিষয়—শ্রীকৃষ্ণই। শাস্ত্র-প্রমাণ[2] হইতে জানা যায়, এই জগতে যাহাতে সৃষ্টিকার্য উত্তরোত্তর বৃদ্ধি পাইতে পারে, সেই উদ্দেশ্যে শ্রীকৃষ্ণ শ্রীশিবকে জীবগণের মোহ-উৎপাদনার্থ কল্পিত আগমশাস্ত্র প্রণয়ন করিবার আদেশ করিয়াছিলেন। অতএব আগমাদি-শাস্ত্রে শ্রীকৃষ্ণ ব্যতীত অন্য দেবতাগণকে যে পরতত্ত্ব বলিয়া উল্লিখিত হইয়াছে, তাহা কেবল বিমুখ জনগণকে অধিকতর মোহিত করিবার উদ্দেশ্যে। এইজন্যই শ্রীপদ্মপুরাণ বলিতেছেন,—সেই সেই পুরাণ ও তন্ত্রাদিশাস্ত্র চরাচর জগতের লোকদিগকে বিশেষরূপে মোহিত করিবার উদ্দেশ্যে কল্পকাল পর্যন্ত সেই সেই দেবতাকে শ্রেষ্ঠ বলিয়া বলে বলুক ; কিন্তু শাস্ত্রের রূঢ়ি প্রভৃতি বৃত্তির দ্বারা তন্ত্রাদিশাস্ত্রের সম্যগ্ বিচার করিলে যে সিদ্ধান্ত পাওয়া যায়, তদনুসারে একমাত্র ভগবান্ শ্রীবিষ্ণুই পরতত্ত্ব বলিয়া নিশ্চিত হইয়াছেন। গৌণ ও মুখ্য, উভয় বৃত্তিতেই সমগ্র বিষ্ণুতত্ত্বের অংশী শ্রীকৃষ্ণ—পরাৎপরতত্ত্ব ও

---

* ভা ১১।২১।৪২,৪৩ ;

১। চৈ চ ম ২০।১৪৩—১৪৮ ; ২। শ্রীপরমাত্মসন্দর্ভে ৭১তম অনুচ্ছেদ-ধৃত পাদ্মোত্তর-খণ্ড ( ৯৩।৬৬, ৬৯ )-বাক্য ও শ্রীনৃসিংহপুরাণবাক্য. শ্রীমৎ পুরীদাসগোস্বামি-পাদ-সং ( ৪১পৃঃ ) দ্রষ্টব্য।

শাস্ত্র-প্রতিপাদ্য বস্তু, ইহাই বেদ বলিয়াছেন। যাহারা স্থূলদর্শী, তাহাদের মনে সংশয় হইতে পারে যে বেদাদিশাস্ত্রে যজ্ঞাদি কর্মের প্রাপ্য স্বর্গাদিকেই ত' সম্বন্ধ বলা হইয়াছে ; কিন্তু সর্ববেদসার শ্রীমদ্ভাগবত বলেন,—বেদে স্বর্গাদিকে যেস্থানে সম্বন্ধ বা প্রতিপাদ্য বস্তু বলা হইয়াছে, সেস্থানের উক্তির প্রকৃত উদ্দেশ্য শ্রীকৃষ্ণেই পরম্পরাক্রমে পর্যবসিত হয়।

বাসুদেবপরা বেদা বাসুদেবপরা মখাঃ।
বাসুদেবপরা যোগা বাসুদেবপরাঃ ক্রিয়াঃ ॥
বাসুদেবপরং জ্ঞানং বাসুদেবপরং তপঃ।
বাসুদেবপরো ধর্মো বাসুদেবপরা গতিঃ ॥[১]

এই শ্লোকের টীকায় শ্রীশ্রীধরস্বামিপাদ বলিয়াছেন,—বেদসমূহকে যে যজ্ঞপর দেখিতে পাওয়া যায়, সেই যজ্ঞও শ্রীবাসুদেবের আরাধনার নিমিত্তই ; এইজন্যই বেদে যজ্ঞেশ্বর শ্রীবাসুদেবই—একমাত্র তাৎপর্য। যোগশাস্ত্রে যে প্রাণায়ামাদি প্রক্রিয়ার কথা আছে, সেই প্রাণায়ামাদি শ্রীবাসুদেবেরই প্রাপ্তির উপায়বিশেষ। সুতরাং যোগশাস্ত্রের তাৎপর্যও শ্রীবাসুদেবই। বেদের 'জ্ঞানকাণ্ডে' অর্থাৎ উপনিষদাদিশাস্ত্রে যে জ্ঞানের কথা আছে, সেই 'জ্ঞান'-শব্দের অর্থ—'তপস্যা', আর সেই জ্ঞানের প্রাপ্য—শ্রীবাসুদেব। বেদের 'কর্মকাণ্ডে' বা ধর্মশাস্ত্রে যে দানব্রতাদির কথা আছে, তাহার উদ্দেশ্য স্বর্গাদি নহে ; কারণ, স্বর্গাদিসুখ যে পরমানন্দের অতিক্ষুদ্রাতিক্ষুদ্র প্রতিবিম্বাংশ, সেই আনন্দসমুদ্র-শ্রীবাসুদেবই প্রাপ্য-গতি। অতএব সকল বেদের তাৎপর্যই—শ্রীবাসুদেব। শ্রুতিও এই একই কথাই বলিয়াছেন,—

সর্বে বেদা যৎ পদমামনন্তি তপাংসি সর্বাণি চ যদ্ বদন্তি।
যদিচ্ছন্তো ব্রহ্মচর্যং চরন্তি তত্তে পদং সংগ্রহেণ ব্রবীমি—ওমিত্যেতৎ ॥[২]

---

১। ভা ১।২।২৮,২৯ ; ২। কঠোপনিষৎ ১।২।১৫

বেদসমূহ একবাক্যে যে ঈপ্সিত বস্তুর প্রতিপাদন করেন, যাঁহাকে পাইবার জন্য সর্বপ্রকার তপস্যা অনুষ্ঠিত হয়, যাঁহাকে পাইবার ইচ্ছায় লোকে ব্রহ্মচর্যব্রত অবলম্বন করে, আমি তোমাকে সেই পরম পদের কথা সংক্ষেপে বলিতেছি—তিনিই ওঁ বা প্রণব।

শ্রীকৃষ্ণই যে সেই প্রণবস্বরূপ এবং সমস্ত বেদের প্রতিপাদ্যতত্ত্ব, তাহা তিনি শ্রীগীতায়ও স্বমুখে বলিয়াছেন,—

অহং ক্রতুরহং যজ্ঞঃ স্বধাহমহমৌষধম্।
মন্ত্রোঽহমহমেবাজ্যমহমগ্নিরহং হুতম্॥
পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্র**মোঙ্কার** ঋক্ সামযজুরেব চ॥[১]

অর্থাৎ আমিই ক্রতু (শ্রুতিবিহিত অগ্নিষ্টোমাদি), আমিই যজ্ঞ (স্মার্তপঞ্চযজ্ঞাদি), আমিই স্বধা (পিতৃলোকার্থ শ্রাদ্ধাদি), আমিই ঔষধ, মন্ত্র, ঘৃত (হোমাদির উপকরণ), অগ্নি (আহবনীয়াদি), আমিই হোম। আমিই এই জগতের পিতা, মাতা, ধাতা (বিধান-কর্তা), পিতামহ, জ্ঞেয়বস্তু ও শোধক; **আমিই ওঙ্কার** এবং ঋক্, সাম ও যজুর্বেদ।

**বেদৈশ্চ সর্বৈরহমেব বেদ্যো,** বেদান্তকৃদ্বেদবিদেব চাহম্॥[২]

অর্থাৎ সকল বেদের আমিই বেদ্য বা জ্ঞেয়, আমিই বেদান্তকর্তা ও বেদার্থজ্ঞাতা।

এইরূপে শাস্ত্রে কোথায়ও অসাক্ষাদ্ভাবে, কোথায়ও বা সাক্ষাদ্ভাবে শ্রীকৃষ্ণই যে বেদের অদ্বিতীয় প্রতিপাদ্য পরতত্ত্ব—তাহা বলা হইয়াছে। শ্রীমদ্ভাগবতে[৩] শ্রীউদ্ধবের নিকটও শ্রীকৃষ্ণ বলিয়াছেন,—'বেদ কর্মকাণ্ডে বিধিবাক্যের দ্বারা কাহার বিধান করেন, দেবতাকাণ্ডে মন্ত্রবাক্যসমূহের দ্বারাই বা কাহাকে প্রকাশ করেন, জ্ঞানকাণ্ডে কাহাকে অবলম্বন করিয়াই

---

১। গীতা ৯।১৬, ১৭; ২। ঐ, ১৫।১৫; ৩। ভা ১১।২১।৪২, ৪৩

বা বিচার করেন—এইসকল বিষয়ে বেদের প্রকৃত তাৎপর্য আমি ব্যতীত আর কেহই জানে না। সেই বেদ কর্মকাণ্ডে যজ্ঞরূপে আমাকেই বিধান করেন, দেবতাকাণ্ডে মন্ত্ররূপে আমাকেই প্রকাশ করেন এবং জ্ঞানকাণ্ডে নানাপ্রকার বাদানুবাদের দ্বারা আমাকেই নিশ্চয় করেন।' অতএব বেদের কি কর্মকাণ্ড, কি দেবতাকাণ্ড, কি জ্ঞানকাণ্ড—সর্বত্রই শ্রীকৃষ্ণই একমাত্র প্রতিপাদ্য বস্তু অর্থাৎ শ্রীকৃষ্ণেই সমস্ত বেদ পর্যবসিত হইয়াছে।

অন্যত্রও উক্ত হইয়াছে—ভগবান্ বাসুদেব-শ্রীকৃষ্ণই চারিবেদের, চতুষ্পাদ বেদের মূর্তিস্বরূপ 'প্রণবে'র ও সমস্ত শাস্ত্রের একমাত্র প্রতিপাদ্য ;—

সোঽয়মেকশ্চতুষ্পাদো বেদঃ পূর্বং পুরাতনঃ।
ওঙ্কারো ব্রহ্মণো জাতঃ সর্বদোষবিশোধনঃ॥
বেদবেদ্যো হি ভগবান্ বাসুদেবঃ সনাতনঃ।
স গীয়তে পরো বেদৈর্যো বেদৈনং স বেদবিৎ॥
এতৎ পরতরং ব্রহ্ম জ্যোতিরানন্দমুত্তমম্।
বেদবাক্যোদিতং তত্ত্বং বাসুদেবঃ পরং পদম্॥[১]

অর্থাৎ এই একমাত্র সর্বদোষবিশোধন ওঙ্কারই সেই পুরাতন চতুষ্পাদ বেদ ; ইঁহারা ব্রহ্মা হইতে পূর্বে উৎপন্ন। ভগবান্ সনাতন বাসুদেবই একমাত্র বেদসকলদ্বারা বিজ্ঞেয়। তিনিই বেদে পরিগীত হন ; সুতরাং তাঁহাকে যিনি জানেন, তিনিই বেদবিৎ। ভগবান্ শ্রীবাসুদেবই পরতর ব্রহ্ম, আনন্দময় উত্তমজ্যোতিঃ, বেদবাক্যোদিত পরমতত্ত্ব এবং পরমপদ।

### শ্রীভগবানে সর্বশাস্ত্রের সমন্বয়

শ্রীশ্রীজীবগোস্বামিপাদ সর্বসম্বাদিনীতে লিখিয়াছেন,—"শ্রীভগবতি সর্বশাস্ত্রসমন্বয় এবং বিবেচনীয়ঃ ; যথা—বেদো দ্বিবিধঃ—'মন্ত্রো'

১। শ্রীকূর্মপুরাণে পূর্বভাগ ৩১।২১—২৩, বঙ্গবাসী-সং, ১৩৩২ বঙ্গাব্দ।

'ব্রাহ্মণং' চ। মন্ত্রোঽপি দ্বিবিধঃ—ভগবন্নিষ্ঠো, দেবতান্তর-নিষ্ঠশ্চ। তত্রাদ্যস্য সাক্ষাদেব তৎ (ভগবৎ) পরতা ; দ্বিতীয়স্তু কর্মোপাসনয়োরঙ্গমিতি তদ্‌গত্যৈব গতিং ভজতি। অথ ব্রাহ্মণস্য কর্মোপাস্তিজ্ঞান-কাণ্ডাত্মকাস্ত্রয়ো ভেদাঃ। তত্র কর্মণো জড়ত্বেনাস্বাতন্ত্র্যাৎ স এব ফলদাতেতি তৎকাণ্ডস্য তৎপরত্বমেব। উপাস্তিরত্র দেবতান্তরনিষ্ঠৈব গৃহ্যতে—ভগবন্নিষ্ঠায়াস্তু জ্ঞানান্তর্ভাবাৎ। ততশ্চোপাসনা-কাণ্ডস্যাস্যাসাং দেবতানাং তদীয়ত্বেন তৎপরত্বম্। জ্ঞানকাণ্ডং 'ব্রহ্ম'-'ভগবৎ'-প্রতিপাদকত্বেন দ্বিবিধম্ ;—উভয়োরপি চিদেকরসত্বাৎ। জ্ঞান-শব্দেনাত্র জ্ঞানং ভক্তিশ্চোচ্যতে। জ্ঞানে জ্ঞানশব্দস্য প্রাধান্যতো বৃত্তির্ধার্তরাষ্ট্রেষু 'কৌরব'-শব্দবৎ। তত্র দ্বিতীয়ং সাক্ষাদেব ভগবৎপরম্ ; প্রথমং তদীয়-সামান্যাকারেণ স্বরূপনিরূপকত্বাত্তৎপরম্।

অথ বেদনির্বিশেষাণি তদঙ্গান্যপি শ্রীভগবদুপাসনসাধকত্বাত্তত্র সমন্বয়ন্তে। —যথা শ্রীবিষ্ণুসূক্তাদীনাং করস্বরাদেজ্ঞানায় 'শিক্ষা' ; আনুপূর্ব্যাঃ 'কল্পঃ' ; সাধুত্বস্য 'ব্যাকরণম্' ; পদার্থস্য 'নিরুক্তম্' ; শ্রীবিষ্ণোর্মহোৎসবাদি-সময়স্য 'জ্যোতিঃ' ; মন্ত্রাণাং 'ছন্দঃ'।

অথ বেদানুগান্যপরাণ্যপি শাস্ত্রাণি বক্ষ্যমাণহেতোঃ সমন্বয়ন্তে—তত্র 'পূর্বোত্তরমীমাংসে',—কর্ম-জ্ঞান-কাণ্ডয়োস্তাৎপর্যাবধৃতেঃ ; 'গোতম'-'কণাদ'-'কপিল'-ন্যায়াঃ—ঈশ্বরাস্তিত্ব-চিদচিদ্‌বস্ত্বাদীনামূহনাৎ ; 'পতঞ্জলি'-ন্যায়স্তু—ঈশ্বরোপাসনোদ্দেশাৎ। 'স্মৃত্যাদীন্যপরাণি' তু কাণ্ডত্রয়মনুগচ্ছন্তীতি পূর্বযুক্তেরেব ; 'কাব্যালঙ্কার'-'কাম'-'তন্ত্র'-'গান্ধর্ব'-'কলা'স্তু—তস্য তত্তচ্চরিত-মাধুর্যানুভব-বৈদগ্ধ্য-সিদ্ধেঃ ; 'নীতিঃ' 'শিল্প'ঞ্চ—তৎসেবা-চাতুরীসিদ্ধেঃ ;'আয়ুর্বেদধনুর্বিদ্যে'—তদুপাসন-প্রতিবন্ধ-নিরাকরণত ইতি।

ইত্থমভিপ্রেত্যৈবোক্তং শ্রীমৎপ্রহ্লাদেন ( ভা ৭।৬।২৬ ),—

ধর্মার্থকাম ইতি যোঽভিহিতস্ত্রিবর্গ
ঈক্ষা ত্রয়ী নয়-দমৌ বিবিধা চ বার্তা।

মন্যে তদেতদখিলং নিগমস্য সত্যং
স্বাত্মার্পণং স্বসুহৃদঃ পরমস্য পুংসঃ॥ ইতি।[১]

শ্রীভগবানেই যে সর্বশাস্ত্রের সমন্বয়, তাহা এইরূপে বিচার্য ; বেদ দ্বিবিধ—(১) মন্ত্র ও (২) ব্রাহ্মণ। মন্ত্র আবার দ্বিবিধ—(১) ভগবন্নিষ্ঠ ও (২) দেবতান্তরনিষ্ঠ। প্রথমোক্ত মন্ত্র সাক্ষাদ্ভাবেই ভগবৎপর ; দ্বিতীয় প্রকার মন্ত্র কর্মোপাসনার অঙ্গ। তদনুসারেই এই শ্রেণীর মন্ত্রের গতি হয়।

ব্রাহ্মণ—কর্মকাণ্ড, উপাসনাকাণ্ড ও জ্ঞানকাণ্ডভেদে তিন প্রকার। কর্ম—জড়, এজন্য অস্বতন্ত্র ; উহার ফলদাতা—ভগবান্। অতএব কর্মকাণ্ড ভগবানের অপেক্ষাযুক্ত বলিয়া কার্যতঃ ভগবৎপর। দেবতান্তর-নিষ্ঠাই উপাসনাকাণ্ডের প্রতিপাদ্য, ভগবন্নিষ্ঠা জ্ঞানকাণ্ডের অন্তর্ভুক্ত। উপাসনা-কাণ্ডের অন্যান্য দেবতাগণ যখন তদীয় অর্থাৎ শ্রীভগবানেরই শক্তি বা বিভূতি, তখন উপাসনাকাণ্ডও মূলতঃ ভগবৎপর।

জ্ঞানকাণ্ড—ব্রহ্ম-প্রতিপাদক ও ভগবৎপ্রতিপাদক ভেদে দুই প্রকার ; যেহেতু উভয়েই চিদেক-রস। এখানে 'জ্ঞান'-শব্দে 'জ্ঞান' ও 'ভক্তি' উভয়কেই বুঝায়। যেরূপ, 'কৌরব'-শব্দটির দ্বারা ধৃতরাষ্ট্র ও পাণ্ডু—উভয়ের বংশধরগণকেই বুঝাইলেও মুখ্যভাবে ধৃতরাষ্ট্রের বংশীয়গণকেই কৌরব এবং পাণ্ডুর বংশধরগণকেই পাণ্ডব বলা হয় ; সেইরূপ জ্ঞান ও ভক্তি—উভয়েই জ্ঞানস্বরূপ হইলেও জ্ঞানে জ্ঞান-শব্দেরই প্রাধান্যহেতু শব্দের ঐ বৃত্তি অর্থাৎ জ্ঞান নাম দৃষ্ট হয়। ভক্তি—সাক্ষাৎসম্বন্ধে ভগবৎ-পর ; জ্ঞান—অদ্বয়তত্ত্বের সামান্যাকারের ( অসম্যক্ নির্বিশেষ স্বরূপের ) নিরূপণ করে বলিয়া তাহাও ভগবৎপর।

বেদনির্বিশেষ বেদাঙ্গশাস্ত্রসমূহও শ্রীভগবদুপাসনারই সহায়ক। সুতরাং ভগবানেই তাহাদের সমন্বয়। দৃষ্টান্তস্বরূপ বলা যাইতে পারে—শ্রীবিষ্ণু-সূক্তাদির কর-স্বর প্রভৃতির জ্ঞানের জন্যই 'শিক্ষা'-নামক বেদাঙ্গের

১। শ্রীভগবৎসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনীর উপসংহার।

প্রয়োজন ; উপাসনার কোন্ কার্যটি অগ্রে কর্তব্য, কোন্‌টি পরে কর্তব্য, —এই আনুপূর্বিক জ্ঞানলাভের জন্য 'কল্প'-নামক বেদাঙ্গের আবশ্যকতা ; পদের সাধুত্ব-জ্ঞানের জন্য 'ব্যাকরণ', পদের অর্থজ্ঞানের নিমিত্ত 'নিরুক্তি', শ্রীবিষ্ণুর পর্বমহোৎসবাদির সময় নির্ধারণের জন্য 'জ্যোতিষ'শাস্ত্র এবং মন্ত্রাদির ছন্দোবদ্ধভাবে কীর্তন করিবার জন্য 'ছন্দঃ'শাস্ত্রের প্রয়োজন।

বেদের অনুগত অপরাপর শাস্ত্রসমূহ নিম্নলিখিত কারণবশতঃ শ্রীভগবানেই সমন্বিত হয়। যেমন—কর্মকাণ্ড ও জ্ঞানকাণ্ডের অবধারণের নিমিত্ত পূর্বমীমাংসা ও উত্তরমীমাংসা ; ঈশ্বরের অস্তিত্বানুসন্ধান এবং চিৎ ও অচিৎ বস্তুসমূহের বিচারের জন্য গৌতম, কণাদ ও কপিলের ন্যায়াদি দর্শনশাস্ত্র ; ঈশ্বরের উপাসনার উদ্দেশ্যে পতঞ্জলির যোগশাস্ত্র। স্মৃতি প্রভৃতি অপরাপর শাস্ত্রসমূহও পূর্বযুক্তি অনুসারেই কর্মকাণ্ড, জ্ঞান-কাণ্ড ও উপাসনাকাণ্ডের অনুসরণ করে। কাব্য, অলঙ্কার, কামশাস্ত্র, তন্ত্রশাস্ত্র, গন্ধর্বশাস্ত্র, কলাশাস্ত্র প্রভৃতির দ্বারা শ্রীভগবানের তত্তৎ চরিত-মাধুর্যের অনুভব-বিজ্ঞান সিদ্ধ হয়। নীতি ও শিল্পদ্বারা ভগবানের সেবাচাতুরীর বিষয়ে অভিজ্ঞান ; আয়ুর্বেদ ও ধনুর্বেদের দ্বারা তাঁহার উপাসনার প্রতিবন্ধকতা নিরাকরণ হয়। এই অভিপ্রায়েই শ্রীমৎ প্রহ্লাদ মহারাজ বলিয়াছেন—'ধর্ম, অর্থ ও কাম—এই ত্রিবর্গ, ঈক্ষা (আত্মবিদ্যা), ত্রয়ী (কর্মবিদ্যা), নয় (তর্কবিদ্যা), দম (দণ্ডনীতি), বিবিধ বার্তা (জীবিকা-নির্বাহার্থ নানাপ্রকার বিদ্যা)—এই সকল বেদপ্রতিপাদ্য বিষয় যদি স্বসুহৃৎ (স্বীয় অন্তর্যামী) পরমপুরুষ ভগবানে আত্মনিবেদনের সাধক হয়, তাহা হইলেই এইসকল বিষয়কে সত্য বলিয়া মনে করি নতুবা উহারা অসৎ।' তাৎপর্য এই—নশ্বর ফলসমূহ এবং তাহার সাধনসমূহও ভগবানের সম্বন্ধযুক্ত হইলেই অবিনশ্বর ফল প্রদান করিতে পারে।[১]

---

১। শ্রীক্রমসন্দর্ভ(৭।৬।২৬)-অনুসারে অনুবাদ।

এই মাধুরীর প্রথম ভাগে ঋগ্বেদের "তমু স্তোতারঃ * * * বিষ্ণো সুমতিং ভজামহে"[১] —মন্ত্রের সায়ণাচার্যকৃত ব্যাখ্যার মর্মানুবাদ প্রকাশিত হইয়াছে।[২] ঐ মন্ত্রের কয়েকটি শব্দে সায়ণকৃত ব্যাখ্যায় বিশেষ লক্ষ্য করিবার বিষয় আছে। ঋঙ্মন্ত্রের 'পূর্ব্যং'-শব্দের ব্যাখ্যায় সায়ণ লিখিয়াছেন,—'পূর্বার্হমনাদিসংসিদ্ধম্' (=পূর্বপূজ্য, অনাদিসংসিদ্ধ)। মন্ত্রে শ্রীবিষ্ণুকে 'ঋতস্য গর্ভং' বলা হইয়াছে। সায়ণ অর্থ করিয়াছেন,—'যজ্ঞস্য গর্ভভূতং যজ্ঞাত্মনোৎপন্নমিত্যর্থঃ'—যজ্ঞের গর্ভস্বরূপ অর্থাৎ যজ্ঞরূপে উৎপন্ন। ইহার সমর্থনকল্পে সায়ণ বেদপ্রমাণ প্রদর্শন করিয়াছেন,—'যজ্ঞো বৈ বিষ্ণুঃ'[৩] অর্থাৎ যজ্ঞই বিষ্ণু। সেই বিষ্ণুনামের সংকীর্তনের মাহাত্ম্যও সায়ণভাষ্যে এরূপ প্রকাশিত রহিয়াছে,—"অস্য মহানুভাবস্য বিষ্ণোর্নাম চিৎ সর্বৈর্নমনীয়মভিধানং সার্বাত্ম্যপ্রতিপাদকং বিষ্ণুরিত্যেতন্নাম জানন্তঃ পুরুষার্থপ্রদমিত্যধিগচ্ছন্ত আ সমন্তাদ্ বিবক্তন—বদত, **সঙ্কীর্ত্তয়ত**।" সেই মহানুভব বিষ্ণুর নাম 'চিৎ' অর্থাৎ সকলেরই নমস্কারযোগ্য, সর্বাত্মার প্রতিপাদক ও সর্বপুরুষার্থপ্রদ – ইহা অবগত হইয়া 'আ' অর্থাৎ চতুর্দিক ব্যাপিয়া 'বিবক্তন'—বল' অর্থাৎ সংকীর্তন কর। সায়ণ উক্ত মন্ত্রের আরও এক প্রকার ব্যাখ্যা করিয়াছেন,—"নাম যজ্ঞাত্মনা নমনং বিষ্ণোরেব সর্বেষাং স্বর্গাপবর্গসাধনায়েষ্ট্যাদ্যাত্মনা দ্রব্যদেবতাত্মনা বা পরিণামম্ আ জানন্তো যূয়ং বিবক্তন—ব্রূত, স্তুত।" অর্থাৎ নাম-শব্দে যজ্ঞরূপে প্রণতি। সকলের স্বর্গাপবর্গ-সাধন-যজ্ঞাদি কিংবা সেই যজ্ঞাদির উপকরণ অথবা সেই যজ্ঞাদির অধিষ্ঠাতৃ-দেবতা—এই সকলই সেই বিষ্ণুর পরিণাম, ইহা সম্যগ্রূপে জানিয়া তোমরা স্তব কর। এক্ষণে বিষ্ণুকে সাক্ষাৎকার করিবার পর যজমানবর্গ বিষ্ণুকে (সর্বাত্মকদেবকে) সম্বোধন করিয়া শ্রীবিষ্ণুর শোভাযুক্তা বুদ্ধির ভজন প্রার্থনা করিয়াছেন।

১। ঋক্-সং ১।১৫৬।৩; ২। এই গ্রন্থের ৫৭ পৃষ্ঠা দ্রষ্টব্য; ৩। শতপথ-ব্রা ১।১।২।১৩, ঐতরেয়-ব্রা ২।২

শ্রীশ্রীজীবগোস্বামিপাদ শ্রীভগবৎসন্দর্ভে উক্ত ঋঙ্‌মন্ত্রের দ্বিতীয়ার্ধের যে ব্যাখ্যা করিয়াছেন, তাহাও পূর্বেই সানুবাদ উদ্ধৃত হইয়াছে।[১]

সায়ণাচার্য বৈষ্ণবসম্প্রদায়ের আচার্য না হইয়াও 'বিষ্ণু যে অনাদি-সিদ্ধ পরতত্ত্ব, তিনি—যজ্ঞস্বরূপ; যজ্ঞাদির উপকরণ, যজ্ঞের অধিষ্ঠাতৃ-দেবতাদি সমস্তই—বিষ্ণুর পরিণাম; শ্রীবিষ্ণুর নাম যে চিৎস্বরূপ, সর্বত্র সেই নামসংকীর্তনই অভিধেয় এবং শ্রীবিষ্ণুর কৃপা ও শোভাযুক্তা বুদ্ধির ভজনের প্রার্থনা যে ঋগ্‌বেদের প্রতিপাদ্য বিষয়'—ইহাই জ্ঞাপন করিয়াছেন। অতএব শ্রীবিষ্ণুপরতত্ত্বের নামসংকীর্তনপর ভাগবতধর্ম বা গৌড়ীয়বৈষ্ণবধর্ম যে বেদমূলক—ইহা সর্ববাদিসম্মত নিরপেক্ষ সিদ্ধান্ত।

---

# ষষ্ঠ-মাধুরী

## উপনিষদ্ ও গৌড়ীয়-বৈষ্ণবধর্ম

বেদের শিরোভাগ ও সারভাগই হইল উপনিষদ্ বা শ্রুতিসমূহ। শ্রীকূর্ম-পুরাণের উক্তি অনুসারে—ঋগ্‌বেদের একুশটি শাখা (আয়ুর্বেদ ইহার উপবেদ); যজুর্বেদের একশত শাখা (ধনুর্বেদ ইহার উপবেদ); সাম-বেদের একহাজার শাখা (গান্ধর্ববেদ ইহার উপবেদ); অথর্ববেদের নয়টি শাখা (স্থাপত্যবেদ ইহার উপবেদ)। শ্রীকৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস ঐরূপে বেদ বিভাগ করিয়া প্রথমে পৈল-ঋষিকে ঋগ্‌বেদ, বৈশম্পায়নকে যজুর্বেদ, জৈমিনীকে সামবেদ, সুমন্তুকে অথর্ববেদ এবং সূতকে ইতিহাস ও পুরাণসমূহ অধ্যয়ন করাইয়াছিলেন।[২]

---

১। এই গ্রন্থের ৫৭ পৃষ্ঠা দ্রষ্টব্য; ২। শ্রীকূর্মপুরাণ, পূর্বভাগ, ৫১তম অধ্যায়, ১২—১৪,১৯,২০ শ্লোক, বঙ্গবাসী-সং, ১৩৩২ বঙ্গাব্দ।

বেদ সাধারণতঃ ছন্দাত্মক-শ্লোকে রচিত ; প্রত্যেকটি শ্লোক বা তদংশকে মন্ত্র বলা হয় এবং মন্ত্রের সমষ্টিকে 'সূক্ত' বলে। প্রত্যেকটি বেদই বহু সূক্তের সমষ্টি। এইজন্য বেদের এক নাম **'সংহিতা'**(=সূক্ত-সমষ্টি)। ঋগ্‌বেদের যে সূক্তসমূহ সুর-সংযোগে কীর্তন করা যায়, তাঁহাদিগকে একত্র সংগ্রহ করিয়া যে সূক্ত-সমষ্টি বা সংহিতা গুম্ফিত হইয়াছে, তাঁহার নাম—'সামবেদ' বা 'সাম-সংহিতা'। যে-সকল মন্ত্র প্রধানতঃ যজ্ঞে ব্যবহৃত হয়, সেইসকল মন্ত্র একত্র করিয়া 'যজুর্বেদ' বা 'যজুঃসংহিতা' গুম্ফিত হইয়াছে। যজুঃসংহিতা প্রধানতঃ ঋগ্‌বেদ হইতে সংগৃহীত হইলেও ইহার কতিপয় মৌলিক সূক্তও রহিয়াছে।

বেদের 'সংহিতা'-অংশ ব্যতীত **'ব্রাহ্মণ'**-নামক আর এক প্রকার অংশ আছে ; ব্রাহ্মণে প্রধানতঃ কোন্ মন্ত্র, কোন্ যজ্ঞে, কি অবস্থায় প্রযুক্ত হইবে এবং যজ্ঞের কি কি নিয়ম-পদ্ধতি—এইসকল বিষয় আলোচিত হইয়াছে। এই ব্রাহ্মণ-সমূহ প্রধানতঃ গদ্যে লিখিত।

ইহা ছাড়া বেদের আর একটি ভাগকে বলা হয়—**'আরণ্যক'**। বৈদিক ঋষিগণের নিকট যে সকল উপদেশ ও শিক্ষা 'অরণ্যাশ্রমে' প্রকাশিত হইয়াছিল, তাহাই আরণ্যক নামে অভিহিত। অরণ্যে পাঠ্য বা অরণ্যে প্রকটিত ব্রাহ্মণের অংশবিশেষই আরণ্যক।

বেদের চতুর্থ ভাগ বা শেষ অংশকে বলা হয়—**'উপনিষদ্'** বা **'বেদান্ত'**। উপনিষদের বেদান্ত নাম হইবার দুইটি কারণ—প্রথমতঃ, বেদের যে চরম ও পরমোপদেশ, তাহা উপনিষৎ-সমূহেই নিবদ্ধ রহিয়াছে। দ্বিতীয়তঃ, উপনিষৎ-সমূহ বেদ-সাহিত্যের অন্তিম অংশ। প্রত্যেক বৈদিক শাখার যে স্বতন্ত্র ব্রাহ্মণ এবং প্রত্যেক ব্রাহ্মণের সহিত তাঁহার যে আরণ্যক সংযুক্ত আছে, উপনিষদ্ সেই সকল আরণ্যকেরই শেষ অংশ ; যেমন, ঋগ্‌বেদীয় 'ঐতরেয়-ব্রাহ্মণে'র সহিত সংযুক্ত 'ঐতরেয়-আরণ্যক' এবং সেই ঐতরেয়-আরণ্যকের শেষ পাঁচ অধ্যায় 'ঐতরেয়ো-

পনিষদ্'। এজন্য স্বয়ং উপনিষদ্ও আপনাকে বেদান্ত বলিয়াই অভিহিত করিয়াছেন ; যথা—'বেদান্তবিজ্ঞানসুনিশ্চিতার্থাঃ'[১] অর্থাৎ বেদান্তজনিত বিজ্ঞানের বিষয় পরমাত্মা যাঁহাদের উত্তমরূপে নিশ্চিত হইয়াছেন ; 'বেদান্তে পরমং গুহ্যম্'[২] অর্থাৎ উপনিষৎ-সমূহে পরমপুরুষার্থরূপ অতি গুহ্য তত্ত্ব। শ্রীসদানন্দ-যোগীন্দ্র বলিয়াছেন,—"বেদান্তো নামোপনিষৎ-প্রমাণং তদুপকারীণি শারীরক-সূত্রাদীনি চ।"[৩] উপনিষৎ এবং উপ-নিষদের উপকারী অর্থাৎ অনুযায়ী শারীরক-সূত্রাদিও ( আদি বলিতে —ভাষ্য নিবন্ধাদিও ) বেদান্ত নামে কথিত।

শ্রীশ্রীজীবগোস্বামিপাদ শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনীতে বলেন,— "উপনিষদাং পুনরনন্যশেষত্বাদপাস্ত-সমস্তানর্থমনন্তানন্দৈকরসমনধিগত-মাত্মতত্ত্বং গময়ন্তীনাং প্রমাণান্তর-বিরোধেঽপি তস্যৈবাভাসীকরণেন চ স্বার্থ এব প্রামাণ্যমিতি।"[৪] অর্থাৎ উপনিষৎসমূহ বেদের অনন্য শেষভাগ (অর্থাৎ ইহাদের পর বেদের আর অন্য শেষ কিছু নাই—এজন্য ইহাদের নাম বেদান্ত ) বলিয়া ইহাতে কোন প্রকার অনর্থ ( ভ্রমপ্রমাদাদিদোষ ) নাই ; উপনিষৎসমূহ অনন্ত আনন্দৈকরসরূপ অনধিগত (সুদুর্লভ) আত্ম-তত্ত্বের প্রাপ্তিকারিণী ; প্রত্যক্ষাদি প্রমাণান্তরের বিরোধ থাকিলেও সেই বিরোধকে বিরোধাভাসরূপে পরিণত করিয়া উপনিষৎসমূহ স্বীয় অর্থেই প্রমাণরূপে গৃহীত হন অর্থাৎ উপনিষদের কোনও বাক্যের সহিত যদি প্রত্যক্ষাদি প্রমাণের কোনও বিরোধ ঘটে, তবে প্রত্যক্ষাদি প্রমাণ বলবৎ হইবে না—উপনিষদের প্রমাণই অন্যান্য সকল প্রমাণকে উপমর্দিত করিয়া প্রমাণরূপে স্বীকৃত হইবে। সায়ন বলেন,[৫]—

প্রত্যক্ষেণানুমিত্যা বা যস্তূপায়ো ন বুধ্যতে।
এতং বিদন্তি বেদেন তস্মাৎ বেদস্য বেদতা॥

১। মুণ্ডক ৩।২।৬ ; ২। শ্বেতাশ্ব ৬।২২ ; ৩। বেদান্তসার—উপক্রম ; ৪। শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনী, ১০ পৃষ্ঠা ; ৫। তৈত্তিরীয়-সং—ভাষ্যভূমিকা।

অর্থাৎ প্রত্যক্ষ কিংবা অনুমানের দ্বারা যে উপায় বোধগম্য হয় না, তাহা বেদের দ্বারা জানা যায় বলিয়া বেদের বেদত্ব।

ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যদেব শ্রীসার্বভৌম-ভট্টাচার্যকে বলিয়াছিলেন,—

প্রমাণের মধ্যে শ্রুতি-প্রমাণ— প্রধান।
শ্রুতি যে মুখ্যার্থ কহে, সেই সে প্রমাণ॥
জীবের অস্থি-বিষ্ঠা দুই—শঙ্খ-গোময়।
শ্রুতি-বাক্যে সেই দুই মহা-পবিত্র হয়॥[১]

প্রাণিমাত্রের অস্থি ও বিষ্ঠা নিতান্ত অপবিত্র, কিন্তু শঙ্খ ও গোময় তন্মধ্যে গণিত হইয়াও শ্রুতি-বাক্যবলে মহাপবিত্র হইয়াছে।

শ্রীমহাভারতে শ্রীযুধিষ্ঠিরের উক্তিতে 'গবাং পুরীষং বৈ শ্রিয়া জুষ্টম্'[২] অর্থাৎ শ্রীবিষ্ণুশক্তি শ্রীলক্ষ্মী গোময়ে বাস করেন—এইরূপ প্রসিদ্ধির কথা যাহা উক্ত হইয়াছে, তাহা ঋক্সূক্তেরই প্রতিধ্বনি। ঋঙ্ মন্ত্রটি এই—

গন্ধদ্বারাং দুরাধর্ষাং নিত্যপুষ্টাং করীষিণীম্।
ঈশ্বরীং সর্বভূতানাং তামিহোপহ্বয়ে শ্রিয়ম্॥[৩]

অর্থাৎ গন্ধ-লক্ষণা, দুরাধর্ষা, নিত্যপুষ্টা, গোময়বতী ও সর্বভূতের ঈশ্বরী সেই শ্রীলক্ষ্মীদেবীকে আমি আহ্বান করিতেছি।

শ্রীরূপগোস্বামিপাদ 'শ্রীশ্রীকৃষ্ণজন্মতিথিস্নানবিধি'-গ্রন্থে শ্রীকৃষ্ণবিগ্রহকে পঞ্চগব্যে স্নান করাইবার সময় "গন্ধদ্বারেতি গোময়ম্"[৪]—এই বাক্যে উক্ত ঋঙ্ মন্ত্রের দ্বারা গোময়াভিষেক করাইবার বিধি দিয়াছেন। 'করীষ'-শব্দের অর্থ—গোময়; 'করীষিণী'-শব্দের অর্থ—গোময়াধিষ্ঠাত্রী লক্ষ্মী।

---

১। চৈ চ ম ৬।১৩৫,১৩৬; ২। শ্রীমহাভারতে অনুশাসনপর্বান্তর্গত দানধর্মে ৮২তম অধ্যায়ের ১ম শ্লোক, ১৯৪৩ পৃঃ, বঙ্গবাসী-সং, ১৮৩০ শকাব্দ (কলিকাতা); ৩। ঋক্-সং ৫।৮৮।৯; ৪। শ্রীকৃষ্ণজন্মতিথিস্নানবিধিঃ ২১ সংখ্যা, ৭ম পৃঃ, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং।

অথর্ববেদ-সংহিতায় গোষ্ঠসূক্তে[১] ও ঔদুম্বরমণি-সূক্তে[২] গোময়ের মহাপবিত্রতার কথা পাওয়া যায়। শঙ্খমধ্যেও শ্রীলক্ষ্মীর সহিত শ্রীহরির নিত্য অধিষ্ঠানের কথা শাস্ত্রে বর্ণিত হইয়াছে। অথর্ববেদের শঙ্খসূক্তে শঙ্খের মহাপবিত্রতার কথা উক্ত হইয়াছে।[৩]

## উপনিষদ্ সবিশেষ সিদ্ধান্তপর শাস্ত্র

উপনিষদ্ শ্রুতিরূপে গুরুশিষ্য-পরম্পরায় রক্ষিত ছিল বলিয়া তাহার অপর নাম—শ্রুতি। 'উপ—নি+সদ্'-ধাতু হইতে উপনিষদ্ শব্দ নিষ্পন্ন হইয়াছে। শিষ্যের-বিশেষ বিনীতভাবে গুরুর সমীপে অবস্থানই উপনিষৎশব্দের নিরুক্তি। মুণ্ডকোপনিষদে[৪]—উপসন্ন শিষ্যকেই গুরুদেব ব্রহ্মবিদ্যা উপদেশ করেন বলিয়া লিখিত আছে। 'উপনিষদ্' বা 'শ্রুতি', এই সংজ্ঞাদ্বয়ের মধ্যেই কীর্তনকারী বা বক্তা—শ্রীগুরুদেব, শ্রবণকারী—শিষ্য এবং তাঁহাদের কীর্তন ও শ্রবণরূপ নিত্যকৃত্যের (অভিধেয়ের) কথা পাওয়া যায়। সুতরাং উপনিষদ্ বা শ্রুতি নির্বিশেষজ্ঞানপর শাস্ত্র—এই কল্পিত মতবাদ উক্ত সংজ্ঞাদ্বয়ই নিরাস করিতেছে।

স্বয়ং শ্রীব্যাসদেব উপনিষদের মন্ত্রসমূহ অবলম্বন করিয়া কোথাও অবিকল সেইসকল মন্ত্র সংরক্ষণ, কোথাও বা দুই একটি শব্দের পরিবর্তে তুল্যার্থবাচক শব্দ বসাইয়া অবশিষ্ট শব্দসমূহ অবিকৃতভাবেই রাখিয়া সর্ববেদান্তসার শ্রীমদ্ভাগবতের শ্লোকসমূহ প্রকট করিয়াছেন। যেমন, ঈশোপনিষদের প্রথম মন্ত্রটি এই—"ঈশাবাস্যমিদং সর্বং যৎ কিঞ্চ জগত্যাং জগৎ। তেন ত্যক্তেন ভুঞ্জীথা মা গৃধঃ কস্যস্বিদ্ধনম্॥" শ্রীমদ্ভাগবতে[৫] ঐ মন্ত্রোক্ত 'ঈশ' ও সর্বং' শব্দ-স্থানে যথাক্রমে তুল্যার্থক 'আত্মা' ও 'বিশ্বং' শব্দ ব্যবহৃত হইয়াছে—অন্যান্য সমস্ত অংশই অবিকল আছে।

১। অথর্ব-সং ৩।১৪।৩ ; ২। ঐ, ১৯।৩১।৩, ৩। ঐ, ৪।১০।১—৩,৭ ; ৪। মুণ্ডক ১।২।১৩ ; ৫। ভা ৮।১।১০

বৃহদারণ্যক উপনিষদের প্রথম অধ্যায়, চতুর্থ ব্রাহ্মণের 'আত্মৈবেদমগ্র আসীৎ' ইত্যাদি মন্ত্রসমূহের তুল্যার্থক এবং কোথায়ও কোথায়ও যা অবিকল শব্দ প্রয়োগ করিয়া শ্রীমদ্ভাগবতের তৃতীয় স্কন্ধের পঞ্চম অধ্যায়ের ২৩—৩৮তম শ্লোকসমূহ প্রকাশিত হইয়াছে। বৃহদারণ্যকের 'দ্বিতীয়াদ্বৈ ভয়ং ভবতি'[১] মন্ত্রের তুল্যার্থজ্ঞাপক 'ভয়ং দ্বিতীয়াভিনিবেশতঃ স্যাৎ'[২] শ্লোকটি—শ্রীমদ্ভাগবতের প্রসিদ্ধ অভিধেয়তত্ত্বনির্ণায়ক সিদ্ধান্ত। এইরূপ বহু শ্লোক শ্রীমদ্‌ভাগবতে দেখিতে পাওয়া যায়।

শ্রীশঙ্করাচার্যের বহু পূর্বে অন্যান্য বহু সুপ্রাচীন আচার্য উপনিষদ্ হইতেই ভেদাভেদ-সিদ্ধান্ত, দ্বৈতসিদ্ধান্ত, বিশিষ্টাদ্বৈতসিদ্ধান্ত ও শুদ্ধাদ্বৈত-সিদ্ধান্তসমূহ স্থাপন করিয়াছিলেন। শ্রীশঙ্করাচার্যের পরে শ্রীরামানুজ, শ্রীমধ্ব, শ্রীবিষ্ণুস্বামী, শ্রীধরস্বামী, শ্রীনিম্বার্ক, শ্রীবল্লভ ও তদনুগসম্প্রদায় এবং শ্রীশ্রীসনাতন, শ্রীশ্রীরূপ, শ্রীশ্রীজীব, শ্রীবিশ্বনাথ-চক্রবর্তী ঠাকুর, শ্রীবলদেব বিদ্যাভূষণ-প্রভু বেদ ও শ্রুতিমন্ত্রসমূহের ভাষ্য, টীকা, ব্যাখ্যা ও তদবলম্বনে নিবন্ধসমূহ প্রকাশ করিয়াছেন। খ্রীষ্টীয় ঊনবিংশ শতাব্দীতে শ্রীল ভক্তিবিনোদ ঠাকুর ঈশোপনিষদের 'বেদার্কদীধিতি' টীকা সংস্কৃত-ভাষায় রচনা করিয়াছেন।

### উপনিষদে পরা ভক্তিই প্রতিপাদ্য

শ্বেতাশ্বতর-উপনিষদের অন্তিম শ্লোকে শ্রীগুরুদেবে ( আশ্রয়বিগ্রহে ) ও শ্রীভগবানে ( বিষয়বিগ্রহে ) পরা ভক্তির ( উত্তমা ও নিত্যা ভক্তির ) সুস্পষ্ট উপদেশ দৃষ্ট হয়,—

যস্য দেবে **পরা ভক্তি**-র্যথা দেবে তথা গুরৌ।
তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ ॥[৩]

যাঁহার পরতত্ত্বে পরা ভক্তি আছে এবং পরমেশ্বরের প্রতি যেরূপ,

১। বৃহদারণ্যক ১।৪।২ ; ২। ভা ১১।২।৩৭ ; ৩। শ্বেতাশ্ব ৬।২৩

শ্রীগুরুদেবের প্রতিও সেইরূপ ভক্তি আছে, সেই মহাত্মার নিকটই উপনিষৎ-কথিত তাৎপর্যসমূহ প্রকটিত হয়।

কঠোপনিষদে ও মুণ্ডকোপনিষদে একই মন্ত্রের অভ্যাসের (পুনঃ কথনের) দ্বারা পরতত্ত্বের কৃপা ব্যতীত তাঁহার স্বরূপ অবগতির অন্য উপায় নাই, ইহা সিদ্ধান্তিত হইয়াছে ;—

নায়মাত্মা প্রবচনেন লভ্যো ন মেধয়া ন বহুনা শ্রুতেন।
যমেবৈষ বৃণুতে তেন লভ্যস্তস্যৈষ আত্মা বিবৃণুতে তনুং স্বাম্ ॥[১]

অর্থাৎ এই পরমাত্মাকে স্বাধ্যায়, মেধা ও বহুশাস্ত্র শ্রবণের দ্বারা লাভ করা যায় না ; ইনি যাঁহাকে অনুগ্রহ করেন, তিনিই ইঁহাকে লাভ করেন, তাঁহারই নিকট এই পরমাত্মা স্বীয় তনু অর্থাৎ শ্রীবিগ্রহ (সচ্চিদানন্দাকার নিত্যস্বরূপ) প্রকটিত করেন।

কঠোপনিষদে ও শ্বেতাশ্বতরোপনিষদে পরমাত্মা ও জীবাত্মার নিত্যত্ব এবং উপাসনার নিত্যত্ব একই মন্ত্রের অভ্যাসের (পুনঃ কথনের) দ্বারা স্থাপিত হইয়াছে,—

নিত্যো নিত্যানাং চেতনশ্চেতনানাম্
একো বহূনাং যো বিদধাতি কামান্।
তমাত্মস্থং যেঽনুপশ্যন্তি ধীরা-
স্তেষাং শান্তিঃ শাশ্বতী নেতরেষাম্ ॥[২]

যিনি বহু নিত্য ও বহু চেতন বস্তুর মধ্যে একমাত্র পরমনিত্য ও পরম চেতন ; যিনি অদ্বিতীয় হইয়াও বহু জীবের কর্মানুযায়ী ফল বিধান করেন, তাঁহাকে যে-সকল সুধী ব্যক্তি আত্মস্বরূপে শ্রীগুর্বানুগত্যে দর্শন করেন (অনুপশ্যন্তি) তাঁহাদেরই নিত্যশান্তি লাভ হয়, অপরের হয় না।

---

১। কঠোপনিষৎ ১।২।২৩, মুণ্ডকোপনিষৎ ৩।২।৩ ; ২। কঠোপনিষৎ ২।২।১৩, শ্বেতাশ্ব ৬।১৩

## 'জীব'-সম্বন্ধে শ্রুতি-সমর্থিত গৌড়ীয়-বৈষ্ণবসিদ্ধান্ত

উপনিষদে জীবাত্মার অণুচৈতন্যস্বরূপ সুস্পষ্টভাবে উক্ত হইয়াছে,—

বালাগ্রশতভাগস্য শতধা কল্পিতস্য চ।
ভাগো জীবঃ স বিজ্ঞেয়ঃ স চানন্ত্যায় কল্পতে ॥[১]

'বাল-অগ্র-শতভাগস্য' ( একটি কেশাগ্রকে শতভাগে বিভক্ত করিয়া প্রতিভাগকে ), 'শতধা কল্পিতস্য চ' ( শতখণ্ডে বিভক্ত করিলে, [ উহার যে ]), 'ভাগঃ' ( একটি অংশ [হয়]), 'স জীবঃ' (জীবাত্মা সেই পরিমাণ), 'বিজ্ঞেয়ঃ' (জানিবে) ; 'সঃ' (সেই জীবাত্মা), 'চ' (ও), 'আনন্ত্যায়' (বহুল সংখ্যায় বা অনন্ত আনন্দলাভের জন্য ), 'কল্পতে' (গণিত বা যোগ্য হয়)।

শ্রীরূপ-শিক্ষায় শ্রীমন্মহাপ্রভু এই সিদ্ধান্তই প্রকট করিয়াছেন,—

কেশাগ্র-শতেক-ভাগ পুনঃ শতাংশ করি।
তার সম সূক্ষ্ম জীবের স্বরূপ বিচারি ॥[২]

উপনিষদে—জীবাত্মা ও পরমাত্মার দুইটি পৃথক্ স্বরূপ, পরমাত্মার নিত্যসেব্যত্ব, জীবের কর্মফলভোগ, পরমাত্মার সাক্ষি-স্বরূপে অবস্থান, পরমাত্মার প্রতি সেবোন্মুখতার দ্বারাই জীবের মায়া হইতে উদ্ধার ও মঙ্গললাভের কথা সুস্পষ্টভাষায় ব্যক্ত রহিয়াছে। যথা—

দ্বা সুপর্ণা সযুজা সখায়া সমানং বৃক্ষং পরিষস্বজাতে।
তয়োরন্যঃ পিপ্পলং স্বাদ্বত্ত্যনশ্নন্নন্যো অভিচাকশীতি ॥[৩]

সযুজা (='সযুজৌ' অর্থাৎ সর্বদা সম্মিলিত ), সখায়া (='সখায়ৌ' অর্থাৎ উভয়েই আত্মা [ জীবাত্মা ও পরমাত্মা ] এই সমান নামধারী ), দ্বা (='দ্বৌ' অর্থাৎ দুইটি ), সুপর্ণা (='সুপর্ণৌ' আর্থাৎ জীবাত্মা ও পরমাত্মারূপী দুইটি পক্ষী), 'সমানং' (একই), 'বৃক্ষং' (বৃক্ষকে—দেহকে),

১। শ্বেতাশ্ব ৫।৯ ; ২। চৈ চ ম ১৯।১৩৯ ; ৩। মুণ্ডক ৩।১।১, শ্বেতাশ্ব ৪।৬

'পরিষস্বজাতে' (আলিঙ্গন করিয়া রহিয়াছে), 'তয়োঃ' (তাহাদের দুই জনের), 'অন্যঃ' (একটি অর্থাৎ জীব), 'স্বাদু' ([বিভিন্ন] স্বাদযুক্ত), 'পিপ্পলং' (ফল = কর্মফল), 'অত্তি' (ভোগ করে), 'অন্যঃ' (অপরটি অর্থাৎ পরমাত্মা), 'অনশ্নন্' ( ভোগ না করিয়া ), 'অভিচাকশীতি' ( দর্শন করেন )।

সমানে বৃক্ষে পুরুষো নিমগ্নোঽনীশয়া শোচতি মুহ্যমানঃ।
জুষ্টং যদা পশ্যত্যন্যমীশম্ অস্য মহিমানমিতি বীতশোকঃ॥[১]

'পুরুষঃ' ( ভোক্তার অভিমানকারী জীব ), 'সমানে' (একই), 'বৃক্ষে' (শরীরে), 'নিমগ্নঃ' ( আসক্ত হইয়া ), 'অনীশয়া' ( মায়াবশযোগ্য অনীশ্বর স্বভাবহেতু), 'মুহ্যমানঃ' (মায়ার দ্বারা মোহগ্রস্ত হইয়া), 'শোচতি' ( শোক করে ), 'যদা' ( যখন ), 'জুষ্টং' ( নিত্য সেবিত অর্থাৎ সেব্যতত্ত্ব), 'অন্যম্' (নিজ স্বরূপ হইতে পৃথক্ ), ঈশম্' (পরমেশ্বরকে = মায়াধীশকে), [ এবং ], 'অস্য' ( পরমেশ্বরের ), 'ইতি' (এই সেব্যভাবরূপ), 'মহিমানম্' ( মহৈশ্বর্যকে ), 'পশ্যতি' (দর্শন করেন), [ তখন ], 'বীতশোকঃ' ( শোক হইতে মুক্ত হন )।

### শ্রুত্যুক্ত পরমেশ্বর মায়াধীশ পরাৎপরতত্ত্ব

উপনিষদে পরতত্ত্বের অসমোর্দ্ধত্ব ও তাঁহার স্বাভাবিকী শক্তি-বৈচিত্র্যের কথা বহুস্থানে সুস্পষ্ট ভাষায় উক্ত হইয়াছে, যথা—

তমীশ্বরাণাং পরমং মহেশ্বরং তং দেবতানাং পরমঞ্চ দৈবতম্।
পতিং পতীনাং **পরমং পরস্তাদ্** বিদাম দেবং ভুবনেশমীড্যম্॥
ন তস্য কার্যং করণঞ্চ বিদ্যতে ন তৎসমশ্চাভ্যধিকশ্চ দৃশ্যতে।
**পরাস্য শক্তির্বিবিধৈব** শ্রূয়তে **স্বাভাবিকী** জ্ঞানবলক্রিয়া চ॥[২]

ঈশ্বরগণেরও পরম মহেশ্বর, দেবতাগণেরও পরমদেবতা, প্রজাপতি-গণেরও পতি, পরাৎপরতত্ত্ব অর্থাৎ সর্বকারণকারণ ও স্তবনীয় জগদীশ্বরকে

১। মুণ্ডক ৩।১।২, শ্বেতাশ্ব ৪।৭ ; ২। শ্বেতাশ্ব ৬।৭।৮

আমরা জানি। সেই পরমেশ্বরের কোনও প্রাকৃত দেহ ও প্রাকৃত ইন্দ্রিয় নাই, তাঁহার সমান অথবা তদপেক্ষা শ্রেষ্ঠ কেহ নাই, তাঁহার পরা শক্তির বৈচিত্রীর কথা শ্রুত হয়, তাহা স্বাভাবিকী ও জ্ঞান(সম্বিৎ)-বল(সন্ধিনী)-ক্রিয়া(হ্লাদিনী)-রূপা।

### শঙ্করাচার্যের মহেশ্বর মায়াবচ্ছিন্ন ও ঔপাধিক

আচার্য শ্রীশঙ্করের মতে নির্বিশেষ ব্রহ্ম যখন মায়ারূপ উপাধি-বশতঃ সগুণ ও সবিশেষ হন, তখনই তিনি—ঈশ্বর বা মহেশ্বর। বস্তুতঃ, তিনি স্ব-স্বরূপে নির্বিশেষ। সাধকগণের প্রতি অনুগ্রহার্থ তিনি স্বেচ্ছানুরূপ মায়িক দেহ ধারণ করিয়া জগতে অবতীর্ণ হন ;—"স্যাৎ পরমেশ্বরস্যাপি ইচ্ছাবশাৎ **মায়াময়ং রূপং সাধকানুগ্রহার্থম্**।"[১] বস্তুতঃ, ইহা শ্রুতির স্বাভাবিক অর্থ বা তাৎপর্য নহে। শঙ্করের এইরূপ স্বকপোলকল্পনা বহির্মুখ-বঞ্চনার নিদর্শন। এইজন্যই শ্রীমন্মহাপ্রভু বলিয়াছেন,—

চিদানন্দ—দেহ, তাঁর, স্থান, পরিবার।
তাঁরে কহে প্রাকৃত-সত্ত্বের বিকার॥
প্রাকৃত করিয়া মানে বিষ্ণু-কলেবর।
বিষ্ণুনিন্দা আর নাহি ইহার উপর॥[২]

শ্রুতির মন্ত্রে যিনি ঈশ্বরগণেরও পরম মহেশ্বর, অসমোর্ধ্ব তত্ত্ব এবং **স্বাভাবিকী পরা শক্তিতে** শক্তিমান বলিয়া বর্ণিত হইয়াছেন, সেই পরাৎপরতত্ত্বে অপ্রাকৃতবিশেষ স্বতঃসিদ্ধভাবেই নিত্যকাল বর্তমান আছে। কিন্তু সেই স্থানে কল্পনাবলে তাঁহাকে মায়িক উপাধিবশতঃ সগুণ বলিয়া প্রচার করা—বেদের আশ্রয়ে বেদবিরোধী সিদ্ধান্ত ব্যতীত আর কি? বস্তুতঃ উপনিষদের সহজ সিদ্ধান্ত গ্রহণ করাই উচিত।

---

১। ব্র সূ—শঙ্করভাষ্য ১।১।২০ ; ২। চৈ চ আ ৭।১১৩,১১৫

## 'কপ্যাসং'-শ্রুতিমন্ত্রের শ্রীশঙ্কর ও শ্রীরামানুজ-মতে ব্যাখ্যা

ছান্দোগ্যোপনিষৎ[১] সবিতৃমণ্ডলান্তর্গত পরব্রহ্মকে অপ্রাকৃত রূপী হিরন্ময়-পুরুষ, হিরণ্যশ্মশ্রু, হিরণ্যকেশ, আনখাগ্রসর্বাঙ্গ সুবর্ণ-স্বরূপে বর্ণন করিয়া "তস্য যথা কপ্যাসং পুণ্ডরীকমেবমক্ষিণী"—'সেই পরম পুরুষের দুইটি চক্ষু সূর্যবিকসিত পদ্মের ন্যায় প্রফুল্ল'—এইভাবে পরব্রহ্মের নিত্য সবিশেষত্ব ও অপ্রাকৃত শ্রীবিগ্রহত্ব স্থাপন করিয়াছেন। কিন্তু সেইস্থানে শ্রীশঙ্করাচার্য তাঁহার ভাষ্যে 'কপ্যাসং = কপি + আসং = কপির (মর্কটের) আস (যাহা দ্বারা কপি উপবেশন করে, অর্থাৎ বানরের অধোদেশ), উহার ন্যায় পুণ্ডরীক (শ্বেতপদ্ম), অত্যন্ত তেজস্বী, এইরূপ এই দেবের চক্ষু দুইটি'—এইরূপ ব্যাখ্যা করিয়াছেন। কথিত হয়, শ্রীলক্ষ্মণদেশিক (শ্রীরামানুজাচার্য) তাঁহার মায়াবাদী অধ্যাপক যাদবপ্রকাশের মুখে ঐরূপ ব্যাখ্যা শুনিয়া অত্যন্ত ব্যথিত হ'ন এবং 'কং জলং পিবতি ইতি কপিঃ—সূর্যঃ' ('ক' অর্থাৎ জল পান করে বলিয়া কপি-শব্দে সূর্য) এবং অস্-ধাতু বিকসনার্থ, সুতরাং 'আস'-শব্দে 'বিকসিত'; অতএব 'কপ্যাসং' শব্দের অর্থ—'সূর্যবিকসিত অর্থাৎ সেই আদিত্যমণ্ডলমধ্যবর্তী হিরণ্ময়পুরুষ শ্রীনারায়ণের চক্ষু-দুইটি সূর্য-বিকসিত পদ্মের ন্যায় সতত প্রফুল্ল'—এইরূপ প্রকৃত অর্থ প্রকাশ করেন।[২] মহামনীষী শ্রীশঙ্কর অন্তরে সমস্ত তাৎপর্য জানিয়াও বিমুখমোহনের জন্য ভগবদিচ্ছায় এইরূপ অশ্লীল ও অশ্রদ্ধেয় অর্থ করিয়াছিলেন এবং তদ্দ্বারা তিনি যে শ্রীভগবদ্বিগ্রহের নিত্য-সচ্চিদানন্দময়ত্বের বিরোধী মতবাদ বা মায়াবাদ প্রচারার্থ জগতে অবতীর্ণ হইয়াছেন, তাহারই প্রকৃষ্ট পরিচয় প্রদান করিয়াছিলেন।

---

১। ছান্দোগ্য ১।৬।৬-৭; ২। প্রপন্নামৃত—৮ম অ ১৩শ ও ১৪শ শ্লোক, মুম্বই বেঙ্কটেশ্বরপ্রেস, ১৮২৯ শকাব্দ।

শ্রীশঙ্করাচার্যের ঐরূপ ব্যাখ্যার সমর্থন-কল্পে আধুনিককালের কেহ কেহ বলিয়াছেন, 'পুণ্ডরীক—শ্বেতবর্ণের পদ্ম ; রক্তিমাভপদ্মতুল্য পুরুষোত্তমের চক্ষু-দুইটিকে বুঝাইবার জন্যই শঙ্করাচার্য বানরের লোহিতাভ অধোভাগের তুলনা দিয়াছেন।'

কিন্তু শ্রীশঙ্করাচার্যের ভাষ্যে কিম্বা সেই ভাষ্যের টীকাকার আনন্দগিরির টীকায় রক্তিমাভ পদ্ম বুঝাইতে বানরের অধোভাগের সহিত তুলনা দেওয়া হইয়াছে—এরূপ কোনও কথাই নাই। আচার্য শঙ্করের টীকাটি এই,—"তস্য এবং সর্বতঃ সুবর্ণবর্ণস্য অপি অক্ষোঃ বিশেষঃ। কথং, তস্য যথা কপেঃ মর্কটস্য আসঃ কপ্যাসঃ। আসেঃ উপবেশনার্থস্য করণে ঘঞ্। কপিপৃষ্ঠান্তো যেন উপবিশতি। কপ্যাস ইব পুণ্ডরীকম্ অত্যন্ত তেজস্বী এবম্ অস্য দেবস্য অক্ষিণী।"[১] অর্থাৎ এই প্রকারে সর্বতোভাবে সুবর্ণবর্ণ তাঁহারও নয়নদ্বয়ের বৈশিষ্ট্য আছে।—কিরূপ ? যেমন কপির—মর্কটের আস, কপ্যাস। 'আস্' ধাতুর অর্থ—'উপবেশন', তাহাতে করণবাচ্যে 'ঘঙ্' প্রত্যয়। কপ্যাস—কপির পৃষ্ঠের অন্তভাগ, যাহাদ্বারা কপি উপবেশন করে। কপ্যাস—বানরপশ্চাদ্‌ভাগের ন্যায় পুণ্ডরীক—শ্বেতপদ্ম, অত্যন্ত তেজস্বী, এইরূপ এই দেবের চক্ষু-দুইটি।

শ্রীশঙ্কর ও আনন্দগিরির উক্তি হইতে জানা যায়, সুবর্ণবর্ণ পুরুষের চক্ষু-দুইটিও সুবর্ণবর্ণ বলিয়াই ধারণা হইতে পারে ; তাহারই প্রতিষেধকল্পে চক্ষুদ্বয়ের বৈশিষ্ট্য বলা হইতেছে যে, বানরের পশ্চাদ্ভাগের ন্যায় যে পুণ্ডরীক অর্থাৎ শ্বেতপদ্ম—এইরূপ অত্যন্ত তেজস্বী। পুণ্ডরীক বলিতে প্রধানতঃ শ্বেতপদ্ম বুঝায়[২] ; কিন্তু শঙ্করভাষ্যে 'অত্যন্ততেজস্বী' বলিয়া একটি কথা আছে—আনন্দগিরি ইহা আদৌ ধরেন নাই। বানরের

---

১। ছান্দোগ্যোপনিষদ্ভাষ্য ১।৬।৭, পুণা আনন্দাশ্রম-সং, ১৯১৩ খ্রীঃ ; ২। 'পুণ্ডরীকং সিতাম্ভোজম্'—অমরকোষ।

পৃষ্ঠভাগের ন্যায় পুণ্ডরীকের বা শ্বেতপদ্মের সহিত তেজস্বিতার কি সম্বন্ধ আছে, তাহা বুঝা যায় না। তবে যদি 'অত্যন্ততেজস্বী'-শব্দে—অত্যন্ত উজ্জ্বল এরূপ অর্থ অনুমান করা যায়, তাহা হইলেও বানরের লোহিতাভ অধোভাগের সহিত তুলনামূলক কষ্টকল্পনার সার্থকতা থাকে না।

শ্রীশঙ্কর ও আনন্দগিরি উভয়েই নিন্দিত উপমার সম্বন্ধে একটু সাফাই গাহিয়াছেন। শ্রীশঙ্করাচার্য বলিয়াছেন,—চক্ষু উপমিত এবং বানরের পৃষ্ঠের অন্তভাগের ন্যায় পুণ্ডরীক উপমান হওয়ায় ইহা নিন্দিত উপমার দৃষ্টান্ত নহে অর্থাৎ বানরের অধোভাগের সহিত পুণ্ডরীকেরই উপমা দেওয়া হইয়াছে। কিন্তু আরাধ্য উপাস্য বস্তুর চক্ষুর সহিত সাক্ষাদ্ভাবেই হউক আর অসাক্ষাদ্ভাবেই হউক, নিকৃষ্ট পশুর অধোভাগের তুলনা করার কি প্রয়োজন আছে? পরমেশ্বর দূরে থাকুন, জাগতিক পূজ্য বা শ্রদ্ধার্হ ব্যক্তির বদন, চক্ষু প্রভৃতি ঊর্ধ্বভাগস্থ ইন্দ্রিয়কেও কেহ কোনো পশুর অধোভাগের সহিত কোনোভাবেই তুলনা করেন না।

### শাস্ত্রে পুণ্ডরীকাক্ষ-শব্দের তাৎপর্য

শ্রীরামায়ণে, শ্রীমহাভারতে ও শ্রীবিষ্ণুসহস্রনামে শতশতবার ভগবান্ শ্রীনারায়ণকে পুণ্ডরীকাক্ষ, অরবিন্দাক্ষ, নলিনাক্ষ, কমলাক্ষ, কমলনয়ন, রাজীবলোচন, পদ্মনেত্র, পদ্মাক্ষ প্রভৃতি নামে অভিহিত করা হইয়াছে। শ্রীরামায়ণে শ্রীরামচন্দ্রের ধ্যানে দৃষ্ট হয়,—"পুণ্ডরীক-বিশালাক্ষস্তরুণঃ প্রিয়দর্শনঃ।"[১] পুণ্ডরীকাক্ষ বলিতে শ্বেতপদ্মসদৃশ প্রফুল্লনেত্র, ইহাই বুঝায়। প্রাচীন মহাজনগণের রচিত স্তবেও শ্রীশ্রীজগন্নাথদেব কমলনয়ন, প্রফুল্ল পুণ্ডরীকাক্ষ প্রভৃতি নামে উক্ত হইয়াছেন। কমলনয়ন বলিতে রক্তিম-নেত্র বুঝায় না—কমলের ন্যায় বিকসিত, সতত-প্রফুল্ল-নেত্র শ্রীবিষ্ণুকেই

---

১। শ্রীবাল্মীকি রামায়ণে অযোধ্যাকাণ্ড, ৮৭তম সর্গ, ২য় শ্লোক।

বুঝায়। শাস্ত্রে কোথাও কোথাও শ্রীবিষ্ণুকে 'রক্তান্তলোচন'[১] অর্থাৎ চক্ষুর অন্তভাগ বা কোণদ্বয় রক্তিমাভ, এইরূপ বর্ণন করা হইয়াছে। কিন্তু সমগ্র চক্ষু রক্তিম—এইরূপ বুঝাইতে পদ্মের সহিত তুলনা প্রদত্ত হয় নাই। বানরের অধোভাগের একাংশমাত্র রক্তিমাভ নহে, উহা সমগ্রই রক্তিম। শ্রীবিষ্ণুসহস্রনামে 'পুণ্ডরীকাক্ষ'-শব্দের ভাষ্যে শ্রীশঙ্করাচার্যও লিখিয়াছেন,—"অক্ষিণী পুণ্ডরীকাভে যস্য"[২] অর্থাৎ যাঁহার চক্ষু-দুইটি পুণ্ডরীকের ন্যায় আভাযুক্ত। এইস্থানে শ্রীশঙ্করাচার্য শ্রীবিষ্ণুর পুণ্ডরীকাভ চক্ষুর কথা বলিয়াছেন। পুণ্ডরীক বলিলে শ্বেতবর্ণ-পদ্ম বুঝাইতে পারে, আশঙ্কা করিয়া তৎপূর্বে শ্রীশঙ্করাচার্য সহস্রনামভাষ্যেও অন্য বিশেষণের প্রয়োগ করেন নাই। বস্তুতঃ, পুণ্ডরীকাক্ষ-শব্দের প্রসিদ্ধ অর্থ—পদ্মের ন্যায় প্রফুল্ল-নেত্র। সুতরাং শ্রীরামানুজাচার্যপাদের অর্থের সহিতই সমস্ত শাস্ত্রের তাৎপর্যের সঙ্গতি হয়।

## শ্রুতিতে বৈষ্ণব-প্রস্থানবিদ্‌গণের সিদ্ধান্ত

মুণ্ডকোপনিষদের মন্ত্র হইতে জানা যায় যে হিরণ্ময়-কোষে নিষ্কল, বিরজ ব্রহ্ম বিরাজমান ; তিনি -- শুভ্র, জ্যোতিঃ-সমূহের (অগ্নি, সূর্যাদির) জ্যোতিঃস্বরূপ ; আত্মবিদ্‌গণ তাঁহাকে জানেন।[৩] ব্রহ্ম অন্যকে প্রকাশ করেন, তিনি অন্যের দ্বারা প্রকাশিত হন না। বৃহদারণ্যকোপনিষদে উক্ত হইয়াছে, তিনি আত্মস্বরূপ জ্যোতির দ্বারাই সমস্ত কার্য নির্বাহ করেন।[৪] ব্রহ্ম—অগৃহ্য, তিনি কাহারও ইন্দ্রিয়ের দ্বারা গৃহীত হন না।[৫] উপনিষদে আরও উক্ত হইয়াছে যে যাঁহার দ্বারা সূর্য তাপ প্রদান করেন।[৬] সুতরাং ইহাই সিদ্ধান্ত যে, ব্রহ্ম—অপ্রাকৃত বিগ্রহী অর্থাৎ

১। শ্রীসংক্ষেপভাগবতামৃতে ৩৬৯তম সংখ্যাধৃত শ্রীকূর্মপুরাণবাক্য ২০ পৃঃ, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৪৬ খৃীঃ ; ২। শ্রীবিষ্ণুসহস্রনাম ২৫শ শ্লোক শাঙ্করভাষ্য ; ৩। মুণ্ডক ২।২।৯ ; ৪। বৃহদারণ্যক ৪।৩।৬ ; ৫। ঐ, ৩।৯।২৬ ; ৬। ব্র সূ (১।১।২৪) —শাঙ্করভাষ্য-ধৃতশ্রুতি

তিনি—সচ্চিদানন্দতনু। 'জ্যোতিশ্চরণাভিধানাৎ'[১]—এই অধিকরণে শ্রীরামানুজাচার্যও এইরূপই ব্যাখ্যা করিয়াছেন। ঋগ্বেদে ও ছান্দোগ্যোপনিষদে উক্ত হইয়াছে, ষড়্বিধা ও চতুষ্পদা গায়ত্রী। এই গায়ত্র্যাখ্য ব্রহ্মের মহিমা অর্থাৎ বিভূতিবিস্তার তৎপরিমিত, তাহা হইতেও এই পুরুষ বৃহত্তর। সমস্ত প্রাকৃত লোক উক্ত ব্রহ্মের এক পাদমাত্র। তাঁহার অমৃতস্বরূপ পাদত্রয় অমৃতলোকে বিরাজমান আছেন।[২] শ্বেতাশ্বতরেও উক্ত হইয়াছে, তমের অপর পারে সূর্যের ন্যায় বর্ণ মহাপুরুষকে আমি জানি।[৩] এইরূপে অভিহিত অপ্রাকৃত রূপের তেজও অপ্রাকৃত। সেই অপ্রাকৃত তেজোবিশিষ্ট পুরুষই 'জ্যোতিঃ'-শব্দের অভিধেয়।

ছান্দোগ্যোপনিষদে দৃষ্ট হয়, আমি শ্যাম হইতে শবলকে (বিচিত্রতাকে) প্রাপ্ত হই।[৪] তৈত্তিরীয়োপনিষদে দৃষ্ট হয়, পরব্রহ্ম—সুবর্নজ্যোতীঃ।[৫] মাধ্বভাষ্যধৃত একটি শ্রুতিতে উক্ত হইয়াছে যে তাঁহার (পরব্রহ্মের) চারিটি রূপ—শুক্ল, রক্ত, পীত ও কৃষ্ণ।[৬] মুণ্ডকোপনিষদে উক্ত হইয়াছে, যখন উপাসক হেমবর্ণ, ব্রহ্মযোনি, পরমেশ্বর, কর্তৃ পুরুষকে দেখিতে পান, তখন পাপ-পুণ্য হইতে পরিমুক্ত ও নির্মল হইয়া পরম সমতা লাভ করেন।[৭] ঐতরেয়োপনিষদের মন্ত্রে পাওয়া যায়, তিনি দর্শন করিলেন।[৮] মহানারায়ণোপনিষদে উক্ত হইয়াছে, বিদ্যুদ্বর্ণ পুরুষ হইতে সমস্ত দেবতা প্রাদুর্ভূত হইয়াছিলেন।[৯] তথায়ই আরও উক্ত হইয়াছে, চক্ষুর দ্বারা ইঁহার রূপ দেখা যায় না অর্থাৎ অপ্রাকৃত রূপ প্রাকৃত চক্ষে দর্শন হয় না।[১০] কঠোপনিষদে উক্ত হইয়াছে, এই পরমাত্মা যাঁহাকে অনুগ্রহ করেন, সেই ব্যক্তির দ্বারাই তিনি (পরমাত্মা) লভ্য হন। সেই কৃপাপ্রাপ্ত ব্যক্তির

---

১। ব্র সূ ১।১।২৫ ; ২। ঋক্-সং ১০।৯০।৩ ও ছান্দোগ্য ৩।১২।৬ ; ৩। শ্বেতাশ্ব ৩।৮ ; ৪। ছান্দোগ্য ৮।১৩।১ ; ৫। তৈত্তিরীয় ৩।১০।৬ ; ৬। ব্র সূ (১।২।২৩)—মাধ্বভাষ্য-ধৃত-শ্রুতি ; ৭। মুণ্ডক ৩।১।৩ ; ৮। ঐতরেয় ১।১।১ ; ৯। মহানারায়ণ ১।৮ ; ১০। ঐ, ১।১১

নিকট এই পরমাত্মা স্বীয় তনুকে ( শ্রীবিগ্রহকে ) প্রকাশ করেন।[১] ভগবান্ বুদ্ধিমান্, মনোবান্, অঙ্গপ্রত্যঙ্গবান্—ভগবানে এই সকল লক্ষ্য করি।[২]—এই সকল মন্ত্র পরব্রহ্মের নিত্য সবিশেষত্ব-প্রতিপাদক।

'প্রকাশবচ্চাবৈয়র্থ্যাৎ'[৩], 'রূপোপন্যাসাচ্চ'[৪]—অবৈয়র্থ্যাৎ (অর্থাৎ শ্রুতি ব্যর্থ হইতে পারে না, এইজন্য ), প্রকাশবৎ ( 'সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম' —এই শ্রুতিমন্ত্র হইতে সিদ্ধান্ত করিতে হয় যে, ব্রহ্ম প্রকাশস্বরূপ ; সেইরূপ যে সকল বেদমন্ত্রে বলা হইয়াছে যে ব্রহ্ম সত্যসঙ্কল্প, সর্বজ্ঞ, জগতের কারণ, সর্বাত্মক, সর্বদোষবিবর্জিত, সেই সকল বেদমন্ত্রও যখন ব্যর্থ হইতে পারে না ; অতএব সিদ্ধান্ত—(১) তিনি সর্বদোষবিবর্জিত এবং (২) তিনি নিখিল অনন্ত কল্যাণগুণের আকর )। রূপোপন্যাসাচ্চ — ( যেহেতু রূপের উল্লেখ ), চ (ও। [ শ্রুতিমন্ত্রে রহিয়াছে ] —এই সকল ব্রহ্মসূত্রের ব্যাখ্যায় মাধ্বভাষ্যে যে সকল শ্রুতিমন্ত্র উদ্ধৃত হইয়াছে, তাহা শ্রীভগবানের নিত্য অপ্রাকৃত বিগ্রহত্বেরই পরিপোষক প্রমাণ। এতদ্ব্যতীত, পশ্যতে (দর্শন করেন), বিবৃণুতে ( প্রকাশ করেন ) লক্ষ্যয়ামহে (লক্ষ্য করি), ইত্যাদি শ্রুতিমন্ত্রে পুনঃ পুনঃ কথিত ও বিদ্বদ্গণের অনুভবের দ্বারা 'অপাণিপাদঃ' শ্রুতির সঙ্গতি করিতে হইবে। উক্ত শ্রুতির দ্বারা ব্রহ্মের অরূপত্বও প্রতিপাদিত হয় না। তাৎপর্য এই যে, শ্রুতিমন্ত্রসমূহ পরব্রহ্মের নিত্য সবিশেষত্বই স্থাপন করিয়াছেন।[৫]

দর্শনাদি ক্রিয়াকে মনের কল্পনামাত্র বলা যায় না। অদ্বৈতশারীরকভাষ্যে উক্ত হইয়াছে, ঈক্ষণের কর্ম তথাভূতই হইয়া থাকে। অতএব 'অপাণিপাদঃ' ইত্যাদি শ্রুতিবাক্য পরব্রহ্মের অপ্রাকৃত রূপের বিরোধী নহে। মুণ্ডক শ্রুতি বলিয়াছেন, পরমাত্মা তাঁহার অনুগৃহীত ব্যক্তির নিকট

---

১। কঠ ১।২।২৩ ; ২। ব্র সূ (২।২।৪১)-মাধ্বভাষ্য ধৃত শ্রুতি ; ৩। ব্র সূ ৩।২।১৫ ; ৪। ঐ, ১।২।২৩ ; ৫। শ্রীভগবৎসন্দর্ভানুব্যাখ্যা শ্রীসর্বসম্বাদিনী ৪২,৪৩ পৃঃ।

**স্বীয় তনু প্রকাশ করেন। এস্থানে তনু কল্পনা করেন, এরূপ পদের প্রয়োগ নাই।** সুতরাং ব্রহ্মের রূপ-কল্পনা-কথাটির সার্থকতা নাই। সর্বশক্তি—ব্রহ্মের স্বরূপভূত। ব্রহ্মের অপ্রাকৃত রূপ তাঁহার স্বরূপশক্তি-প্রকটিত। অতএব **ব্রহ্মের রূপ তাঁহার স্বরূপসিদ্ধ** নিত্য ও অপ্রাকৃত। অন্য প্রাকৃত রূপের ন্যায় কোনো রূপ ব্রহ্মে নাই—ইহাই 'যত্র নান্যৎ পশ্যতি' অর্থাৎ যেখানে বা যাহাতে কেহ অপর কিছু দেখেন না।[১] অর্থাৎ ব্রহ্মে অপ্রাকৃতত্ব ব্যতীত কোনরূপ প্রাকৃত কিছুই দেখা যায় না। ব্রহ্মের রূপ নাই—ইহা উক্ত শ্রুতির তাৎপর্য নহে। ব্রহ্মের রূপ নাই—এই প্রকার ব্যাখ্যা একটি কুতর্ক মাত্র। বৈলক্ষণ্য অর্থাৎ অন্য প্রাকৃত রূপের সদৃশ কোন রূপ ব্রহ্মে নাই—এইরূপ (১) বৈলক্ষণ্য-যুক্তি, (২) ন্যায়দর্শনোক্ত কালাতীত-হেত্বাভাস[২] ও (৩) শাস্ত্রযোনিত্বাৎ[৩]—এই ব্রহ্মসূত্রের প্রমাণ প্রদর্শনের দ্বারা উক্ত কুতর্কবিশেষ সম্পূর্ণরূপে খণ্ডিত হইল। কেহ কেহ বলেন, অগ্নি যখন সূক্ষ্মরূপে কাষ্ঠাদি পদার্থে লুক্কায়িত থাকে, তখন তাহার অব্যক্ততা-হেতু যেরূপ অগ্নিকে রূপহীন বলা হয়; আবার যখন কাষ্ঠাদির মধ্যে স্থূলরূপে ব্যক্ত হয়, তখন মূর্তিমান বলা হয়—ব্রহ্ম সম্বন্ধেও সেইরূপ। কিন্তু পূর্ব্বলিখিত যুক্তি-তিনটির দ্বারা এইরূপ অব্যক্ততা-ব্যক্ততা-বাদও নিরাস করা হইয়াছে। বিশেষতঃ ব্রহ্মে অব্যক্ততা-ব্যক্ততারূপ ভেদ সম্পূর্ণ নিষেধযোগ্য। এইজন্যই সবিশেষ-নির্বিশেষভেদে ব্রহ্ম রূপবান্ ও অরূপ – এরূপ বিচারও শাস্ত্রযুক্তি-বিরুদ্ধ। ব্রহ্মের মূর্তত্ব গ্রাহ্য, আবার অমূর্তত্বও গ্রাহ্য—এইরূপ বিকল্পও অত্যন্ত অনুচিত। বৈদিক ক্রিয়ায় যেরূপ অষ্টদোষ-দুষ্টত্ব-হেতু[৪] বিকল্প অসমীচীন

১। ছান্দোগ্য ৭।২৪।১ ; ২। ন্যায়সূত্র (১।২।৯)—কোন একটি সিদ্ধান্ত অপসিদ্ধান্ত বলিয়া প্রমাণিত হইলে, অপসিদ্ধান্ত বলিয়া প্রমাণিত হইবার পূর্বে, যে হেতু অবলম্বনে ঐ সিদ্ধান্ত হইয়াছিল, সেই হেতুটি 'কালাতীত' অথবা 'অতীতকাল'-নামক হেত্বাভাস বলিয়া গণ্য হয়। ৩। ব্র সূ ১।১।৩ ; ৪। পূর্বমীমাংসা (১।৩।৩)-সূত্রের কুমারিলভট্ট-কৃত তন্ত্রবার্তিক দ্রষ্টব্য।

বলিয়া কথিত হইয়াছে, এখানেও সেইরূপ। অতএব ব্রহ্মের নিত্যরূপত্ব-প্রতিপাদক শ্রুতিসমূহ সমস্ত কুতর্ককে নিষ্পেষিত করিয়া দিতেছে।

প্রশ্ন হইতে পারে, ব্রহ্মের অরূপবিষয়িণী শ্রুতির গতি তাহা হইলে কি হইবে? ঐ সকল শ্রুতি কি একেবারেই নিরর্থক? রূপ প্রতিপাদিকা ও অরূপ-প্রতিপাদিকা দ্বিবিধ শ্রুতির পরস্পর মিলনে দুর্বল অরূপ-প্রতিপাদিকা শ্রুতিসমূহ সবল রূপ-প্রতিপাদিকা শ্রুতিসমূহের অনুগমন করে। কিন্তু সেই অনুগমন দৃশ্যমান জাগতিক রূপের অরূপত্ব-লক্ষণ-সম্পাদকই হইবে অর্থাৎ ব্রহ্মের রূপ জাগতিক নহে বলিয়াই তিনি—অরূপ। সেই রূপ প্রাকৃত রূপ হইতে ভিন্ন; তাহা 'ভগ'-নামক ষড়ৈশ্বর্যাত্মক। যখন স্বরূপশক্তির দ্বারা সেই রূপের স্বপ্রকাশমাত্র হয়, তখন উহা প্রাকৃত চক্ষুর গোচরীভূত না হওয়ায় উহাকে অরূপ বলা হয়। অতএব সেই রূপ স্থূল, সূক্ষ্ম, ব্যক্ত ও অব্যক্ত পদার্থসমূহ হইতে পৃথগ্‌লক্ষণবিশিষ্ট—ইহাই বেদান্তে বৈষ্ণবপ্রস্থানবিদ্‌গণের অভিপ্রায়।[১]

## উপনিষদে পরব্রহ্ম নিত্য অপ্রাকৃত সাকার

"অথ য এষোঽন্তরাদিত্যে হিরণ্ময়ঃ পুরুষো দৃশ্যতে হিরণ্যশ্মশ্রুর্হিরণ্য-কেশ আপ্রণখাৎ সর্ব এব সুবর্ণঃ। তস্য যথা কপ্যাসং পুণ্ডরীকমেবমক্ষিণী তস্যোদিতি নাম স এষ সর্বেভ্যঃ পাপ্মভ্য উদিত উদেতি হ বৈ সর্বেভ্যঃ পাপ্মভ্যো য এবং বেদ"[২]—অর্থাৎ এই আদিত্যমণ্ডলের অভ্যন্তরে যে হিরণ্ময় পুরুষ দৃষ্ট হন, তাঁহার শ্মশ্রু হিরণ্ময়, তাঁহার কেশ হিরণ্ময়, তাঁহার নখাগ্র

---

১। "তথাবিধং রূপঞ্চাত্র প্রাকৃতাদন্যদেব যুজ্যতে;—যথা ভগসংজ্ঞকমৈশ্বর্যাদি-ষট্‌কম্‌। যদৈব হি স্বরূপশক্তি-প্রকাশমানত্বেন স্বপ্রকাশরূপমাত্রং ভবেৎ, তদা চক্ষুরপ্রকাশ্যত্বাদরূপত্বমঙ্গীকরোতি। তত এব স্থূল-সূক্ষ্মাখ্য-ব্যক্তাব্যক্ত-পদার্থেভ্যো বিলক্ষণং তদ্রূপমিতি বেদান্তে বৈষ্ণব-প্রস্থানবিদামভিপ্রায়ঃ।"—শ্রীভগবৎসন্দর্ভানুব্যাখ্যা শ্রীসর্বসম্বাদিনী ৪৩,৪৪ পৃঃ; ২। ছান্দোগ্য ১।৬।৬-৭,

পর্যন্ত সমস্ত তনুই সুবর্ণ; তাঁহার পদ্মের ন্যায় প্রফুল্ল দুইটি চক্ষু, তাঁহার নাম উৎ ( উত্তম বা উত্তমশ্লোক )। যিনি এই প্রকারে এই 'উৎ' নামধারীকে জানেন, তিনি সকল পাপ হইতে অবশ্যই ঊর্দ্ধে উত্থিত হন অর্থাৎ তিনি পাপপুণ্যের অতীত হন। এই শ্রুতিমন্ত্রে সুস্পষ্ট ভাষায় পরমপুরুষকে রূপী বলিয়া বর্ণিত হইয়াছে এবং পাপধ্বংসের ফলশ্রুতি উল্লেখপূর্বক 'ভিদ্যতে হৃদয়গ্রন্থিঃ * * * তস্মিন্ দৃষ্টে পরাবরে'[১] শ্রুতিমন্ত্রে পরব্রহ্মের রূপের যে পাপরূপ মায়িক দোষরাহিত্যের কথা উক্ত হইয়াছিল, তাহাদ্বারা এবং সেই রূপী পুরুষকে যাঁহারা জানেন, তাঁহাদের পর্যন্ত পাপ ধ্বংস হয়, এইরূপ কৈমুত্যন্যায়ের উল্লেখে সেই রূপকেই দৃঢ় করিয়া বলা হইয়াছে। ঋগ্বেদীয় ব্রহ্মসূক্ত হইতে জানা যায় যে ব্রহ্মের প্রাণ আছে এবং সেই প্রাণ প্রাকৃত নহে, অপ্রাকৃত।[২] প্রাকৃত প্রাণের অতীত অপ্রাকৃত প্রাণ-সম্বন্ধে ঋগ্‌বেদের প্রসিদ্ধ মন্ত্রটি এই,—

ন মৃত্যুরাসীদমৃতং ন তর্হি, ন রাত্র্যা অহ্ন আসীৎ প্রকেতঃ।
আনীদবাতং স্বধয়া তদেকং, তস্মাদ্ধান্যন্ন পরঃ কিং চনাস॥

তখন জন্ম-মৃত্যু কিছুই ছিল না; তখন রাত্রি বা দিনের প্রভেদ ছিল না; প্রাণ-কর্মের উপাদানের উৎপত্তির পূর্বেও সৎস্বরূপ একমাত্র প্রাণবায়ু ছিলেন, তাহা ছাড়া আর কিছুই ছিল না।

বৃহদারণ্যকোপনিষদেও[৩] 'পরমাত্মার নিঃশ্বসিত' এইরূপ উক্তির মধ্যে প্রাণবায়ুর উল্লেখ আছে, অন্যান্য শ্রুতিতেও পরব্রহ্মের প্রাণবায়ুর উল্লেখ দৃষ্ট হয়। এইরূপ প্রাণবায়ুর উল্লেখ হইতে তৎসহচারী শ্রীবিগ্রহ এবং তাঁহার সেইরূপ ভাব অবশ্যই প্রতিপন্ন হয়।

---

১। মুণ্ডক ২।২.৮; ২। শ্রীভগবৎসন্দর্ভানুব্যাখ্যা শ্রীসর্বসম্বাদিনী, ৪৪ পৃঃ-ধৃত ঋগ্-মন্ত্র ১০।১২৯।২; ৩। বৃহদারণ্যক ২।৪।১০

## মূর্ত ও অমূর্তের অতীত পুরুষের অপ্রাকৃত রূপ

বৃহদারণ্যকোপনিষদ্—'দ্বে বাব ব্রহ্মণো রূপে মূর্তং চৈবামূর্তং চ'[১] অর্থাৎ দুইটিই ব্রহ্মের রূপ—একটি মূর্ত, আর একটি অমূর্ত—ইহা বলিয়া মূর্ত ও অমূর্তের ব্যাখ্যা করিতেছেন,—'তদেতন্মূর্তং যদন্যদ্বায়োশ্চান্তরিক্ষাচ্চৈতন্মর্ত্যম্'[২] অর্থাৎ যাহা বায়ু হইতে ও আকাশ হইতে ভিন্ন, তাহাই ( পৃথিব্যাদি ভূতত্রয়ই ) মূর্ত ; উহাই মর্ত্য। 'অথামূর্তং বায়ুশ্চান্তরিক্ষং চৈতদমৃতম্'[৩] অর্থাৎ অনন্তর বায়ু ও অন্তরিক্ষ এই ভূতদ্বয় অমূর্ত ; ইহাই অমৃত। ইহাদের উভয়ের অতীত পুরুষের কথা বলিতেছেন,—'তস্যৈতস্যামূর্তস্যৈতস্যামৃতস্যৈতস্য যত এতস্য ত্যস্যৈষ রসো'[৪] অর্থাৎ ইনি অমূর্তের, এই অমৃতের, এই ব্যাপকের, এই পরোক্ষ শব্দবাচ্যের রসস্বরূপ। পরে এই পুরুষের রূপ বর্ণন করিতেছেন,—'তস্য হৈতস্য পুরুষস্য রূপং যথা মাহারজনং বাসো যথা পাণ্ড্বাবিকং যথেন্দ্রগোপো যথাঽগ্ন্যর্চিঃ যথা পুণ্ডরীকং যথা সকৃদ্বিদ্যুত্তম্।'[৫] অর্থাৎ পূর্বোক্ত পুরুষের রূপ এই প্রকার—মাহারজনং (মহারজন শব্দে হরিদ্রা, তৎসম্বন্ধীয় মাহারজন অর্থাৎ হরিদ্রাদ্বারা রঞ্জিত)—হরিদ্রারাগরঞ্জিত বসনের ন্যায় পীত, পাণ্ডু-আবিকং (অবি =মেষ, আবিকম্—মেষলোম-জাত )—পশমের ন্যায় পাণ্ডুবর্ণ, ইন্দ্রগোপনামক কীটবিশেষের ন্যায় রক্তবর্ণ, অগ্নিশিখার ন্যায়, পদ্মের ন্যায়, একেবারে বহু বিদ্যুতের প্রকাশের ন্যায় এই পুরুষকে যিনি জানেন, তিনি—'সকৃদ্ বিদ্যুত্তা ইব হ বৈ অস্য শ্রীঃ ভবতি য এবং বেদ'[৬] অর্থাৎ যিনি এই প্রকার জানেন, তিনি বহু বিদ্যুতের যুগপৎ প্রকাশের ন্যায় শ্রী ( শোভা বা ঐশ্বর্য ) লাভ করেন।

---

১। বৃহদারণ্যক ২।৩।১ ; ২। ঐ, ২।৩।২ ; ৩। ঐ, ২।৩।৩ ; ৪। ঐ, ২।৩।৫ ; ৫। ঐ, ২।৩।৬ ; ৬। ঐ, ২।৩।৬

ইহার পরই পুরুষের স্বরূপ নির্দেশ করা হইতেছে, 'অথাত আদেশো নেতি নেতি'[১]—অতঃপর ইহা নহে, ইহা নহে; ইহাই ব্রহ্মের নির্দেশ, অর্থাৎ সর্বনিষেধের যাহা অবধি তাহাই ব্রহ্ম। ইহার পর শ্রুতি স্বয়ংই উপসংহারে বলিতেছেন, 'ন হ্যেতস্মাদিতি নেত্যন্যৎ পরমস্ত্যথ নামধেয়ং সত্যস্য সত্যমিতি প্রাণা বৈ সত্যং তেষামেষ সত্যম্'[২]। অর্থাৎ ইহা অপেক্ষা অন্য কিছু নাই, ইহা অপেক্ষা অন্য কিছু শ্রেষ্ঠ নাই। অনন্তর ব্রহ্মের নাম—সত্যের সত্য; প্রাণসমূহ (জীবসমূহ)- সত্য এবং তিনি তাহাদেরও সত্য। অর্থাৎ **মূর্ত-লক্ষণরূপ হইতে অমূর্ত-লক্ষণরূপ পর্যন্তই পর্যাপ্তি নহে, ইহার পরও অন্য রূপ আছে।** ইহা ব্রহ্ম-সূত্রকারও বলিয়াছেন,—'প্রকৃতৈতাবত্ত্বং হি প্রতিষেধতি ততো ব্রবীতি চ ভূয়ঃ।'[৩]—প্রকৃতৈতাবত্ত্বং (কথিত বা প্রস্তাবিত, ইয়ত্তা বা বিশেষাবস্থা মাত্র) হি (নিশ্চয়ার্থে) প্রতিষেধতি (নিষেধ করিতেছেন) ততঃ (তাহা অপেক্ষা) [আরও অধিক নাম-রূপ-গুণাদির কথা] ব্রবীতি (বলিতেছেন) চ (ও) ভূয়ঃ (পুনরায় বা অধিকভাবে)। অর্থাৎ পূর্বোক্ত 'নেতি নেতি'-বাক্যে যে ব্রহ্মের প্রস্তাবিত বিশেষ রূপগুণাদিসম্বন্ধ প্রত্যাখ্যাত হইয়াছে, তাহা সিদ্ধ হয় না; কেন না, তাহা হইলে শ্রুতির ঐ উক্তি উন্মত্তের প্রলাপের ন্যায় হইয়া পড়ে। কারণ, অন্য কোন প্রমাণের দ্বারা যাহা ব্রহ্মের বিশেষরূপে পরিজ্ঞাত ছিল না, যেমন তাঁহার হরিদ্রা-রঞ্জিত বস্ত্রের ন্যায় রূপাদি এবং সেই রূপকে যিনি জানেন, তাঁহার শ্রীলাভ প্রভৃতি; সেই সমস্ত বিষয়কে ব্রহ্মের রূপ ও ধর্মরূপে উপদেশ করিয়া পুনরায় যে তাহারই নিষেধ করা, তাহা উন্মত্ত ব্যতীত অপর কেহ পারে না। বিশেষতঃ নিষেধের পরও পুনরায় ব্রহ্মের আরও অধিক গুণরাশি প্রকাশ করিতেছেন,—'ন হ্যেতস্মাদিতি নেতি' ইহা নহে বলিয়া যে ব্রহ্মের নিরূপণ

১। বৃহদারণ্যক ২।৩।৬; ২। ঐ, ঐ; ৩। ব্রহ্মসূ ৩।২।২২

করা হইয়াছে, সেই ব্রহ্ম হইতে অতিরিক্ত কোন বস্তু নাই। সেই ব্রহ্ম হইতেছেন—সত্যের সত্য ; প্রাণসমূহ হইতেছে সত্য, তিনি ( ব্রহ্ম ) তাঁহাদেরও সত্য। জীবাত্মা প্রাণের সঙ্গে সঙ্গেই থাকে, এজন্য জীবাত্মা 'প্রাণ'-শব্দে অভিহিত হইয়াছে। জীবাত্মাসমূহ সত্য, পরব্রহ্ম তাঁহাদের কারণ বলিয়া তিনি সত্যের সত্য। অতএব বৃহদারণ্যক-শ্রুতিমন্ত্রের উপসংহারে নাম-রূপ-গুণসমূহের যোগ থাকায় 'নেতি নেতি'-বাক্যদ্বারা ব্রহ্মের সবিশেষ ভাব নিষিদ্ধ হয় নাই ; পরন্তু পূর্ব প্রস্তাবিত ইয়ত্তাই প্রতিসিদ্ধ হইয়াছে।

## দহরাকাশ—ব্রহ্মের অচিন্ত্যশক্তির পরিচায়ক

শ্রীভগবদ্রূপ তাঁহার অচিন্ত্যশক্তি-প্রভাবেই পরিচ্ছিন্ন হইয়াও অপরিচ্ছিন্ন এবং তাঁহার সর্ববিভুত্বাদি পরমশক্তিসমূহের একমাত্র আশ্রয়। ছান্দোগ্যোপনিষদে উক্ত হইয়াছে,—"অথ যদিদমস্মিন্ ব্রহ্মপুরে দহরং পুণ্ডরীকং বেশ্ম দহরোঽস্মিন্নন্তরাকাশস্তস্মিন্ যদন্তস্তদন্বেষ্টব্যং তদ্বাব বিজিজ্ঞাসিতব্যমিতি।"[১] "যাবান্বা অয়মাকাশস্তাবানেষোঽন্তর্হৃদয় আকাশঃ"[২] অর্থাৎ অনন্তর এই ব্রহ্মপুরে ( দেহাভ্যন্তরস্থ হৃদয়ে ) যে 'দহরং' ( ক্ষুদ্র ) পুণ্ডরীকং ( পদ্ম ) বেশ্ম ( গৃহ ) অর্থাৎ ক্ষুদ্র হৃদয়-পদ্মরূপ গৃহ আছে, ইহার মধ্যে এক ক্ষুদ্র অন্তরাকাশ আছে। ইহার মধ্যে যিনি, তাঁহাকেই অন্বেষণ করিতে হইবে ; তাঁহাকেই বিশেষরূপে জানিবার ইচ্ছা করিতে হইবে। এই ভৌতিক আকাশের যে-পরিমাণ (যেরূপ ব্যাপক), হৃদয়ের মধ্যবর্তি-আকাশেরও সেই পরিমাণ।

ছান্দোগ্যোপনিষদের উক্ত মন্ত্রদ্বয় উদ্ধার করিয়া শ্রীশ্রীল জীবপাদ বলিয়াছেন,—এই দৃষ্টান্তটি শরের ন্যায় সরল গতিতে হৃদয়ে প্রবেশ করে।

---

১। ছান্দোগ্য ৮।১।১ ; ২। ঐ, ৮।১।৩

সূর্য যেরূপ মহত্ত্ব নির্দেশ করেন, এই দৃষ্টান্তটিও সেইরূপ ব্রহ্মের অচিন্ত্য-শক্তিমত্তার নির্দেশ করিতেছে।[১]

"উভে অস্মিন্ দ্যাবাপৃথিবী অন্তরেব সমাহিতে উভাবগ্নিশ্চ বায়ুশ্চ সূর্যাচন্দ্রমসাবুভৌ বিদ্যুন্নক্ষত্রাণি যচ্চাস্যেহাস্তি যচ্চ নাস্তি সর্বং তদস্মিন্ সমাহিতমিতি।"[২] অর্থাৎ দ্যুলোক ও ভূলোক এই উভয়ই উহারই মধ্যে (হৃৎপদ্মস্থ অন্তরাকাশে) নিহিত; অগ্নি ও বায়ু উভয়ে, সূর্য ও চন্দ্র উভয়ে, বিদ্যুৎ ও নক্ষত্রসমূহ ইহারই মধ্যে নিহিত রহিয়াছে এবং এই দেহধারী জীবাত্মার যাহা কিছু আছে বা যাহা নাই অর্থাৎ যাহা বর্তমানে নাই বা লুপ্ত আছে এবং যাহা ভবিষ্যতে প্রকাশিত হইবে, তাহাও সমস্তই এই হৃদয়াকাশে সমাহিত রহিয়াছে।

ছান্দোগ্যোপনিষদের অন্যত্রও কথিত হইয়াছে,—"এষ ম আত্মান্ত-র্হৃদয়ে জ্যায়ান্ পৃথিব্যা জ্যায়ানন্তরিক্ষাজ্জ্যায়ান্দিবো জ্যায়ানেভ্যো লোকেভ্যঃ"[৩] অর্থাৎ আমার এই হৃদয়ের অভ্যন্তরে অবস্থিত আত্মা পৃথিবী হইতে বিশালতর, অন্তরিক্ষ হইতে বৃহত্তর, দ্যুলোক হইতে বৃহত্তর—এই সমুদয় লোক হইতে বিশালতর। ছান্দোগ্যোপনিষদের এই সকল মন্ত্র উদ্ধার করিয়া তৎপ্রসঙ্গে শ্রীশ্রীজীবপাদ বলিয়াছেন,—

অত্র যাবতা হৃদয়পুণ্ডরীকান্তর্বর্তিত্বম্, তাবতৈব সর্বব্যাপকত্বমচিন্ত্যত্ব-শক্তিং বিনা ন সম্ভবতি। ন হি ঘটবর্ত্যাকাশো যাবান্, তাবদেব চন্দ্র-সূর্যাদ্যাধারত্বং যুজ্যত ইতি। ন চ হৃৎপুণ্ডরীকে ব্রহ্মণঃ প্রতিবিম্বত্বাৎ সর্বসমাবেশঃ সম্ভবতীতি। বিভোঃ পরিচ্ছিন্নোপাধৌ সামস্ত্যেন প্রতি-বিম্বত্বমদৃষ্টচরম্। ন হি ঘটাদাবাকাশঃ সামস্ত্যেন প্রতিবিম্বত্বমাপন্নেতেতি। তস্মাদচিন্ত্যৈব শক্তির্যোগমায়াখ্যা তত্রাভ্যুপগমনীয়া।[৪]

---

১। শ্রীভগবৎসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনী ৪৫ পৃঃ; ২। ছান্দোগ্য ৮।১।৩; ৩। ঐ, ৩।১৪।৩; ৪। শ্রীভগবৎসন্দর্ভানুব্যাখ্যা শ্রীসর্বসম্বাদিনী ৪৫ পৃঃ।

অর্থাৎ হৃৎপদ্মের অন্তর্বর্তিত্বের যে পরিমাণ, সর্বব্যাপকত্বেরও সেই পরিমাণ ;—এইস্থানে ছান্দোগ্যোপনিষদের মন্ত্রে যাহা কথিত হইয়াছে, তাহা পরব্রহ্মের অচিন্ত্যশক্তি ব্যতীত কখনই সম্ভবপর হইতে পারে না। ঘটাকাশের যে পরিমাণ, চন্দ্র-সূর্যাধার আকাশেরও সেই পরিমাণ কখনই হইতে পারে না। হৃৎপদ্মে ব্রহ্মের প্রতিবিম্ব পড়ায় তাহাতে সর্বসমাবেশ হইয়াছে, ইহাও সম্ভবপর নহে। পরিচ্ছিন্ন উপাধিবিশিষ্ট পদার্থে সমগ্রভাবে সর্বব্যাপী ব্রহ্মের প্রতিবিম্ব অবশ্যই দৃষ্টচর নহে। ঘটাদিতে কখনও সমগ্রভাবে আকাশ প্রতিবিম্বিত হয় না। অতএব এই শ্রুতির সঙ্গতি করিতে হইলে যোগমায়াখ্যা অচিন্ত্যশক্তির স্বীকার করিতেই হইবে।

### উপনিষদের মহাবাক্য

কেবলাদ্বৈতবাদিগণের মতে উপনিষদের চরমসত্য-প্রকাশক চারিটি ( মতান্তরে বারটি * ) বাক্য আছে, যাহাদিগকে 'মহাবাক্য' বলা হয়। চারি বেদের এই চারিটি মহাবাক্য ; তাহা এই—(১) অথর্ববেদীয় মাণ্ডূক্যোপনিষদের মহাবাক্য—'অয়মাত্মা ব্রহ্ম'[১] ( এই আত্মা ব্রহ্ম ) ; (২) ঋগ্বেদীয় ঐতরেয়োপনিষদের মহাবাক্য—'প্রজ্ঞানং ব্রহ্ম',[২] ( প্রজ্ঞানই ব্রহ্ম ) : (৩) শুক্ল-যজুর্বেদীয় বৃহদারণ্যকোপনিষদের মহাবাক্য—'অহং ব্রহ্মাস্মি'[৩] ( আমি হই ব্রহ্ম ) ; (৪) সামবেদীয় ছান্দোগ্যোপনিষদের মহাবাক্য—'তত্ত্বমসি'[৪] ( তুমি সেই [ ব্রহ্ম ] হও )।

'মহাবাক্য'-শব্দটি শাস্ত্রীয় পরিভাষা। (১) মীমাংসকগণের মতে 'পরস্পর-সংবদ্ধার্থকং বাক্যসমুদায়রূপমেকবাক্যম্।' 'দর্শপূর্ণমাসাভ্যাম্ যজেত, জ্যোতিষ্টোমেন সর্বকামো যজেত' ইত্যাদি প্রধান বাক্যসমূহই

* ম ম ভীমাচার্যরচিত ন্যায়কোশ ৬৫০ পৃঃ দ্রষ্টব্য, পুণা ১৯২৮ খৃীঃ।

১। মাণ্ডূক্য ২য় মন্ত্র ; ২। ঐতরেয় ৩।১।৩ ; ৩। বৃহদারণ্যক ১।৪।১০ ; ৪। ছান্দোগ্য ৬।৮।৭, ৬।৯।৪, ৬।১০।৩, ৬।১১।৩, ৬।১২।৩, ৬।১৩।৩, ৬।১৪।৩, ৬।১৫।৩, ৬।১৬।৩

মহাবাক্য। (২) নৈয়ায়িকগণের মতে পঞ্চ অবয়বযুক্ত ন্যায়বাক্যই মহাবাক্য। (৩) আলঙ্কারিকগণের মতে যোগ্যতা (পরস্পর সম্বন্ধে বাধাভাব), আকাঙ্ক্ষা (অর্থবোধকালে অপর পদের অপেক্ষা) ও আসত্তি (আকাঙ্ক্ষিত পদদ্বয়ের বা পদসমূহের অব্যবধানে উপস্থিতি)-যুক্ত পদসমষ্টিই বাক্য; এইরূপ বাক্যের সমষ্টিকে মহাবাক্য বলে, যথা—রামায়ণ, মহাভারত ও রঘুবংশাদি কাব্য।[১] (৪) স্মার্তগণের মতে দানাদিতে সঙ্কল্পাত্মক-বাক্য বা প্রতিষ্ঠাদিতে উৎসর্গ-বাক্য 'মহাবাক্য' বলিয়া কথিত।[২]

গৌড়ীয়বৈষ্ণবাচার্যবর্য শ্রীশ্রীল জীবগোস্বামিপ্রভুপাদ বলিয়াছেন,—যোগ্যতা, আকাঙ্ক্ষা ও আসত্তিযুক্ত বাক্য-সমুদয়ের সমষ্টি যে মহাবাক্য তাহার তাৎপর্য ৬টি লক্ষণের দ্বারাই নির্ণীত হয়। ব্রহ্মসূত্রের (১।১।৪) মাধ্বভাষ্যধৃত বৃহৎ-সংহিতা-বাক্য হইতে জানা যায়—[১] আরম্ভ ও শেষের একই রূপত্ব. [২] অভ্যাস অর্থাৎ পুনঃপুনঃ একই বিষয়ের কথন, [৩] অপূর্বতা অর্থাৎ অনধিগতত্ব (অপ্রাপ্ততা বা বুদ্ধির অতীতাবস্থা), [৪] ফল অর্থাৎ প্রয়োজন, [৫] অর্থবাদ অর্থাৎ প্রশংসা, [৬] উপপত্তি অর্থাৎ যুক্তিমত্তা—এই ছয়টি লক্ষণের দ্বারা মহাবাক্যের তাৎপর্য অবধারণ করা হয়। এই প্রকারে অন্বয় ও ব্যতিরেক বিচারপ্রণালী-অবলম্বনে গতিসামান্যের দ্বারাও মহাবাক্যের অর্থ নির্ধারণ করিতে হইবে। পূর্বে যে উপপত্তি অর্থাৎ যুক্তিমত্তার কথা বলা হইয়াছে, তাহা শুষ্ক-তর্কের অনুগত যুক্তি নহে, কিন্তু শাস্ত্রানুগত যুক্তি।[৩]

শ্রীজীবগোস্বামিপাদ ঐরূপ শাস্ত্রতাৎপর্য-নির্ণয়ের চিহ্নসমূহের দ্বারা প্রণবকেই চারিবেদের ও সমস্ত উপনিষদের মহাবাক্য বলিয়া জ্ঞাপন করিয়াছেন,—"শ্রীবৈষ্ণবানাং প্রণব এব মহাবাক্যমিতি স্থিতম্।"[৪]

---

১। 'বাক্যোচ্চয়ো মহাবাক্যম্'—সাহিত্য-দর্পণ ২।৭ ; ২। তারানাথ তর্কবাচস্পতি-সঙ্কলিত 'বাচস্পত্য'-অভিধান ও শব্দকল্পদ্রুম-অভিধানে 'মহাবাক্য'-শব্দ দ্রষ্টব্য ; ৩। শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনী, ১২ পৃঃ ; ৪। শ্রীভক্তিসন্দর্ভ ১৭৮তম অনুচ্ছেদ।

শ্রীজীবপাদের এই উক্তির মূলে সমগ্র শ্রুতিশাস্ত্র এবং শ্রীকৃষ্ণচৈতন্য-দেবের শ্রীমুখোদ্গীর্ণা বাণী প্রমাণরূপে বর্তমান রহিয়াছে ;—

'প্রণব' সে মহাবাক্য বেদের নিদান।
ঈশ্বরস্বরূপ প্রণব—সর্ব বিশ্ব-ধাম ॥
সর্বাশ্রয় ঈশ্বরের করি প্রণব উদ্দেশ।
'তত্ত্বমসি'-বাক্য হয় বেদের একদেশ ॥[1]

প্রণব বেদের নিদান অর্থাৎ মূলকারণ বা তত্ত্ব বেদ সূক্ষ্মরূপে প্রণবেরই অন্তর্ভুক্ত। প্রণব সাক্ষাৎ 'পরব্রহ্মস্বরূপ' বলিয়া শ্রুতিতে কথিত। ব্রহ্ম যেরূপ 'বিভু', প্রণবও সেইরূপ 'বিভু' বা বৃহত্তম বাক্য অর্থাৎ 'মহাবাক্য'। 'তত্ত্বমসি' প্রভৃতি বাক্যের বাচক প্রণব—'ব্যাপক', তত্ত্বমসি প্রভৃতি বাক্য—'ব্যাপ্য'। অতএব প্রণবই যথার্থ মহাবাক্য।

**সর্বে বেদা যৎ পদমামনন্তি * * ওমিত্যেতৎ।[2]**
**এতদ্ধ্যেবাক্ষরং ব্রহ্ম এতদ্ধ্যেবাক্ষরং পরম্।[3]**

শ্রীমন্মহাপ্রভু ও তাঁহার শ্রীচরণানুচরগণ যে প্রণবকে মহাবাক্য বলিয়াছেন, ইহা শ্রুতিরই সিদ্ধান্ত। আচার্য শ্রীশঙ্কর বিভিন্ন শ্রুতির মধ্য হইতে নিজমতানুকূলে এক একটি আংশিক বাক্যকে বাছিয়া লইয়া মহাবাক্য বলিয়াছেন। 'অয়মাত্মা ব্রহ্ম'-মন্ত্রাংশটি যে মাণ্ডূক্যোপনিষদে আছে, সেই শ্রুতির প্রথম মন্ত্রেই দৃষ্ট হয়,—

ওমিত্যেতদক্ষরমিদং সর্বম্। তস্যোপব্যাখ্যানং—ভূতং ভবদ্ ভবিষ্য-দিতি সর্বমোঙ্কার এব, যচ্চান্যৎ ত্রিকালাতীতং তদপ্যোঙ্কার এব।[4]

অর্থাৎ এই সমস্তই ওঁ—এই অক্ষরাত্মক। ওঙ্কার সেই ব্রহ্মেরই উপ-ব্যাখ্যান ( সুস্পষ্ট নির্দেশ বা বিগ্রহ ) ; অতীত, বর্তমান ও ভবিষ্যৎ—এই সমস্তই ওঙ্কারই এবং যাহা কিছু ত্রিকালের অতীত তাহাও ওঙ্কারই।

১। চৈ চ আ ৭।১২৮,১২৯; ২। কঠ ১।২।১৫ ; ৩। ঐ. ১।২।১৬ ; ৪। মাণ্ডূক্য ১ম মন্ত্র।

এই মন্ত্রের অব্যবহিত পরেই শ্রুতি বলিলেন,—'সর্বং হ্যেতদ্ ব্রহ্ম ; **অয়মাত্মা ব্রহ্ম** ; সোহয়মাত্মা চতুষ্পাৎ।"[১] অর্থাৎ এই সমস্তই ব্রহ্ম, এই আত্মা ব্রহ্ম। উক্ত সেই আত্মা চতুষ্পাদ। মাণ্ডূক্যোপনিষৎ হইতেই জানা যায়, বৈশ্বানর প্রথম পাদ, তৈজস দ্বিতীয় পাদ, প্রাজ্ঞ তৃতীয় পাদ এবং অদ্বৈত চতুর্থ পাদ। ইহার পর শ্রুতি পুনরায় প্রণবের কথাই বলিতেছেন,—"সোহয়মাত্মাহধ্যক্ষরমোঙ্কারোহধিমাত্রং পাদা মাত্রা মাত্রাশ্চ পাদাঃ—অকার উকারো মকার ইতি॥"[২] অর্থাৎ সেই আত্মা এই অক্ষর অধিকার করিয়া আছেন অর্থাৎ ইনি অক্ষররূপী ব্রহ্ম। ইনি ওঙ্কার। এই ওঙ্কার মাত্রারূপেও বর্তমান। আত্মার পাদসমূহই প্রণবের মাত্রা এবং প্রণবের মাত্রাসমূহই আত্মার পাদ। অকার, উকার ও মকার—ইহারাই প্রণবের মাত্রা। এইভাবে সমগ্র মাণ্ডূক্যোপনিষৎ প্রণব বা ওঙ্কারের কথা আদি, মধ্য ও অন্তে পুনঃপুনঃ বলিয়াছেন। শেষমন্ত্রটির মধ্যেও "এবমোঙ্কার আত্মৈব"[৩]—এইরূপে ওঙ্কার আত্মাই।

এইভাবে প্রণবই যে পরব্রহ্মস্বরূপ, তাহা উক্ত হইয়াছে। এখন সুধী পাঠকগণ বিচার করুন—মাণ্ডূক্যোপনিষদের মহাবাক্য কোন্টি? শ্রীমধ্বাচার্যও তাঁহার মাণ্ডূক্যোপনিষদ্-ভাষ্যে শ্রীপদ্মপুরাণ, শ্রীবৃহৎসংহিতা প্রভৃতি শাস্ত্রবাক্য হইতে মাণ্ডূক্যোপনিষদে যে চতুষ্পাদ নারায়ণাত্মক প্রণবের কথাই বর্ণিত হইয়াছে, তাহা প্রদর্শন করিয়াছেন।

ঋগ্বেদীয় ঐতরেয়োপনিষদের শেষভাগ হইতে আহৃত 'প্রজ্ঞানং ব্রহ্ম'[৪]-মন্ত্রাংশকে মহাবাক্য বলা হইয়াছে; কিন্তু সেই উপনিষদের আদি, মধ্য ও অন্তে সৃষ্টিকর্তা মহাপুরুষের পরিচয়ই পাওয়া যায়। উক্ত উপনিষদের প্রথম মন্ত্র হইল,—

---

১। মাণ্ডূক্য ২য় মন্ত্র ; ২। ঐ, ৮ম মন্ত্র ; ৩। ঐ, ১২শ মন্ত্র ; ৪। ঐতরেয় ৩।১।৩

আত্মা বা ইদমেক এবাগ্র আসীৎ।

নান্যৎ কিঞ্চন মিষৎ। স ঈক্ষত লোকান্নু সৃজা ইতি ॥[১]

স ইমাঁল্লোকানসৃজত[২]

অর্থাৎ সৃষ্টির পূর্বে এই জগৎ একমাত্র আত্মস্বরূপেই ছিলেন। নিমেষ-ক্রিয়াযুক্ত অপর কিছুই ছিল না। সেই আত্মা দর্শন করিলেন, আলোচনা করিলেন—আমি লোকসমূহ সৃষ্টি করিব: তিনি এইসকল লোক সৃষ্টি করিলেন। এইসকল মন্ত্রে—সৃষ্টির পূর্বেও অপ্রাকৃত নয়ন ও মনোবিশিষ্ট সবিশেষ পরব্রহ্মের পরিচয় পাওয়া যায়। উক্ত উপনিষদ্ আদি ও অন্তে প্রণব-সম্পুটিত শান্তিপাঠের দ্বারা পরিসমাপ্ত হইয়াছে।

শুক্ল-যজুর্বেদীয় বৃহদারণ্যকোপনিষদের 'অহং ব্রহ্মাস্মি'[৩]—এই মন্ত্রাংশটিকে মহাবাক্য বলা হইয়াছে। বস্তুতঃ সেই উপনিষদের আদি, মধ্য ও অন্তে প্রণবাত্মক পূর্ণ-ব্রহ্মেরই প্রশংসা আছে। অধ্যায়সমূহের শেষেও 'ব্রহ্মণে নমঃ'[৪] অর্থাৎ ব্রহ্মকে নমস্কার এবং 'তমেব ধীরো বিজ্ঞায় প্রজ্ঞাং কুর্বীত ব্রাহ্মণঃ'[৫] অর্থাৎ সুধী ব্রাহ্মণ সেই ব্রহ্মকেই [ শাস্ত্র ও আচার্যের নিকট হইতে ] বিশেষরূপে জানিয়া প্রজ্ঞা ( নির্বিশেষজ্ঞানের ঊর্ধ্বে বিজ্ঞান=ভক্তি, তদূর্ধ্বে প্রজ্ঞান=প্রেমভক্তি) যাজন করিবেন, ইত্যাদি মন্ত্রবাক্যে পুনঃপুনঃ ব্রহ্মের উপাসক, উপাসনা, নমস্কার-বিধানাদি পূজার কথাই উক্ত হইয়াছে। বৃহদারণ্যকোপনিষৎ সমস্তই ব্রহ্মময় বলিয়াছেন। উপাসকের ব্রহ্মসত্তা ব্যতীত দ্বিতীয় সত্তা নাই অর্থাৎ জীবাত্মা জড় বা মায়িক অবাস্তব বস্তু নহে,—ব্রহ্মসত্তাই জীবাত্মার সত্তা। সমুদ্রের কণার সত্তা সমুদ্র হইতে পৃথক্ নহে অর্থাৎ কণা অসমুদ্র নহে।

---

১। ঐতরেয় ১ম মন্ত্র ; ২। ঐ, ২য় মন্ত্র ; ৩। বৃহদারণ্যক ১।৪।১০ ; ৪। ঐ. ৪।৬।৩, ৬।৫।৪ ইত্যাদি ; ৫।ঐ, ৪।৪।২১

বৃহদারণ্যকের পঞ্চম অধ্যায়ের প্রথম ব্রাহ্মণে প্রণবই যে সনাতন, পরব্রহ্ম এবং ব্রহ্মের বাচক, তাহা উক্ত হইয়াছে। প্রণব—সর্ববেদস্বরূপ। ব্রহ্মকে প্রণবের দ্বারাই ব্রাহ্মণগণ জানেন,—

ওঁ খং ব্রহ্ম। খং পুরাণং * * * বেদোঽয়ং ব্রাহ্মণা, বিদুর্বেদৈনেন যদ্বেদিতব্যম্ ॥[১]

ওঁ খং ব্রহ্ম। খং পুরাণং (প্রণব—আকাশ-ব্রহ্ম, পুরাণ অর্থাৎ সনাতন) * * * যদ্ বেদিতব্যম্ ( যিনি বিজ্ঞেয় অর্থাৎ পরব্রহ্ম ) [ তাঁহাকে ] এনেন ( এই প্রণবের দ্বারা ) [ লোক ] বেদ ( জানেন ) ; [ অতএব ] ব্রাহ্মণাঃ বিদুঃ ( ব্রাহ্মণগণ জানিয়াছিলেন ) [ যে ] অয়ং ( এই প্রণব ) বেদঃ ( ব্রহ্মের বাচক [ বেত্তি অনেন ইতি বেদঃ—ইহার দ্বারা জানা যায় ] ) অথবা অয়ং বেদঃ ( এই প্রণব সর্ববেদস্বরূপ ) যদ্বেদিতব্যম্ ( যাহা কিছু জ্ঞাতব্য ) এনেন বেদঃ ( প্রণবের দ্বারাই জানা যায় ) [ ইহা ব্রাহ্মণগণ বুঝিয়াছিলেন ]।

অতএব সর্ববেদের মহাবাক্য যে প্রণব, ইহাই বৃহদারণ্যকোপনিষদ্ বিশেষরূপে প্রমাণ করিয়াছেন। 'অহং ব্রহ্মাস্মি'—উক্ত উপনিষদের একটি প্রাদেশিক বাক্যমাত্র।

সামবেদীয় ছান্দোগ্যোপনিষদের সর্বপ্রথম কথাই হইল—ওঙ্কার বা প্রণবের উপাসনার কথা,—

ওমিত্যেতদক্ষরমুদ্গীথমুপাসীত। ওমিতি হ্যুদ্গায়তি তস্যোপ-ব্যাখ্যানম্ ॥[২] অর্থাৎ সামবেদীয় উদ্গীথ-শব্দের বাচ্য 'ওঁ' এই অক্ষরকে উপাসনা করিবে। কারণ, 'ওঁ' এই শব্দব্রহ্ম হইতে আরম্ভ করিয়াই উদ্গীথ গান করা হয়। সেই প্রণবের উপব্যাখ্যান আরম্ভ হইতেছে।

উক্ত মন্ত্র হইতে সুস্পষ্টভাবে জানা যায়, প্রণব' এই অক্ষরটি পরব্রহ্মের বাচক এবং সাক্ষাৎ পরব্রহ্মস্বরূপ। তৎপ্রসঙ্গে আরও উক্ত হইয়াছে,—

১। বৃহদারণ্যক ৫।১।১ ; ২। ছান্দোগ্য ১।১।১

স এষ রসানাং রসতমঃ পরমঃ।[1] অর্থাৎ সেই উদ্গীথ ওঙ্কার রস-সমূহের মধ্যে রসতম অর্থাৎ পরম রস এবং সর্বোত্তম তত্ত্ব।

বাগেবক্ প্রাণঃ সামোমিত্যেতদক্ষরমুদ্গীথঃ। তদ্বা এতন্মিথুনং যদ্ বাক্ চ প্রাণশ্চর্ক্ চ সাম চ ॥ তদেতন্মিথুনমোমিত্যেতস্মিন্নক্ষরে সংসৃজ্যতে যদা বৈ মিথুনৌ সমাগচ্ছত আপয়তো বৈ তাবন্যোন্যস্য কামম্ ॥ আপয়িতা হ বৈ কামানাং ভবতি য এতদেবং বিদ্বান্ অক্ষরমুদ্গীথমুপাস্তে ॥[2]

অর্থাৎ বাক্যই—ঋক্, প্রাণই—সাম, ওঁ—এই অক্ষরই উদ্গীথ; যাহা বাক্য ও প্রাণ অথবা যাহা ঋক্ ও সাম, তাহাই মিথুন।

'ওঁ' এই বর্ণাত্মক অক্ষরে মিথুন অর্থাৎ যুগল সম্মিলিত। যখনই যুগলমিলন হয় তখনই তাঁহারা পরস্পরের কাম চরিতার্থ করেন। যিনি উদ্গীথ 'ওঁ' অক্ষরকে এইরূপে জানিয়া উপাসনা করেন, তিনি নিশ্চয়ই সমস্ত কাম ( পরমপুরুষার্থ ) লাভ করেন।

এই অক্ষরদ্বারাই ত্রয়ীবিদ্যা প্রবর্তিত হয়, ওঁ উচ্চারণ করিয়াই মন্ত্র শ্রবণ করান হয়; ওঁ উচ্চারণপূর্বক স্তোত্র পাঠ করা হয় এবং ওঁ উচ্চারণ করিয়াই সাম গান করা হয়—এই সমুদয় এই ওঁ অক্ষরেরই পূজার জন্য। এই সমুদয়ই এই অক্ষরের মহিমা ও রসদ্বারা সম্পাদিত হয়।

ছান্দোগ্যোপনিষদের মধ্যভাগেও এইরূপ শ্রুতি পাওয়া যায়,—"যথা শঙ্কুনা সর্বাণি পর্ণানি সংতৃণ্ণান্যেবমোঙ্কারেণ সর্বা বাক্ সংতৃণ্ণোঙ্কার এবেদং সর্বমোঙ্কার এবেদং সর্বম্ ॥"[3]

অর্থাৎ যেরূপ পত্রের শিরার দ্বারা পত্রের সকল অবয়ব একত্র নিবদ্ধ থাকে, সেইরূপ ওঙ্কারের দ্বারাও সমগ্র বেদ নিবদ্ধ রহিয়াছেন। অতএব ওঙ্কারই এই সমস্ত, ওঙ্কারই এই সমস্ত।

---

১। ছান্দোগ্য ১।১।৩; ২। ঐ, ১।১।৫—৭; ৩। ঐ, ২।২৩।৩

ছান্দোগ্যের এই পুনঃ পুনঃ উক্তি হইতে স্পষ্টই প্রমাণিত হয় যে ওঙ্কারই সমগ্র বেদের —উপনিষদের 'মহাবাক্য'। 'তত্ত্বমসি' প্রভৃতি এক একটি প্রাদেশিক বাক্যমাত্র।

ইতঃপূর্বে[1] কঠোপনিষদের[2] মন্ত্র হইতেও সমস্ত বেদের সারভূত অর্থাৎ বেদের নিদান এবং পরমেশ্বরের অক্ষরাবতার ও শ্রীবিগ্রহস্বরূপ প্রণবের মাহাত্ম্য প্রদর্শিত হইয়াছে। ছান্দোগ্যোপনিষদের উপক্রমে প্রণবের মধ্যে যে যুগল-মিলনের কথা উক্ত হইয়াছে, সেই উপনিষদের উপসংহারে 'শ্যামাচ্ছবলং প্রপদ্যে শবলাচ্ছ্যামং প্রপদ্যে'[3] অর্থাৎ আমি শ্যাম হইতে শবলকে ( বৈচিত্রী বা বিলাসকে ) এবং বৈচিত্রী হইতে শ্যামকে প্রাপ্ত হই—এই মন্ত্রে তাহাই পরিব্যক্ত হইয়াছে। 'ওঁ' এই নামাক্ষরটি শ্যাম ও শবলের যুগলিতস্বরূপ—ঋক্‌পরিশিষ্টে ইহাই বলা হইয়াছে,—

রাধয়া মাধবো দেবো মাধবেনৈব রাধিকা[4]

## তত্ত্বমসি-শ্রুতির তাৎপর্য

শ্রীল শ্রীজীবগোস্বামিপাদ শ্রীমদ্ভাগবতোক্ত শ্রুতিস্তবে 'তত্ত্বমসি'-শ্রুতিমন্ত্রের ব্যাখ্যা করিয়া বলিয়াছেন,—"তৎ ত্বম্ অসি"-শ্রুতিতে 'তৎ' প্রভৃতি পদবাচ্য ও 'ত্বং' প্রভৃতি পদবাচ্য পদার্থ স্বরূপতঃ ভিন্নই হয়, এক নহে। 'বৈশ্বদেবী আমিক্ষা ভবতি' - এই বাক্যে 'বিশ্বদেব'-শব্দের উত্তর তদ্ধিত 'অণ' প্রত্যয়যোগে (বিশ্বদেবের ইহা – এই অর্থে) 'বৈশ্বদেব'-শব্দ নিষ্পাদনের পর স্ত্রীলিঙ্গে 'ঈ' প্রত্যয়যোগে 'বৈশ্বদেবী'-পদ সাধিত হওয়ায় এই পদটি 'আমিক্ষা'(দুধের ছানা)-পদের সান্নিধ্যবশতঃ যেরূপ বিশ্বদেবগণকেই আমিক্ষার বিষয় বা ভোক্তা দেবতারূপে জ্ঞাপন করিতেছে

---

১। এই গ্রন্থের ১৮,১৯ পৃষ্ঠা দ্রষ্টব্য; ২। কঠ ১।২।১৫—১৭; ৩। ছান্দোগ্য ৮।১৩।১; ৪। শ্রীশ্রীরাধাকৃষ্ণার্চনদীপিকা, ১২ পৃঃ, ২৩ সংখ্যাধৃত ঋক্‌পরিশিষ্ট-বাক্য, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৪৯ খ্রীঃ।

এবং এস্থলে যেরূপ 'বৈশ্বদেবী' ও 'আমিক্ষা' এই পদদ্বয়ের একই বস্তু প্রতিপাদন-দ্বারা সামানাধিকরণ্য ঘটিতেছে, 'তত্ত্বমসি' প্রভৃতি স্থলে উভয় পদের বাচ্য বস্তুর পার্থক্যহেতু ঐরূপে সামানাধিকরণ্য হইতে পারে না।

এইরূপ 'নীল উৎপল', এস্থলে যেরূপ অজহৎ-স্বার্থা নিরূঢ় লক্ষণা-দ্বারা উভয় পদের মধ্যে যথাক্রমে বিশেষণ ও বিশেষ্যভাবের জ্ঞাপনক্রমে একই পদার্থের প্রতিপাদন হইয়াছে, 'তৎ ত্বং'-পদদ্বয়ের মধ্যে ঐরূপেও এক পদার্থের প্রতিপাদন হইতে পারে না। 'অজহৎস্বার্থা'—যে লক্ষণাতে শব্দের স্বার্থ পরিত্যক্ত হয় না। 'নিরূঢ়-লক্ষণা'—'নি' (অত্যন্ত) 'রূঢ়া' (প্রসিদ্ধা) লক্ষণা—অর্থাৎ যাহা অনাদিপরম্পরা-প্রাপ্তা, পরন্তু সম্প্রতি রচিতা নহে। 'নীল উৎপল', এস্থলে তাদৃশ লক্ষণাদ্বারা 'নীল'-পদে নীলগুণবিশিষ্ট—এইরূপ অর্থ করিলেই উভয় পদের সামানাধিকরণ্য-দ্বারা তাদৃশ উৎপলরূপ একই বস্তুর প্রতিপাদন হয়; প্রথম পদটি তখন বিশেষণ ও দ্বিতীয় পদটি বিশেষ্য হয়। এস্থলে 'স্ববুদ্ধ্যা ব্যজ্যতে' ইত্যাদি-ক্রমে বার্তিক-শ্লোকের অংশ উদ্ধৃত হইয়াছে। ইহার পূর্বার্ধ—'স্বরূপ-সত্তামাত্রেণ ন হি কিঞ্চিদ্ বিশেষণম্'। সুতরাং সম্পূর্ণ শ্লোকের অর্থ—কোন পদই কেবলমাত্র নিজসত্তাদ্বারা অপর কোন পদের বিশেষণ হয় না, পরন্তু যে নীল প্রভৃতি 'স্ব-বুদ্ধিদ্বারা' অর্থাৎ নিজ আকার-জ্ঞানদ্বারা উৎপল প্রভৃতি বিশেষ্য বস্তুর প্রকাশ করে, তাহাই বিশেষণ হয়। বস্তুতঃ এস্থলে 'তৎ' ও 'ত্বং' এই পদদ্বয়ের কোন পদটিরই ঐরূপ লাক্ষণিক অর্থ করিয়া অপর পদের বিশেষণ করা যায় না। যেহেতু 'নীল'-পদের অর্থ যে নীলগুণ, তাহাকে ত্যাগ না করিয়াই এস্থলে লাক্ষণিক অর্থ করা হইয়াছে অর্থাৎ নীলগুণবিশিষ্ট এইরূপ লাক্ষণিক অর্থেও 'নীল-গুণ' ইহাতে বর্তমানই আছে। পরন্তু 'তৎ' ও 'ত্বং'-এর অর্থ পরস্পর ভিন্ন বলিয়া কোনটিরই অর্থ ত্যাগ না করিয়া বিশেষণ-বিশেষ্য-ভাব বা একার্থ

প্রতিপাদন হইতে পারে না (অর্থাৎ অজহৎস্বার্থা নিরূঢ়-লক্ষণাদ্বারা উহা হইতে পারে না)।[১]

শ্রীজীবগোস্বামিপাদ সন্দর্ভেও বলিয়াছেন,—"তদংশভূতচিদ্রূপত্বেন সমানকারতা"[২]; 'ত্বম্'-পদার্থদ্বারা লক্ষিত 'জীবাত্মা'র চিদ্ধর্মযুক্ততা ও নিত্যতা এবং 'তৎ'-পদার্থদ্বারা লক্ষিত 'পরমাত্মা'রও তাদৃশত্ব অর্থাৎ জ্ঞানস্বরূপতা ও নিত্যতা 'তত্ত্বমসি' বাক্যে বোধিত।[৩]

"তত্ত্বমসীত্যাদি-শাস্ত্রমপি তৎপ্রেমপরমেব জ্ঞেয়ম্, ত্বমেবামুক ইতিবৎ"[৪]—'তুমি অমুক' এই উক্তির দ্বারা 'তুমি'-পদের বাচ্যের সহিত সম্বন্ধ সূচনার ন্যায় 'তত্ত্বমসি'-বাক্যের 'তৎ'-পদের বাচ্যের সহিত 'ত্বম্'-পদের বাচ্যের প্রেমপর সম্বন্ধ সূচিত। এস্থানে 'তৎ'-পদে পরোক্ষ-নির্দেশ এবং 'ত্বং'-পদে সাক্ষাৎ নির্দেশ সূচিত হইতেছে। পরতত্ত্ব—পরোক্ষবস্তু; জীব—সাক্ষাদ্-বস্তু, 'অসি'-ক্রিয়া তদুভয়ের অন্বয় অর্থাৎ যোগ প্রতীতি করাইতেছে। 'তত্ত্বমসি'-বাক্য জীব ও ঈশ্বরের সংযোগ-ব্যঞ্জক বলিয়া তাহা প্রেমতাৎপর্যপর।

## উপনিষদে পরা বিদ্যা

মুণ্ডকোপনিষদে উক্ত হইয়াছে যে ব্রহ্মবিদ্‌গণ দুইটি বিদ্যার কথা বলিয়াছেন; একটি—পরা বিদ্যা ও আর একটি—অপরা বিদ্যা। তন্মধ্যে ঋগ্‌বেদ, যজুর্বেদ, সামবেদ, অথর্ববেদ, শিক্ষা (বর্ণোচ্চারণাদি-বিষয়ক গ্রন্থ), কল্প (শ্রৌতকর্মানুষ্ঠানের জ্ঞাপক সূত্রগ্রন্থ), ব্যাকরণ, নিরুক্ত (বৈদিক শব্দের অর্থ-প্রকাশক গ্রন্থ), ছন্দঃ ও জ্যোতিষ—এই সমস্তই অপরা বিদ্যা; আর পরা বিদ্যা এই—যে বিদ্যার দ্বারা অক্ষর অর্থাৎ পর-

১। শ্রীসংক্ষেপবৈষ্ণবতোষণী (১০।৮৭।১); ২। শ্রীতত্ত্বসন্দর্ভে ৫ অনু শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং, ১৯৫১ খৃীঃ; ৩। ঐ, ৬ অনু ঐ; ৪। শ্রীপ্রীতিসন্দর্ভে ১ম অনু।

ব্রহ্মকে লাভ করা যায়।[১] ঈশোপনিষদে দৃষ্ট হয়,—যাহারা অবিদ্যার উপাসনা করে, তাহারা অজ্ঞানান্ধকারে প্রবেশ করে; কিন্তু যাহারা বিদ্যায় অভিরত, তাহারা অবিদ্যাগ্রস্ত ব্যক্তিগণ অপেক্ষাও অধিকতর অন্ধকারে প্রবেশ করে। যিনি বিদ্যা ও অবিদ্যা—এই উভয়কেই একত্র জানেন, তিনি অবিদ্যার সহিত মৃত্যুকে অতিক্রম করিয়া বিদ্যার সহিত অমৃতত্ব লাভ করেন।[২]

উপনিষদের এই সকল উক্তির মধ্যে বিদ্যার যে তাৎপর্য রহিয়াছে, তাহা প্রণিধানযোগ্য। বেদচতুষ্টয় এবং বেদাঙ্গ-সমূহকেও শ্রুতি অপরা বিদ্যা বলিয়া স্পষ্ট ভাষায় জ্ঞাপন করিয়াছেন। অবিদ্যা হইতেও বিদ্যাকে অধিকতর নিন্দনীয় বলিয়াছেন, ইহারই বা কি তাৎপর্য? এসম্বন্ধে ঈশোপনিষদ্‌ভাষ্যে শ্রীপাদ বলদেব বিদ্যাভূষণ প্রভু বলিয়াছেন,—"যে জনাঃ অবিদ্যাং বিদ্যায়া অন্যাং অবিদ্যা কর্ম তাং কেবলামুপাসতে কুর্বন্তি স্বর্গার্থানি কর্মাণি কেবলং তৎপরাঃ সন্তঃ অনুতিষ্ঠন্তি তে প্রাণিনঃ অন্ধমদর্শনাত্মকং তমঃ অজ্ঞানং প্রবিশন্তি সংসার-পরম্পরামনুভবন্তীত্যর্থঃ। ততস্তস্মাদন্ধাত্মকাৎ তমসঃ সংসারাৎ ভূয় ইব বহুতরমেব তমস্তে প্রবিশন্তি যে উ যে পুনঃ বিদ্যায়াং কেবলাত্মজ্ঞানে এব রতাঃ॥"

তাৎপর্য এই যে, যে সকল ব্যক্তি কেবল ফলভোগপর কর্মকাণ্ডে রত, তাঁহারা অজ্ঞানান্ধকারে প্রবেশ করেন অর্থাৎ সংসার-পরম্পরাই লাভ করেন। কিন্তু যাঁহারা অবিদ্যা অর্থাৎ কর্মকাণ্ড পরিত্যাগ করিয়া কেবল জ্ঞানকাণ্ডে (বিদ্যায়) রত হন, তাঁহারা অবিদ্যোপাসক কর্মকাণ্ডীয় ব্যক্তিগণ অপেক্ষাও অধিকতর অজ্ঞানান্ধকারে প্রবিষ্ট হ'ন। শ্রীমদ্‌ভাগবতের প্রথমস্কন্ধে[৩] এবং দশমস্কন্ধের ব্রহ্মস্তবেও[৪] এই কথাই উক্ত

১। মুণ্ডক ১।১।৪,৫; ২। ঈশ ৯ম, ১১শ শ্লোক; ৩। ভা ১।১।২; ৪। ঐ, ১০।২।৩২; ১০।১৪।৪

হইয়াছে। শ্রীচৈতন্যচরিতামৃতেও শ্রীল কবিরাজগোস্বামিপাদ শ্রীমদ্‌-ভাগবতের অনুসরণে এই সিদ্ধান্তই প্রকাশ করিয়াছেন,—

অজ্ঞান-তমের নাম কহিয়ে কৈতব।
ধর্ম-অর্থ-কাম-বাঞ্ছা আদি এই সব॥
তার মধ্যে মোক্ষবাঞ্ছা কৈতবপ্রধান।
যাহা হৈতে কৃষ্ণভক্তি হয় অন্তর্ধান॥
কৃষ্ণভক্তির বাধক যত শুভাশুভ কর্ম।
সেই এক জীবের অজ্ঞানতমো ধর্ম॥[১]

ভক্তিই—পরা বিদ্যা, তাহা পরিত্যাগ করিয়া উচ্চ স্থানে আরোহণ করিলেও জ্ঞানী অধঃপতিত হয়। অদ্বৈতবাদী শ্রীধরস্বামিপাদ, এমন কি অদ্বৈতসিদ্ধির লেখক মধুসূদন-সরস্বতীও ইহা স্বীকার করিয়াছেন।[২]

শ্রীপাদ বলদেব-বিদ্যাভূষণ-প্রভু ঈশোপনিষদের অন্য শ্লোকের ভাষ্যে বলিয়াছেন,—"বিদ্যা আত্মজ্ঞানং অবিদ্যা তৎসাধনভূতং কর্ম চ দ্বয়ং পরস্পর-সমুচ্চয়ার্থং তদুভয়ং সহ পুরুষার্থহেতুত্বেন যো বেদ একেনৈব পুরুষেণানু-ষ্ঠেয়মিতি জানাতি সঃ অবিদ্যয়া ঈশ্বরার্পণবুদ্ধ্যা কৃতানামগ্নিহোত্রাদি-কর্মণাং মৃত্যুং মারকং অন্তঃকরণমলং তীর্ত্বা অন্তঃশুদ্ধ্যা কৃতকৃত্যো ভূত্বা বিদ্যয়াত্মজ্ঞানেনামৃতত্বং মোক্ষমশ্নুতে প্রাপ্নোতি॥"[৩]

তাৎপর্য্য—বিদ্যা বলিতে আত্মজ্ঞান, অবিদ্যা বলিতে জ্ঞানসাধনভূত-কর্ম। যে ব্যক্তি এই উভয়কে পুরুষার্থ-হেতুরূপে জানিয়া পরমেশ্বরে কর্মার্পণ করেন, তিনি কর্মের কুফলরূপ মৃত্যুকে অর্থাৎ সংসারকে অতি-ক্রম করেন এবং অন্তঃশুদ্ধির দ্বারা কৃতকৃত্য হইয়া বিদ্যার সহিত অর্থাৎ আত্মজ্ঞানের সহিত মোক্ষলাভ করিতে পারেন।

---

১। চৈ চ আ ১।৯০,৯২,৯৪; ২। মধুসূদন সরস্বতীকৃত শ্রীগীতাভাষ্য ৭।১৫, ১৩।১১ দ্রষ্টব্য; ৩। ঈশ ১১শ মন্ত্রের শ্রীবলদেবভাষ্য।

শ্রীমদ্ভাগবতে উক্ত হইয়াছে,-"সা বিদ্যা তন্মতির্যয়া"[১]—অর্থাৎ যাঁহার দ্বারা শ্রীহরিতে মতি হয়, তাহাই বিদ্যা। শ্রীমন্মহ প্রভুর প্রশ্নের উত্তরে শ্রীরামরায়ের উক্তির মধ্যেও এই সিদ্ধান্তই পাওয়া যায়,—

কৃষ্ণভক্তি বিনা বিদ্যা নাহি আর।[২]

শ্বেতাশ্বতরোপনিষদের অন্তিম শ্লোকে যাহাকে পরা ভক্তি বলা হইয়াছে, তাহাই পরা বিদ্যা। শ্রীমধ্বাচার্য তাঁহার ব্রহ্মসূত্রভাষ্যে[৩] মাঠর-শ্রুতি হইতে এই সিদ্ধান্তই প্রদর্শন করিয়াছেন,—"ভক্তিরেবৈনং নয়তি ভক্তিরেবৈনং দর্শয়তি ভক্তিবশঃ পুরুষো ভক্তিরেব ভূয়সী।"—ভক্তিই জীবকে ভগবানের নিকট লইয়া যান, ভক্তিই জীবকে ভগবদ্দর্শন করান, ভগবান্ ভক্তির বশীভূত, ভক্তিই শ্রেষ্ঠা।

ব্রহ্মসূত্রের "বিদ্যৈব তু তন্নির্দ্ধারণাৎ"[৪]-সূত্রে শ্রীপাদ বলদেব-বিদ্যাভূষণ-প্রভু বলিয়াছেন যে বিদ্যাই একমাত্র মোক্ষহেতু অর্থাৎ বিদ্যার দ্বারাই মোক্ষলাভ হয়, ইহা শাস্ত্রে নির্ধারিত আছে। কর্ম মোক্ষের হেতু নহে, ইহা শ্রুতি প্রতিপাদন করিয়াছেন। বিদ্যা-শব্দে—জ্ঞানপূর্বিকা ভক্তি। "তমেব ধীরো বিজ্ঞায় প্রজ্ঞাং * কুর্বীত"[৫] অর্থাৎ পরব্রহ্মকেই আচার্য ও শাস্ত্রের নিকট হইতে জানিয়া প্রজ্ঞা যাজন করিবে, এই বাক্যে বিদ্যাকে জ্ঞানপূর্বিকা ভক্তি বলা হইয়াছে। শ্রীগীতায়[৬] রাজবিদ্যা (বিদ্যানাং রাজা—শ্রীধর) ও রাজগুহ্য (গুহ্যানাঞ্চ রাজা, বিদ্যাসু গোপ্যাসু চাতিরহস্যং শ্রেষ্ঠ-মিত্যর্থঃ—শ্রীধর) অর্থাৎ বিদ্যাসমূহের মধ্যে রাজা বা শ্রেষ্ঠ-বিদ্যা, এই

১। ভা ৪।২৯।৫০; ২। চৈ চ ম ৮।২৪৪; ৩। ব্র সূ (৩।৩।৫৩) মাধ্বভাষ্যে মাঠর-শ্রুতি, মুম্বই জগদীশ্বর মুদ্রালয় ১৮১৪ শক; ৪। ব্র সূ ৩।৩।৪৮—গোবিন্দভাষ্য,
* জ্ঞান, বিজ্ঞান ও প্রজ্ঞান-ভেদে ত্রিবিধ শব্দ। কেহ কেহ জ্ঞানকে—সম্বন্ধজ্ঞান, বিজ্ঞানকে—ভক্তি ও প্রজ্ঞানকে—প্রেমভক্তি, অর্থ করিয়াছেন; ৫। বৃহদারণ্যক ৪।৪।২১; ৬। শ্রীগীতা ৯।২

অতি গোপনীয় বিষয়সমূহের রাজা, অতি রহস্য, তাহাই শ্রীকৃষ্ণভক্তি। ইহাই শ্রীগীতার নবম অধ্যায়ে উপদিষ্ট হইয়াছে। যেরূপ কৌরব-শব্দে ধৃতরাষ্ট্রের বংশধর ও পাণ্ডুর বংশধর উভয়কেই বুঝায়, 'মীমাংসক'-শব্দে কর্মমীমাংসক ও ব্রহ্মমীমাংসক উভয়কেই বুঝায় তদ্রূপ 'বিদ্যা'-শব্দে জ্ঞান ও ভক্তি উভয়কেই বুঝায়। কিন্তু যেরূপ পাণ্ডবের ও ব্রহ্ম-মীমাংসকের বৈশিষ্ট্য আছে অর্থাৎ পাণ্ডবগণ শ্রীকৃষ্ণের বিশেষ অনুগৃহীত এবং ব্রহ্মমীমাংসকগণ বেদ ও শ্রুতির প্রতিপাদ্য ব্রহ্মের উপাসক বলিয়া তাঁহারা শ্রেষ্ঠ, তদ্রূপ ভক্তি ভগবানের সর্বশ্রেষ্ঠ সাক্ষাদ্ উপাসনা। ভক্তি ভগবানের স্বরূপশক্তির বৃত্তি বলিয়া—পরা বিদ্যা, তাহা সাক্ষাদ্ভাবে পরব্রহ্মকে প্রাপ্ত করান। এজন্য গোপালতাপিনী-শ্রুতি বলেন,—"ভক্তি-রস্য ভজনম্"[১]—ভক্তি ভগবানের ভজন। ভক্তি যেরূপ ভগবান্‌কে বশ করিতে পারেন, অবরুদ্ধ করিতে পারেন, এরূপ আর কিছুই পারে না।[২] শ্রীগীতাতেও শ্রীভগবান্ ইহাই পুনঃ পুনঃ বলিয়াছেন।[৩]

## সংহিতা ও উপনিষদে শ্রদ্ধা ও ভক্তি-শব্দের প্রয়োগ

বৈদিক সংহিতায় 'শ্রদ্ধা'-শব্দের বহুল প্রয়োগ দৃষ্ট হয়। ঋগ্বেদের ১।৫৫।৫, ১।১০৩।৩, ১।১০৪।৬, ১।১০৮।৭, ২।১২।৫, ৮।৭৫।২, ১০।৩৯।৫, ১০।১৪৭।১, ১০।১৫১।৫ ইত্যাদি স্থানে 'শ্রদ্ধা'-শব্দের প্রয়োগ এবং বিভিন্ন বিভক্তিযোগে নিম্নলিখিত-স্থানেও 'শ্রদ্ধা'-শব্দের প্রয়োগ দৃষ্ট হয়—ঋগ্বেদ ১।১০৪।৬, ২।২৬।৩, ১০।১১৩।৯, ৮।১।৩১, ৯।১১৩।২, ৭।৩২।১৪, ১।১০৮।৬, ৯।১১৩।৪, ১।১০২।২, ১০।১৫১।২, ১০।১৫১।১-৫ ইত্যাদি। ১০।১৫:—ঋক্সূক্তটি শ্রদ্ধা-সূক্ত নামে কথিত। নিরুক্তকার যাস্ক 'শ্রদ্ধা শ্রদ্ধানাৎ', এইরূপ শ্রদ্ধা-শব্দের ব্যাখ্যা করিয়াছেন।

১। গোপালপূর্বতাপিনী ১।১৪; ২। ভা ১১।১৪।২০; ৩। শ্রীগীতা ১৮।৬৪,৬৫

ছান্দোগ্যোপনিষদে দৃষ্ট হয়,—"যদা বৈ শ্রদ্দধাত্যথ মনুতে নাশ্রদ্দধন্মনুতে শ্রদ্দধদেব মনুতে শ্রদ্ধা ত্বেব বিজিজ্ঞাসিতব্যেতি শ্রদ্ধাং ভগবো বিজিজ্ঞাস ইতি॥"[১] অর্থাৎ যখন কেহ শ্রদ্ধাবিশিষ্ট হন, তখন তিনি মনন করেন। শ্রদ্ধা না হইলে কেহ মনন করেন না, শ্রদ্ধাবান্ হইয়াই মনন করেন। শ্রদ্ধাকে জানিবার জন্য বিশেষভাবে জিজ্ঞাসু হওয়া আবশ্যক। হে ভগবন! আমি শ্রদ্ধাকে জানিতে চাই।

"যদা বৈ নিস্তিষ্ঠত্যথ শ্রদ্দধাতি নানিস্তিষ্ঠঞ্ছ্রদ্দধাতি নিস্তিষ্ঠন্নেব শ্রদ্দধাতি নিষ্ঠা ত্বেব বিজিজ্ঞাসিতব্যেতি নিষ্ঠাং ভগবো বিজিজ্ঞাস ইতি॥"[২] অর্থাৎ যখন কেহ নিষ্ঠাবান্ হন, তখনই তিনি শ্রদ্ধালু হন; নিষ্ঠাবান্ না হইলে কেহ শ্রদ্ধাযুক্ত হন না, নিষ্ঠাবান্ হইলেই শ্রদ্ধাবান্ হন। নিষ্ঠাকে জানিবার জন্য কিন্তু বিশেষভাবে জিজ্ঞাসু হওয়া আবশ্যক। হে ভগবন্! আমি নিষ্ঠাকে জানিতে চাই।

"যদা বৈ করোত্যথ নিস্তিষ্ঠতি নাকৃত্বা নিস্তিষ্ঠতি কৃত্বৈব নিস্তিষ্ঠতি কৃতিস্ত্বেব বিজিজ্ঞাসিতব্যেতি কৃতিং ভগবো বিজিজ্ঞাস ইতি॥"[৩] অর্থাৎ যখন কেহ একাগ্র হন, তখনই তিনি নিষ্ঠাযুক্ত হন। একাগ্র না হইলে কেহ নিষ্ঠাবান্ হইতে পারেন না, একাগ্র হইয়াই নিষ্ঠাবান্ হইতে পারেন। একাগ্রতাকে কিন্তু জানিবার জন্য বিশেষভাবে জিজ্ঞাসু হওয়া আবশ্যক। হে ভগবন্! আমি একাগ্রতাকে জানিতে চাই।

## পাণিনিসূত্রে 'ভক্তি'শব্দ

মহর্ষি পাণিনি 'ভক্তি'-শব্দটি প্রয়োগ করিয়া একটি সূত্র রচনা করিয়াছেন। তাঁহার সেই সূত্রটি এই;—

---

১। ছান্দোগ্য ৭।১৯।১ ; ২। ঐ, ৭।২০।১ ; ৩। ঐ, ৭।২১।১

ভক্তিঃ[১]

এই সূত্রের দুইটি সূত্রের পরেই হইল—

বাসুদেবার্জুনাভ্যাং বুন্[২]

প্রথমোক্ত সূত্রের কাশিকা-বৃত্তি এই,—'ভজ্যতে সেব্যত ইতি ভক্তিঃ' —( ইহা দ্বারা ) সেবিত হন—এই অর্থে ভক্তি। অনাদিকাল হইতেই শ্রীবাসুদেবে ও তৎপার্ষদ শ্রীঅর্জুনে ভক্তির কথা বিশেষ প্রসিদ্ধ ছিল বলিয়াই মহর্ষি পাণিনি ঐসকল সূত্র রচনা করিয়াছেন। শ্রীহরিনামামৃত-ব্যাকরণে শ্রীজীবপাদও পাণিনির ঐ সূত্রটি সংরক্ষণ করিয়াছেন।[৩]

শতপথ-শ্রুতিতে—"স হোবাচ যাজ্ঞবল্ক্যস্তং **পুমানাত্মহিতায় প্রেম্ণা হরিং ভজেৎ**"[৪]—ইত্যাদি বাক্যে শ্রীহরিতে প্রেমভক্তির কথা স্পষ্টই দৃষ্ট হয়।

আধুনিক আধ্যক্ষিক গবেষকগণও স্বীকার করিয়াছেন,—"We need not doubt that an inchoate but true spirit of **Bhakti** was present in the early religious literature of the Rig-Veda."[৫] অর্থাৎ ঋগ্বেদের প্রাথমিক ধর্মসাহিত্যেও যে ভক্তির অপরিস্ফুট অথচ প্রকৃত তাৎপর্য বিদ্যমান ছিল, এ সম্বন্ধে আমাদের সন্দেহ করা উচিত নহে।

**উপনিষদে ব্রহ্মের সচ্চিদানন্দ-স্বরূপ**

তটস্থ ও স্বরূপ-লক্ষণের দ্বারা পরতত্ত্বের পরিচয় পাওয়া যায়। স্বরূপ ও তটস্থ-লক্ষণে যাহা নিরূপিত হয়, তাহা নির্বিশেষ ব্রহ্ম হইতে পারে

---

১। পাণিনি-সূত্র ৪।৩।৯৫ ; ২। ঐ, ৪।৩।৯৮ ; ৩। শ্রীহরিনামামৃত-ব্যাকরণ ৭।৫৪৬ ; ৪। শ্রীভক্তিসন্দর্ভে ২৩৪ অনুচ্ছেদ-ধৃত-মন্ত্র ; ৫। 'Sraddha and Bhakti in Vedic Literature'—I. H. Q. Vol. VI, No. 2. June 1930, p 333.

না।[১] কার্যদ্বারা অর্থাৎ সৃষ্টি-স্থিতি-প্রলয়াদি-কার্যের দ্বারা প্রকাশ্য যে অসাধারণ লক্ষণ, তাহাই তটস্থ-লক্ষণ ; আর স্বভাব ও আকৃতি-প্রকৃতির দ্বারা নির্দেশ্য যে লক্ষণ তাহাই স্বরূপ-লক্ষণ। উপনিষদে পরব্রহ্মের সৎ, চিৎ ও আনন্দ—এই তিনটি স্বরূপ-লক্ষণের কথা উক্ত হইয়াছে। যথা, শ্রীনৃসিংহতাপিনী-শ্রুতিতে—

সচ্চিদানন্দময়ং পরং ব্রহ্ম[২]

নৃসিংহোত্তরতাপনীয়[৩], রাম-পূর্বতাপনীয়[৪] ও রামোত্তরতাপনীয়[৫] উপনিষদেও সচ্চিদানন্দ-পদটি দৃষ্ট হয়। মৈত্রেয়ী-উপনিষদে যথা,—

সর্বপূর্ণস্বরূপোঽস্মি সচ্চিদানন্দলক্ষণঃ[৬]

এই সকল উপনিষদ্ ব্যতীত ঈশ-কেন-কঠাদি একাদশটি প্রসিদ্ধ উপনিষদে সচ্চিদানন্দ-শব্দটি সমাসবদ্ধভাবে একযোগে দেখিতে পাওয়া যায় না। তবে পৃথক্ পৃথগ্‌ভাবে ঐ সকল উপনিষদের মন্ত্রে ব্রহ্মের সৎ, চিৎ ও আনন্দস্বরূপের বিশ্লেষণ দেখিতে পাওয়া যায়, যথা—ব্রহ্মের সৎস্বরূপ-সম্বন্ধে শ্রুতিমন্ত্রসমূহ—

**সদেব** সোম্যেদমগ্র আসীৎ।[৭] ( হে সোম্য ! সৃষ্টির পূর্বে একমাত্র সৎই ছিলেন )। **সত্যং** জ্ঞানমনন্তং ব্রহ্ম।[৮] ( সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ, অনন্তস্বরূপ ব্রহ্মকে ইত্যাদি )। সতস্য **সত্যম্**।[৯] ( সত্যের সত্য )।

ব্রহ্মের চিৎস্বরূপের কথাও বিভিন্ন শ্রুতিমন্ত্রে পাওয়া যায়, যথা—'সত্যং **জ্ঞানম**নন্তং ব্রহ্ম[১০]—(সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ, অনন্তস্বরূপ ব্রহ্মকে),

---

১। "যেন **স্বরূপ-লক্ষণেন তটস্থলক্ষণেন** বা পরমকারণং তত্ত্বং নিরূপ্যতে, তদুভয়মপি **শ্রীভগবত্ত্বমেব** পর্যবসায়য়তি, **ন তু নির্বিশেষ-ব্রহ্মত্বম্**।"—শ্রীসংক্ষেপবৈষ্ণবতোষণী ১০।৮৭।২ ; ২। নৃ পূ তা ১।৬ ; ৩। নৃ উ তা ৭।৫,৭ ; ৪। রা পূ তা ৯২ ; ৫। রা উ তা ৪।৪৭ ; ৬। মৈত্রেয়ী ৩।১২ ; ৭। ছান্দোগ্য ৬।২।১ ; ৮। তৈত্তিরীয় ২।১।৩ ; ৯। বৃহদারণ্যক ২।১।২০, ২।৩।৬ ; ১০। তৈত্তিরীয় ২।১।৩

'জ্যোতিষাং জ্যোতিঃ'[১]—( জ্যোতিষ্কগণের জ্যোতিকে ), 'তস্য ভাসা সর্বমিদং বিভাতি'[২]—( তাঁহার জ্যোতির দ্বারা এই সমস্ত বিবিধরূপে প্রকাশিত হয় ), 'যোঽয়ং বিজ্ঞানময়ঃ'[৩]—(যিনি এই বিজ্ঞানময়), 'অয়-মাত্মাঽনন্তরোঽবাহ্যঃ কৃৎস্নঃ প্রজ্ঞানঘন এব'[৪]—(এই পরমাত্মা অন্তর্বহিঃশূন্য, সমগ্রই প্রেমঘনস্বরূপ )।

ব্রহ্মের আনন্দস্বরূপের কথাও বিভিন্ন শ্রুতিমন্ত্রে উক্ত হইয়াছে,—'বিজ্ঞানমানন্দং ব্রহ্ম'[৫]—( ব্রহ্ম বিজ্ঞানস্বরূপ, আনন্দস্বরূপ ), 'আনন্দো ব্রহ্মেতি ব্যজানাৎ'[৬]—( ব্রহ্মকে আনন্দস্বরূপ বলিয়া জানিলেন ), 'রসো বৈ সঃ। রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি। কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ। যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ। এষ হ্যেবানন্দয়াতি।'[৭]—(সেই পরম-পুরুষই রসস্বরূপ, সেই রস আস্বাদন করিয়া জীব আনন্দী [ সুখী ] হন। যদি আনন্দস্বরূপ আকাশ [ পরব্রহ্ম ] না থাকিতেন, তবে কেই বা প্রাণ ধারণ করিতে পারিত? তিনি আনন্দিত করেন), 'এতস্যৈবানন্দস্যান্যানি ভূতানি মাত্রামুপজীবন্তি'[৮]—( এই আনন্দেরই কণামাত্র অবলম্বন করিয়া অপর প্রাণিগণ জীবনধারণ করে ) ইত্যাদি।

নির্বিশেষবাদিগণের মতে ব্রহ্ম—অজ্ঞেয়, অমেয়, অনির্দেশ্য, সর্বগুণ-বিবর্জিত, নির্বিশেষ তত্ত্ব। সুতরাং তাঁহাকে সচ্চিদানন্দস্বরূপ বলিলে তিনি বিশেষণে বিশেষিত হইয়া পড়েন। অথচ শ্রুতি যখন ব্রহ্মের সৎ-স্বরূপ, চিৎ-স্বরূপ ও আনন্দ-স্বরূপের বিশ্লেষণ করিয়াছেন, তখন এই সকল শ্রুতিকেও ত' বাহ্যতঃ অমান্য করা যায় না। নির্বিশেষবাদি-সম্প্রদায় এরূপ এক ভীষণ সমস্যার সম্মুখীন হইয়াছেন। ইহাতে এক

১। বৃহদারণ্যক ৪।৪।১৬, মুণ্ডক ২।২।৯; ২। কঠ ২।২।১৫, মুণ্ডক ২।২।১০, শ্বেতাশ্ব ৬।১৪; ৩। বৃহদারণ্যক ৪।৪।২২; ৪। ঐ, ৪।৫।১৩; ৫। ঐ, ৩।৯।২৮; ৬। তৈত্তিরীয় ৩।৬; ৭। ঐ, ২।৭; ৮। বৃহদারণ্যক ৪।৩।৩২

শ্রেণীর নির্বিশেষবাদী বলিতেছেন,—সৎ, চিৎ ও আনন্দ,—এই তিনটি বিশেষণের দ্বারা শ্রুতি নির্বিশেষ, নির্গুণ ব্রহ্মকে বিশেষিত করিয়াছেন, ইহা আপাতদৃষ্টিতে মনে হইলেও বস্তুতঃ তাহা 'নেতি'রই প্রতিরূপ, অভাব-সূচকমাত্র। অর্থাৎ 'সৎ' বলিতে ব্যবহারিক সত্তার অতীত; 'চিৎ' ব'লিতে নির্বিষয় এবং 'আনন্দ' বলিতে আস্বাদক ও আস্বাদ্যের বহির্ভূত।

ঐরূপ কষ্টকল্পিত যুক্তির দ্বারা সমস্যার সমাধান হয় নাই বুঝিতে পারিয়া আর এক শ্রেণীর নির্বিশেষবাদী বলেন,—সৎ, চিৎ ও আনন্দ—এই তিনটি বিশেষণের দ্বারা শ্রুতি ঔপাধিক ব্রহ্মেরই স্বরূপলক্ষণ প্রকাশ করিয়াছেন। বস্তুতঃ ইহা নির্গুণ-ব্রহ্মের স্বরূপলক্ষণ নহে। ইহাদের মতে ঔপাধিক ব্রহ্মই সন্ধিনীশক্তির যোগে সৎ, সম্বিৎ-শক্তির যোগে চিৎ ও হ্লাদিনী-শক্তির যোগে আনন্দস্বরূপ হন। তাঁহারা বলেন, উপাধি ব্যতীত শক্তির প্রকাশ হয় না। ব্রহ্ম মায়া-উপহিত হইয়া মহেশ্বর বা সগুণ হইলে ঐ তিন শক্তি সৎ, চিৎ ও আনন্দস্বরূপে অভিব্যক্ত হয়।

তাঁহারা আরও বলেন, শ্রুতিতে 'তজ্জলানিতি'[১]—[তজ্জলান্=তজ্জম্ +তল্লম্+তদনম্, 'জন্'—ধাতুর অর্থ জন্ম, 'লী'র অর্থ লয়, এবং 'অন্'-এর অর্থ জীবন-ধারণ বা স্থিতি]—অর্থাৎ তাঁহা হইতে জগৎ জাত, তাঁহাতে জগৎ অবস্থিত, তাঁহাতেই জগৎ লীন হয়। এই উক্তিতে সগুণ(ঔপাধিক)-ব্রহ্মের তটস্থ লক্ষণের পরিচয় পাওয়া যায়। অতএব শ্রুতি-কথিত সৎ, চিৎ ও আনন্দ যেরূপ ঔপাধিক ব্রহ্মের স্বরূপ-লক্ষণ, 'যতো বা ইমানি ভূতানি জায়ন্তে'[২] বা 'তজ্জলানিতি'—ইত্যাদি শ্রুতি অথবা 'জন্মাদ্যস্য যতঃ'[৩]—এই ব্রহ্মসূত্রোক্ত লক্ষণও তদ্রূপ ঔপাধিক ব্রহ্মেরই তটস্থ লক্ষণ।

---

১। ছান্দোগ্য ৩।১৪।১ ; ২। তৈত্তিরীয় ৩।১ ; ৩। ব্র সূ ১।১।২

বস্তুতঃ এইরূপ স্বকপোলকল্পনা শাস্ত্রসম্মত নহে। শ্রীবিষ্ণুপুরাণের নিম্নলিখিত প্রসিদ্ধ শ্লোকটি শ্রীশ্রীধরস্বামিপাদের টীকার সহিত আলোচনা করিলেই ইহা বুঝা যায়।

হ্লাদিনী সন্ধিনী সম্বিৎ ত্বয্যেকা সর্বসংস্থিতৌ।
হ্লাদ-তাপ-করী মিশ্রা ত্বয়ি নো গুণবর্জিতে॥[১]

শ্রীশ্রীধরটীকা—হ্লাদিনী আহ্লাদকরী, সন্ধিনী সন্ততা, সংবিৎ বিদ্যা-শক্তিঃ একা মুখ্যা অব্যভিচারিণী স্বরূপভূতেতি যাবৎ। সা সর্বসংস্থিতৌ সর্বস্য সম্যক্ স্থিতির্যস্মিন্ তস্মিন্ সর্বাধিষ্ঠানভূতে ত্বয্যেব, ন তু জীবেষু। যা গুণময়ী ত্রিবিধা সংবিৎ সা ত্বয়ি নাস্তি।

তানেবাহ—হ্লাদতাপকরী মিশ্রেতি। হ্লাদকরী মনসঃ প্রসাদাৎ সাত্বিকী, তাপকরী বিষয়বিয়োগাদিষু দুঃখকরী তামসী, তদুভয়মিশ্রা চ বিষয়জন্যা রাজসী। তত্রহেতুঃ সত্বাদিগুণৈর্বর্জিতে।

অর্থাৎ হে ভগবন্! তোমার স্বরূপভূতা হ্লাদিনী, সন্ধিনী ও সম্বিৎ—এই ত্রিবিধ শক্তি সর্বাধিষ্ঠানভূত তোমাতেই অবস্থিত (জীবের মধ্যে অবস্থিত নহে); আর হ্লাদকরী অর্থাৎ মনের প্রসন্নতাবিধায়িনী সাত্বিকী, তাপকরী অর্থাৎ বিষয়বিয়োগাদিতে মানসিক দুঃখকরী তামসী এবং সুখজনিত প্রসন্নতা ও দুঃখজনিত তাপ এই উভয়মিশ্রা (বিষয়জন্যা রাজসী) এই তিনটি শক্তি সত্বাদি-প্রাকৃতগুণ-বর্জিত তোমাতে নাই।

শ্রীবিষ্ণুপুরাণ—পরমতত্ত্বকে সত্তাদি-গুণবর্জিত বলিয়াও তাঁহার অব্যভিচারিণী স্বরূপাভূতা শক্তি সন্ধিনী, সম্বিৎ ও হ্লাদিনী যে তাঁহাতে নিত্য অবস্থিত,—ইহা জানাইয়াছেন। শ্রীধরস্বামিপাদ অদ্বৈতবাদি-সম্প্রদায়ের আচার্য হইয়াও এই ত্রিবিধ শক্তিকে প্রাকৃতগুণবর্জিত

১। শ্রীবিষ্ণুপুরা৭ ১।১২।৬৯

ভগবানের স্বরূপভূতা শক্তি বলিয়াই স্বীকার করিয়াছেন। এই স্বরূপশক্তি জীবের মধ্যে নাই, ইহাও স্বামিপাদ জানাইয়াছেন।

শ্রীমদ্ভাগবতের 'জন্মাদ্যস্য যতঃ' শ্লোকোক্ত 'ধাম্না স্বেন সদা নিরস্ত-কুহকং সত্যং পরং ধীমহি॥'[১]—বাক্যে সত্যস্বরূপ পরতত্ত্ব স্বীয় স্বরূপ-শক্তির প্রভাবেই (স্বেন ধাম্না) কুহককে অর্থাৎ মায়াকে নিরস্ত ( দূরে অপ-সারিত ) করিয়াছেন, জানা যায়। আবার 'স্বতেজসা নিত্যনিবৃত্তমায়া-গুণপ্রবাহম্'[২]—এই পদেও 'স্বতেজসা'-শব্দের অর্থে শ্রীশ্রীস্বামিপাদ বলিয়াছেন,—'চিচ্ছক্ত্যা নিত্যনিবৃত্তমায়াকার্যরূপো গুণপ্রবাহো যস্মাৎ তম্' অর্থাৎ শ্রীকৃষ্ণের চিচ্ছক্তি বা স্বরূপশক্তির প্রভাবেই মায়ার গুণপ্রবাহ তাঁহা হইতে নিত্যই নিবৃত্ত রহিয়াছে। অন্যত্র—

তমাদ্যঃ পুরুষঃ সাক্ষাদীশ্বরঃ প্রকৃতেঃ পরঃ।
মায়াং ব্যুদস্য চিচ্ছক্ত্যা কৈবল্যে স্থিত আত্মনি॥[৩]

এই শ্লোক হইতেও জানা যায়, স্বরূপশক্তির প্রভাবেই শ্রীকৃষ্ণ মায়াকে অভিভূত করিয়া সর্বদা আত্মস্বরূপে অবস্থান করেন। সুতরাং ভগবানে কখনও মায়িক উপাধি নাই।

ভগবানকে বা লীলাপুরুষোত্তমকে যে মায়িক উপাধিবিশিষ্ট ও তথা-কথিত সগুণ বলা হয়, এই সকল শাস্ত্রবাক্যই সেই স্বকপোলকল্পিত মতবাদকে খণ্ডবিখণ্ডিত করিয়া দিয়াছে। শ্রীভগবানের উপর তাঁহার অধীনা মায়াশক্তি কোন কালেও প্রভাব বিস্তার করা দূরে থাকুক, ভগবান্ শ্রীবাসুদেবের দৃষ্টিপথে আসিতেই লজ্জিতা হয়,—

বিলজ্জমানয়া যস্য স্থাতুমীক্ষাপথেঽমুয়া।[৪]

জীবের মধ্যে স্বরূপশক্তি নাই বলিয়াই মায়া জীবকে অভিভূত করে। হ্লাদিনী, সন্ধিনী ও সম্বিদ্রূপা স্বরূপশক্তির দ্বারা সর্বদা আলিঙ্গিত

---

১। ভা ১।১।১ ; ২। ঐ, ১০।৩৭।২২ ; ৩। ঐ, ১।৭।২৩ ; ৪। ঐ, ২।৫।১৩

রহিয়াছেন বলিয়াই ভগবান্—সচ্চিদানন্দ পরমেশ্বর। তিনি তথাকথিত সগুণ, ঔপাধিক মায়িক দেহধারী ঈশ্বর নহেন, ইহা শ্রীস্বামিপাদের উদ্ধৃত সর্বজ্ঞসূক্তির বাক্য হইতেও জানা যায়,—

হ্লাদিন্যা সংবিদাশ্লিষ্টঃ সচ্চিদানন্দ ঈশ্বরঃ।
স্বাবিদ্যা-সংবৃতো জীবঃ সংক্লেশ-নিকরাকরঃ॥[১]

শ্রীব্রহ্মা শ্রীব্রহ্মসংহিতায় বলিয়াছেন,—

ঈশ্বরঃ পরমঃ কৃষ্ণঃ সচ্চিদানন্দবিগ্রহঃ।
অনাদিরাদির্গোবিন্দঃ সর্বকারণকারণম্॥[২]

শ্রীগোপালতাপিনী-শ্রুতিতেও দৃষ্ট হয়,—

সচ্চিদানন্দরূপায় কৃষ্ণায়াক্লিষ্টকারিণে।[৩]

শ্রীমদ্ভাগবতে শ্রীব্রহ্মস্তবে –'ত্বয্যেব নিত্যসুখবোধতনৌ'[৪] ইত্যাদি বাক্যে শ্রীকৃষ্ণকে সচ্চিদানন্দস্বরূপ বলিয়া বন্দনা করা হইয়াছে। শ্রীমদ্-ভাগবতে যিনি 'সত্যস্য সত্যম্'[৫], শ্রীগীতায় যিনি 'ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহম্'[৬] প্রভৃতি বাক্যে সৎস্বরূপ ও শ্রীমদ্ভাগবতের শ্রীব্রহ্মস্তবে যিনি 'সত্যঃ স্বয়ং-জ্যোতিঃ'[৭] প্রভৃতি বাক্যে চিৎস্বরূপ এবং 'যন্মিত্রং পরমানন্দং পূর্ণং ব্রহ্ম সনাতনম্'[৮], 'কৃষ্ণমেনমবেহি ত্বমাত্মানমখিলাত্মনাম্'[৯] ইত্যাদি বাক্যে যিনি নিরুপাধিক পরম আনন্দস্বরূপ বলিয়া উক্ত হইয়াছেন, সেই রসরাজ শ্রীকৃষ্ণই—পূর্ণ সচ্চিদানন্দবিগ্রহ। তিনিই সর্বকারণকারণ, অর্থাৎ ব্রহ্ম ও পরমাত্মারও কারণ, আশ্রয় বা অংশী। সুতরাং মায়িক উপাধির দ্বারা পরিচ্ছিন্ন সগুণ ব্রহ্মই সচ্চিদানন্দ বিশেষণে বিশেষিত, অথবা সচ্চিদানন্দ 'নেতি'রই প্রতিরূপ অভাবসূচক মাত্র, এরূপ স্বকপোলকল্পনা শ্রুতি ও

১। শ্রীবিষ্ণুপুরাণ-টীকা ১।১২।৬৯ ; ২। শ্রীব্রহ্মসংহিতা ৫।১ ; ৩। গো পূ তা ১।১ ; ৪। ভা ১০।১৪।২২ ; ৫। ঐ, ১০।২।২৬ ; ৬। শ্রীগীতা ১৪।২৭ ; ৭। ভা ১০।১৪।২৩ ; ৮। ঐ, ১০।১৪।৩২ ; ৯। ঐ, ১০।১৪।৫৫

শ্রুতির অর্থনির্ণায়ক শ্রীমদ্ভাগবত, শ্রীবিষ্ণুপুরাণাদি-শাস্ত্রবিরোধী মতবাদ। আচার্য শঙ্কর—নির্গুণ ব্রহ্মকেই সত্য, সগুণ ব্রহ্ম সত্য নহে, ঔপাধিক মাত্র বলিয়াছেন এবং ইহা স্থাপন করিবার জন্য দ্বিবিধ ব্রহ্মের কল্পনা করিয়াছেন। ঐরূপ কষ্টকল্পনার অপ্রয়োজনীয়তা এবং প্রকৃত সমাধান সর্ববেদান্তসার শ্রীমদ্ভাগবতে অতি সুন্দরভাবে 'বদন্তি তত্তত্ত্ববিদঃ'[১]-শ্লোকে দৃষ্ট হয়। এই শ্লোকটিকেই পরিভাষা-শ্লোকরূপে গ্রহণ করিয়া শ্রীল শ্রীজীবগোস্বামিপাদ তাঁহার সপ্তসন্দর্ভে গৌড়ীয়-বৈষ্ণবসিদ্ধান্ত প্রপঞ্চিত করিয়াছেন। তিনি শ্রীশ্রীসর্বসম্বাদিনীতে শ্রীশঙ্করাচার্যের ঐরূপ কষ্ট-কল্পিত সিদ্ধান্তকে খণ্ডন করিয়া বলিয়াছেন,—'নিত্যং বিভুং সর্বগতম্'[২] এবং 'নির্গুণং নিরঞ্জনম্'[৩] প্রভৃতি শ্রুতি ব্রহ্মের প্রাকৃত হেয় গুণ-বিষয়ের নিষেধসূচক। ব্রহ্মে সকল গুণেরই নিষেধ করিতে গেলে সেই প্রয়াসে স্বপক্ষ-স্বীকৃত ব্রহ্মের নিত্যত্বাদি অর্থাৎ ব্রহ্ম যে সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ ও আনন্দস্বরূপ—ইহাও নিষিদ্ধ হইয়া পড়ে। যাঁহারা ব্রহ্মের জ্ঞানমাত্রস্বরূপ স্বীকার করেন, তাঁহাদিগকে একথা স্বীকার করিতেই হয় যে, ব্রহ্ম—জ্ঞানস্বরূপ অর্থাৎ ব্রহ্মের স্বরূপত্বে জ্ঞাতৃত্বধর্ম রহিয়াছে, নতুবা জ্ঞানস্বরূপ কথাটি নিরর্থক হয়। অতএব কোনোভাবেই ব্রহ্মের নির্বিশেষত্ব সিদ্ধ হয় না।

'আনন্দো ব্রহ্ম'[৪]—এই শ্রুতিও ব্রহ্মকে নির্বিশেষ বলিয়া স্থাপন করেন না। আস্বাদক, আস্বাদ্য ও আস্বাদন ব্যতীত আনন্দস্বরূপতার কোনো সার্থকতাই নাই। বৃংহনার্থ-প্রতিপাদক ব্রহ্ম-শব্দ নিজেই স্পষ্টরূপে সবিশেষত্বের বোধক। 'আনন্দং ব্রহ্মণো বিদ্বান্ ন বিভেতি কদাচন'[৫]—ব্রহ্মণঃ (ব্রহ্মের), আনন্দং (আনন্দকে), বিদ্বান্ (জানিয়া), ন বিভেতি (ভয়-

---

১। ভা ১।২।১১ ; ২। মুণ্ডক ১।১।৬ ; ৩। অধ্যাত্মোপনিষৎ ৬২তম মন্ত্র ; ৪। তৈত্তিরীয় ৩।৬ ১ ; ৫। ঐ, ২।৪।১

প্রাপ্ত হয় না ), কদাচন ( কখনও )—এই শ্রুতিমন্ত্র হইতেও জানা যায়, ব্রহ্মেরই আনন্দ এবং সেই আনন্দের আস্বাদনকারীও আছেন। সুতরাং ভেদ-নির্দেশ অতি স্পষ্ট।[১] অতএব ব্রহ্ম—সর্বকালেই নিরুপাধিক, কখনও তাঁহার মায়িক উপাধি নাই। তিনি মায়ী অর্থাৎ মায়াধীশ।

নির্বিশেষবাদি-সম্প্রদায় বলেন, যেমন পেঁয়াজের খোসা ছাড়াইতে ছাড়াইতে অবশিষ্ট কিছুই থাকে না, সেইরূপ নিষ্কল, নির্বিশেষ, নিরঞ্জন ব্রহ্মেরও সকল ঔপাধিক গুণকে বাদ দিতে দিতে অর্থাৎ 'নেতি নেতি'-প্রণালী প্রয়োগ করিয়া গুণাবলী বর্জন করিলে শূন্য ব্যতীত আর কিছুই থাকে না। এই শূন্য ও ব্রহ্ম ভিন্ন নহে। 'যৎ শূন্যবাদিনাং শূন্যং ব্রহ্ম ব্রহ্মবিদাং চ যৎ'[২] অর্থাৎ শূন্যবাদী বৌদ্ধগণের যাহা শূন্য, ব্রহ্মবাদিগণেরও যাহা ব্রহ্ম—শ্রীশঙ্করাচার্যের এই বাক্যে শূন্য ও ব্রহ্ম একই তাৎপর্যপর। অতএব ব্রহ্মের নির্গুণ অবস্থাই সত্য এবং সগুণ অবস্থা মায়িক—এইরূপ যাঁহারা বলেন, তাঁহাদের মতকে প্রচ্ছন্ন বৌদ্ধমত বলা অসঙ্গত নহে।

## উপনিষদে শ্রীদেবকীনন্দন শ্রীকৃষ্ণ

শ্রীচৈতন্যচরিতামৃতে দেখিতে পাওয়া যায়,—

প্রভু কহে,—"কৃষ্ণনামের বহু অর্থ না মানি।
'শ্যামসুন্দর', 'যশোদানন্দন',—এই মাত্র জানি॥"
তমালশ্যামলত্বিষি শ্রীযশোদাস্তনন্ধয়ে।
কৃষ্ণনাম্নো রূঢ়িরিতি সর্বশাস্ত্র-বিনির্ণয়ঃ॥[৩]

তমালবৃক্ষের ন্যায় শ্যামলকান্তি 'শ্রীযশোদাস্তন্যপায়ী'তে—'কৃষ্ণ' এই নামের মুখ্য অর্থ বর্তমান। ইহা সকল শাস্ত্রের সিদ্ধান্ত।

---

১। শ্রীভগবৎসন্দর্ভীয় শ্রীদবসম্বাদিনী ৫০ পৃষ্ঠা; ২। শ্রীশঙ্করাচার্য বিরচিত সর্ব-বেদান্তসিদ্ধান্ত-সারসংগ্রহ, ২৮০ সংখ্যা, ম ম পণ্ডিত প্রমথনাথ তর্কভূষণ ও অক্ষয়কুমার শাস্ত্রি-সম্পাদিত, ১৩৩৬ বঙ্গাব্দ, কলিকাতা। ৩। চৈ চ অ ৭।৮১,৮২

শ্রীমন্মহাপ্রভুর এই সিদ্ধান্ত অবলম্বন করিয়া শ্রীশ্রীজীবগোস্বামিপাদ শ্রীকৃষ্ণসন্দর্ভে এইরূপ বলিয়াছেন,—"শ্রীভগবন্নামকৌমুদীকারাশ্চ (৩।৭) —'কৃষ্ণ-শব্দস্য তমালশ্যামলত্বিষি যশোদাস্তনন্ধয়ে পরব্রহ্মণি রূঢ়িঃ' ইতি 'প্রয়োগপ্রাচুর্যাত্তত্রৈব প্রথমত এব প্রতীতেরুদয়' ইতি চোক্তবন্তঃ। সামোপনিষদি চ—'কৃষ্ণায় দেবকীনন্দনায়' ইতি।"[১] অর্থাৎ শ্রীভগবন্নামকৌমুদীকার শ্রীলক্ষ্মীধর বলিয়াছেন,—তমাল-শ্যামলকান্তি যশোদা-স্তন্যপায়ী পরব্রহ্মে শ্রীকৃষ্ণ-শব্দের রূঢ়ি বৃত্তি; কারণ, শ্রীযশোদানন্দনেই **শ্রীকৃষ্ণ-শব্দের প্রচুর প্রয়োগ দৃষ্ট হয়। শ্রীকৃষ্ণনাম শ্রবণমাত্র সর্বপ্রথমেই শ্রীযশোদানন্দনের** প্রতীতির উদয় হইয়া থাকে। ইহাও শ্রীলক্ষ্মীধরের উক্তিতে দৃষ্ট হয়।[২] সামবেদীয় ছান্দোগ্যোপনিষদেও শ্রীকৃষ্ণকে দেবকীপুত্র বলা হইয়াছে, যথা—

তদ্ধৈতদ্ ঘোর আঙ্গিরসঃ **কৃষ্ণায় দেবকীপুত্রা**য়োক্ত্বোবাচ। অপিপাস এব স বভূব। সোঽন্তবেলায়ামেতত্রয়ং প্রতিপদ্যেত। অক্ষিতমস্যচ্যুতমসি প্রাণসংশিতমসীতি। তত্রৈতে দ্বে ঋচৌ ভবতঃ ॥[৩]

উক্ত মন্ত্রের রামানুজসম্প্রদায়ী শ্রীরঙ্গরামানুজকৃত প্রকাশিকা ব্যাখ্যা—ঘোরনামাঽঙ্গিরোগোত্রঃ তদেতৎ পুরুষযজ্ঞদর্শন দেবকীপুত্রায় কৃষ্ণায় ইতি শব্দো অধ্যাহর্তব্যঃ। তচ্ছেষভূতং তৎপ্রীত্যর্থম্, ইত্যুক্ত্বা ইত্যনুসন্ধায়, উবাচ অনুষ্ঠিতবান্ ইত্যর্থঃ। বচের্লক্ষণয়াঽনুষ্ঠানার্থত্বম্।

স ঘোরনামা ভগবচ্ছেষত্বানুসন্ধানপূর্বকপুরুষযজ্ঞোপাসনানুষ্ঠানেন ব্রহ্মবিদ্যাং প্রাপ্যাপিপাসো মুক্তো বভূবেত্যর্থঃ। ততশ্চ ষোড়শাধিকবর্ষশত-জীবনফলকস্যাপি পুরুষযজ্ঞদর্শনস্য ভগবচ্ছেষত্বানুসন্ধানপূর্বকমনুষ্ঠিতস্য ব্রহ্মবিদ্যোপযোগিত্বমপ্যস্তীতি ভাবঃ। স বভূবেত্যস্য স ভবতীত্যর্থঃ।

১। শ্রীকৃষ্ণসন্দর্ভ ৫৭ অনু, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং ১৯৫১ খৃীঃ; ২। শ্রীলক্ষ্মীধর-বিরচিত শ্রীভগবন্নামকৌমুদী, তৃতীয় পরিচ্ছেদ, ৭ম অনুচ্ছেদ, ৬৪ পৃঃ, অচ্যুতগ্রন্থমালা, কাশী ১৯৮৪ সম্বৎ; ৩। ছান্দোগ্য ৩।১৭।৬

সোঽন্তবেলায়ামিত্যত্র স ইত্যস্য য ইত্যর্থঃ। ততশ্চ যোঽন্তবেলায়ামেতত্ত্রয়ং প্রতিপদ্যেত সোঽপিপাসো ভবতীত্যুবাচেত্যুত্তরত্রান্বয়ঃ। স ভগবচ্ছেষত্বানুসন্ধানপূর্বকপুরুষবিদ্যাসাধিতচিরায়ুষ্ট্বানুগৃহীত-ব্রহ্মবিদ্যানিষ্ঠঃ পুরুষঃ। মরণকাল এতন্মন্ত্রত্রয়ং জপেদিত্যর্থঃ। তত্র পরব্রহ্মবিষয় এতাবৃঙ্মন্ত্রৌ ভবতঃ॥[১]

পুরুষযজ্ঞদ্রষ্টা অঙ্গিরসগোত্রীয় ঘোর-নামক ঋষি দেবকীনন্দন শ্রীকৃষ্ণের প্রীত্যর্থে' ইহা অনুসন্ধান করিয়া সেই পুরুষযজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। সেই ঘোর-নামক ঋষি ভগবানের শেষত্ব অনুসন্ধানপূর্বক পুরুষ-যজ্ঞোপাসনাদ্বারা ব্রহ্মবিদ্যা লাভ করিয়া নিশ্চয়ই নিবৃত্ততর্ষ অর্থাৎ মুক্ত হইয়াছিলেন। অন্তিমকালে যিনি এই মন্ত্রত্রয়ের শরণগ্রহণ করেন, তিনি মুক্ত হন। প্রয়াণকালে এই মন্ত্রত্রয় জপ করা কর্তব্য—(১) হে পরব্রহ্ম! তুমি অক্ষয়, (২) তুমি অচ্যুত ও (৩) তুমি প্রাণ হইতেও প্রিয়তম। এই বিষয়ে দুইটি ঋক্ আছে।

এইস্থানের ভাষ্যে শ্রীমধ্বাচার্যও 'শ্রীনারায়ণীয়ে'র বাক্য উদ্ধার করিয়া অঙ্গিরসগোত্রীয় ঘোর-নামক মন্ত্রদ্রষ্টা ঋষি যে সাক্ষাৎ হরি-প্রাপ্য পরম-পদ দেবকীনন্দন শ্রীকৃষ্ণের কথা বলিয়াছেন, তাহা প্রদর্শন করিয়াছেন।

শ্রীযশোদার অপর নাম—'দেবকী', ইহা শ্রীকৃষ্ণসন্দর্ভে প্রদর্শিত হইয়াছে। সুতরাং ছান্দোগ্যোপনিষদে 'শ্রীদেবকীপুত্র'কে যে নমস্কার করা হইয়াছে, তদ্দ্বারা শ্রীযশোদানন্দন শ্রীকৃষ্ণই বুঝায়।

## পরব্রহ্ম—রসস্বরূপ ও রসপ্রদাতা

তৈত্তিরীয়-উপনিষদের মন্ত্রে রসস্বরূপ শ্রীপুরুষোত্তমের কথা উক্ত হইয়াছে। তিনি কেবল রসস্বরূপ নহেন, তিনি—রসপ্রদাতাও। জীব

১। শ্রীরঙ্গরামানুজমুনিকৃত ছান্দোগ্যোপনিষৎ-প্রকাশিকা, পুণা আনন্দাশ্রম-সং, ১৯১০ খ্রীঃ।

সেই রসকে লাভ করিয়া আনন্দী অর্থাৎ সুখী হ'ন। তিনি সমস্ত আনন্দের খনি, তিনি আনন্দস্বরূপ বলিয়াই সেই আনন্দের আভাসের বিভিন্ন ক্ষুদ্র ক্ষুদ্র অভিব্যক্তি জীবের মধ্যে পরিদৃষ্ট হয় ;—"রসো বৈ সঃ। রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি। কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ। যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ।"[১] বৃহদারণ্যকোপনিষদেও উক্ত হইয়াছে,—"ইদং সত্যং সর্বেষাং ভূতানাং মধ্বস্য সত্যস্য সর্বাণি ভূতানি মধু।[২] অয়মাত্মা সর্বেষাং ভূতানাং মধ্বস্যাত্মনঃ সর্বাণি ভূতানি মধু।[৩] স বা অয়মাত্মা সর্বেষাং ভূতানামধিপতিঃ সর্বেষাং ভূতানাং রাজা।"[৪]

অর্থাৎ সেই পরমপুরুষই ( লীলাপুরুষোত্তমই ) রসস্বরূপ ; এই জীব সেই রসকেই লাভ করিয়া আনন্দী অর্থাৎ সুখী হ'ন। যদি সর্বব্যাপক পরব্রহ্মে আনন্দ না থাকে, তবে এই পৃথিবীতে কে-ই বা অপান-ক্রিয়া করিত আর কে-ই বা প্রাণ-ক্রিয়া করিত ? অর্থাৎ পূর্ণানন্দময় শ্রীভগবানের অণু-অংশ বলিয়াই জীবে অণু-পরিমিত আনন্দ আছে। জীবের স্বরূপ অনুভূত হইলেও পরমানন্দ লাভ হয় না। ভগবৎকৃপায়ই জীব পরমানন্দ লাভ করিতে পারে অর্থাৎ ভগবদনুভব ব্যতীত জীব নিজ-স্বরূপানুভব করিতে পারে না। এজন্য জীব-স্বরূপের আনন্দ গৌণ।[৫] এই সত্যস্বরূপ পরব্রহ্ম সর্বভূতের মধু, সকল ভূত ( প্রাণিগণ ) এই সত্যস্বরূপের মধু। এই পরমাত্মা সর্বভূতের মধু, সর্বভূত ইঁহার মধু। এই আত্মাই নিখিল-ভূতের অধিপতি এবং সর্বভূতের রাজা। এইরূপ বহু শ্রুতিমন্ত্রে ব্রহ্মের রসস্বরূপ বা মাধুর্য-স্বরূপের কথা দৃষ্ট হয়।

শ্রীল শ্রীজীবগোস্বামিপাদ শ্রীমদ্ভাগবতের শ্রুতিস্তবের ( ভা ১০।৮৭ অধ্যায়) সংক্ষেপবৈষ্ণবতোষণীতে শ্রুতিমন্ত্র ব্যাখ্যা করিয়া বলিতেছেন,—

---

১। তৈত্তিরীয় ২।৭ ; ২। বৃহদারণ্যক ২।৫।১২ ; ৩। ঐ, ২।৫।১৪ ; ৪। ঐ, ২।৫।১৫ ; ৫। "জীবস্বরূপস্যৈব গৌণানন্দত্বম্"—শ্রীপ্রীতিসন্দর্ভে ১ম অনু ;

'ব্রহ্ম—সত্য, জ্ঞান ও অনন্ত' (তৈ ২।১।২) এবং 'ব্রহ্ম—বিজ্ঞান ও আনন্দ-স্বরূপ' ( বৃ ৩।৯।২৮ )—এইরূপে যাঁহাকে লক্ষ্য করা হইতেছে, তাঁহারই স্বাভাবিকী শক্তি শ্রুতিগণ কীর্তন করিতেছেন। যথা—'অন্য নিখিল ভূতগণ এই আনন্দস্বরূপ বস্তুরই অংশমাত্র উপজীবিকারূপে লাভ করিয়াছে' ( বৃ ৪।৩।৩২ )। 'এই আকাশ ( সর্বত্র প্রকাশমান ব্রহ্মবস্তু ) যদি আনন্দস্বরূপ না হইতেন, তবে কে সাধারণ বা বিশেষভাবে জীবন-ধারণে সমর্থ হইত' ( তৈ ২।৭।১ ) ? 'আনন্দ হইতেই এই ভূতসমূহ জাত, আনন্দ দ্বারাই জীবিত এবং প্রয়াণকালে আনন্দকেই নিকটে প্রাপ্ত হয়' ( তৈ ৩।৬।১ )। 'তাঁহার কার্য নাই, করণ নাই' ( শ্বেতাশ্ব ৬।৮ ), 'সমান বা অধিক কেহ নাই, তাঁহার বিবিধা স্বাভাবিকী পরা শক্তি এবং জ্ঞান, বল ও ক্রিয়া শ্রুত হয়' ইত্যাদি। শ্রুতিগণও স্তববাক্যে বলিতেছেন, —'আপনি অকরণ, স্বরাট্ ও অখিলকারকশক্তিধারী' (ভা ১০।৮৭।২৮)। পরন্তু যদি উপাধির সম্বন্ধ-হেতুই তাঁহার ঐ সকল শক্তি স্বীকৃত হয়, তাহা হইলে উপাধিই ঈশ্বর হইয়া পড়ে। কিন্তু শ্রুতিগণ বলিতেছেন,—'হে দেব ! আপনি স্বরূপতঃই সমস্ত ঐশ্বর্যপ্রাপ্ত' ( ভা ১০।৮৭।১৪ অর্থাৎ আপনার শক্তি স্বাভাবিকী, ঔপাধিকী নহে।'

পরতত্ত্ববস্তু সচ্চিদানন্দ ও অদ্বিতীয় জ্ঞানময় হইলেও সর্বোত্তম ও বিশেষ ধর্ম যে প্রিয়ত্বধর্ম, সেইটিই তাঁহার সর্বাপেক্ষা শ্রেষ্ঠ বৈশিষ্ট্যসূচক ধর্ম বা গুণ। পরতত্ত্ব বস্তুটি সকলের ইন্দ্রিয়াতীত দুর্লভ হইতে দুর্লভতম হইয়াও যদি আবার সুলভ হইতেও সুলভতম হইয়া যান, আপনার প্রিয়তম জনরূপে যদি তাঁহাকে পাওয়া যায়, তাহা হইলে তাহা অপেক্ষা তাঁহার বড় গুণ আর কিছুই নাই। তিনি নিজে ভালবাসেন, ভালবাসা চাহেন, ভালবাসার বশীভূত হইয়া যান—ইহা বড়ই চমৎকারিতা।

১। শ্রীসংক্ষেপ-বৈষ্ণবতোষণী ( ১০।৮৭।২ );

হ্লাদিনী-শক্তিদ্বারা নিজে অধীন হইয়া অপরকে অধীন করা—এইটিই তাঁহার প্রিয়ত্বধর্ম বা ভালবাসা। এই ধর্মটি যে ভগবৎস্বরূপের মধ্যে যত বেশী, সেই ভগবৎস্বরূপেরই নাম, রূপ. গুণ পরিকর. লীলা ও ধাম ততটা চমৎকারিতাময়। সৌন্দর্য ও মাধুর্যের মূর্তি যে হ্লাদিনী শক্তি, তাঁহার দ্বারা আলিঙ্গিত, তাঁহার বশীভূত শ্রীকৃষ্ণ অর্থাৎ 'শ্রী'র কৃষ্ণ বা শ্রীমান্ কৃষ্ণই--ভগবত্তার চরম পরাকাষ্ঠা। এই যে দুইটি স্ত্রী-পুরুষ-রূপ—ইঁহারা নিত্যকাল লীলাবিলাসে মত্ত। ইহারই বিকৃত প্রতিফলন—এই প্রপঞ্চে ভোক্তাভিমানী প্রাকৃত স্ত্রী-পুরুষ-জাতীয় অবিদ্যাগ্রস্ত জীব।

হ্লাদিনীর দ্বারা সমাশ্লিষ্ট শ্রীকৃষ্ণ—স্বয়ং রসস্বরূপ হইয়াও রসকে উপভোগ করিয়া আনন্দিত হন। তিনিই শৃঙ্গার অর্থাৎ রসরাজ উজ্জ্বল-নীলমণি। তিনি বলপূর্বক সকলকে আকর্ষণ করিয়া মাতাল করেন, আবার নিজেও মাতাল হ'ন। তিনি—অনঙ্গ অর্থাৎ তাঁহার অঙ্গ-অঙ্গী ভেদ নাই—আগাগোড়া পুরাপুরীই তিনি শৃঙ্গার-রসস্বরূপ। তিনি রসের সমুদ্র। সেই রসসমুদ্রে আকাশচুম্বি-তরঙ্গ হইতে আরম্ভ করিয়া ক্ষুদ্র বীচি পর্যন্ত অনন্ত-লীলাবৈচিত্রী দেখা যায়। রসের এই অনন্ত বৈচিত্র্য-পূর্ণ খেলা হ্লাদিনীর সহিত তাঁহার নিত্যকাল চলিতেছে।

## হ্লাদিনী-সমাশ্লিষ্ট রসরাজ - শ্রুতির প্রতিপাদ্য

সেই কথাই বৃহদারণ্যকোপনিষদ্ বলিয়াছেন,—"স বৈ নৈব রেমে তস্মাদেকাকী **ন রমতে স দ্বিতীয়মৈচ্ছৎ**। স হৈতাবানাস যথা স্ত্রীপুমাংসৌ সম্পরিষ্বক্তৌ স ইমমেবাত্মানং দ্বেধাঽপাতয়ৎ ততঃ পতিশ্চ পত্নী চাভবতাং তস্মাদিদমর্ধবৃগলমিব স্ব ইতি হ স্মাহ যাজ্ঞবল্ক্যস্তস্মাদয়-মাকাশঃ স্ত্রিয়া পূর্যতে।"[১]

---

১। বৃহদারণ্যক ১।৪।৩

সেই অদ্বিতীয় আত্মা আদিতে সন্মাত্ররূপে একাকী অবস্থান করিয়া আদৌ আনন্দিত হইলেন না। তিনি রমণ করিতে পারিলেন না। কারণ, একক অবস্থায় (স্বরূপানুবন্ধিনী হ্লাদিনী শক্তির সাহচর্য ব্যতীত) একাকী রমণ হয় না ; তিনি দ্বিতীয় সঙ্গী ইচ্ছা করিলেন। তাঁহার যে আত্মভাব, তাহা যেন স্ত্রী-পুরুষের গাঢ় আলিঙ্গনাবদ্ধ একটি একীভূত ভাব। তিনি সেইরূপ আত্মাকে দুইভাগে ব্যক্ত করিলেন। তাহা হইতে তাঁহার পতি ও পত্নীস্বরূপ ( শক্তিমৎস্বরূপ ও স্বরূপানুবন্ধিনী হ্লাদিনী শক্তি ) প্রকাশিত হইলেন। তিনি স্বরূপে থাকিয়াই অমোঘ সংকল্পের দ্বারা চিল্লীলামিথুনরূপে প্রকটিত হইলেন। এই জন্যই তাঁহার স্বরূপ দ্বিদল বীজের ন্যায়, এই কথা যাজ্ঞবল্ক্য বলিয়াছিলেন। এই আকাশ অর্থাৎ অপরিচ্ছিন্ন পরতত্ত্ব স্বরূপানুবন্ধিনী স্বরূপশক্তিদ্বারা পূর্ণস্বরূপ।

### হ্লাদিনী-সমাশ্লিষ্ট রসরাজই শ্রীগৌরহরি

সমস্ত বেদশাস্ত্রের নিগূঢ়তম রহস্য, যাহার উদ্দেশ ও নির্দেশ এজগতের লোক পায় নাই, সেই রহস্যের মুদ্রা উদ্ঘাটন করিবার উদ্দেশ্যে স্বয়ং রসরাজ তাঁহার মহাভাবের ভাবকান্তিতে বিমণ্ডিত হইয়া 'গৌড়দেশের পূর্বশৈলে' উদিত হইয়াছিলেন এবং গৌড়দেশে ঔদার্যের খনি আবিষ্কার করিয়াছিলেন। তিনিই—শ্রীমদনমোহনরূপে চরণমধুর দ্বারা, শ্রীগোবিন্দ-রূপে বদনমধুর দ্বারা ও শ্রীগোপীনাথরূপে বক্ষোমধুর দ্বারা মাতোয়াল করেন। তাঁহারও মত্ততাবিধানকারিণী যে তাঁহার দ্বিতীয়স্বরূপরূপা হ্লাদিনীশক্তি, তদ্দ্বারা অধীন ও মত্ত করাইয়া সেই রসরাজ নিজেও স্বীয় আশ্রয়ের অধীন হইয়া যান। তিনি সেই স্বরূপশক্তি হ্লাদিনীর দ্বারাই উপাস্য ও উপাসক, উভয়কেই আকৃষ্ট করান এবং উভয়ে উভয়ের দ্বারা আকৃষ্ট হন। এই চিল্লীলামিথুনের লীলাকৈবল্য-মাধুরীই—বেদ-বেদান্তের নিগূঢ় রহস্য।

## গৌড়ীয়বৈষ্ণবধর্ম কি বেদবিরোধী ?

বেদের ও বেদান্তের সর্বত্র গৌড়ীয়বৈষ্ণবসিদ্ধান্তের বীজসমূহ নিহিত রহিয়াছে। তথাপি গৌড়ীয়বৈষ্ণবধর্মের মূলপুরুষগণ বেদ ও বেদমূলক ক্রিয়া-কলাপ ও সিদ্ধান্তের যেন আদরই করেন নাই—আপাত-দৃষ্টিতে এইরূপ মনে হয়। যথা—

শ্রুতমপ্যৌপনিষদং দূরে হরিকথামৃতাৎ।
যন্ন সন্তি দ্রবচ্চিত্তকম্পাশ্রুপুলকাদয়ঃ ॥[১]

আমি উপনিষদের বাক্য শ্রবণ করিয়াছি, কিন্তু তাহা হরিকথামৃত হইতে দূরবর্তী ; যেহেতু শ্রীহরিকথার ন্যায় তাহাতে চিত্ত-দ্রবতার সহিত অশ্রু, কম্প, পুলক প্রভৃতির উদয় হয় না।

এই শ্লোকটি ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যদেবের অথবা কোনও কোনও পুঁথির পাঠানুসারে শ্রীব্যাসদেবের রচিত বলিয়া শ্রীশ্রীরূপগোস্বামিপাদের শ্রীপদ্যাবলী-গ্রন্থে উদ্ধৃত হইয়াছে।

শ্রীমাধবেন্দ্রপুরীপাদ-রচিত নিম্নলিখিত একটি শ্লোকও শ্রীপদ্যাবলীতে এইরূপ পাওয়া যায়,—

সন্ধ্যাবন্দন ! ভদ্রমস্তু ভবতে ভোঃ স্নান ! তুভ্যং নমো
ভো দেবাঃ ! পিতরশ্চ তর্পণবিধৌ নাহং ক্ষমঃ ক্ষম্যতাম্।
যত্র ক্বাপি নিষদ্য যাদবকুলোত্তংসস্য কংসদ্বিষঃ
স্মারং স্মারমঘং হরামি তদলং মন্যে কিমন্যেন মে ?[২]

হে বৈদিক গায়ত্রীপাঠাদি-ত্রিসন্ধ্যাকৃত্য ! আপনার মঙ্গল হউক, হে বৈধ তীর্থস্নান ! আপনাকে নমস্কার করি, হে দেবগণ ও পিতৃকুল !

---

১। শ্রীরূপগোস্বামিপাদকৃত শ্রীপদ্যাবলী ৩৯তম সংখ্যা, শ্রীমৎ পুরীদাসগোস্বামিপাদ-সং ; ২। ঐ, ৭৭তম সংখ্যা।

আমি আপনাদিগের তর্পণাদি-কর্মে অসমর্থ, আমাকে ক্ষমা করুন ; আমি যে-কোনও স্থানে উপবেশন করিয়া যদুকুলচূড়ামণি কংসারি শ্রীকৃষ্ণকে পুনঃ পুনঃ স্মরণপূর্বক সমস্ত পাপ নাশ করিতেছি এবং তাহাই প্রচুর মনে করি, অন্য বিষয়ে আমার কি প্রয়োজন ?

স্নানং ম্লানমভূৎ ক্রিয়া ন চ ক্রিয়া সন্ধ্যা চ বন্ধ্যাভবদ্-
বেদঃ খেদমবাপ শাস্ত্রপটলী সম্পুটিতান্তঃস্ফুটা ।
ধর্মো মর্মহতো হ্যধর্মনিচয়ঃ প্রায়ঃ ক্ষয়ং প্রাপ্তবান্
চিত্তং চুম্বতি যাদবেন্দ্রচরণাম্ভোজে মমাহর্নিশম্ ॥[১]

আমার চিত্ত অহোরাত্র যাদবেন্দ্র শ্রীকৃষ্ণের শ্রীচরণকমল চুম্বন করিলে আমার নিত্য ত্রিসবন স্নান মলিন হইল, যজ্ঞাদি-ক্রিয়া ভ্রষ্ট হইল, সন্ধ্যা নিষ্ফল হইল, বেদ খিন্ন হইল, শাস্ত্রসমূহ পেটিকাবদ্ধ থাকিয়া অন্তরে বিদীর্ণ হইল, ধর্ম মর্মাহত হইল, অধর্মসমূহ প্রায়ই ক্ষয় হইল ।

শেষোক্ত এই শ্লোকটির রচয়িতার নাম পাওয়া যায় না । তথাপি ইহা গৌড়ীয়-সিদ্ধান্তের অনুকূল বলিয়াই শ্রীগৌড়ীয়াচার্যবর্য শ্রীরূপ-গোস্বামিপাদ শ্রীপদ্যাবলীতে আহরণ করিয়াছেন ।

শ্রীমাধবেন্দ্রপুরীপাদের অনুগত শ্রীরঘুপতি উপাধ্যায় আড়াইল গ্রামে শ্রীকৃষ্ণচৈতন্যদেবের নিকট নিম্নলিখিত শ্লোকটি কীর্তন করিয়াছিলেন,—

শ্রুতিমপরে স্মৃতিমিতরে ভারতমন্যে ভজন্তু ভবভীতাঃ ।
অহমিহ নন্দং বন্দে যস্যালিন্দে পরং ব্রহ্ম ॥[২]

জন্ম-মরণ হইতে ভীত মানবগণের কেহ কেহ শ্রুতিকে, কেহ কেহ স্মৃতিকে এবং অপরে মহাভারতকে ভজন করেন করুন ; কিন্তু যাঁহার গৃহের অলিন্দে পরব্রহ্ম খেলা করেন, সেই শ্রীনন্দকে আমি বন্দনা করি ।

---

১। শ্রীপদ্যাবলী ৮০তম সংখ্যা পরিশিষ্ট ৫ ; ২। ঐ, ১২৬তম সংখ্যা

শ্রীরঘুপতি উপাধ্যায়ের রচিত আরও একটি শ্লোকে উক্ত হইয়াছে,—

**শ্রুতয়ঃ পলালকল্পাঃ** কিমিহ বয়ং সাম্প্রতং চিনুমঃ ?
অহ্নিয়ত পুরৈব নয়নৈরাভীরীভিঃ পরং ব্রহ্ম ॥[১]

শ্রুতিসমূহ শস্যহীন ধান্যনালের ( খড়ের ) ন্যায়, এখন ইহা হইতে আমরা আর কি চয়ন করিব ? ব্রজগোপীগণ পূর্বেই নয়নদ্বারা পরব্রহ্ম-শ্রীকৃষ্ণকে হরণ করিয়াছেন।

শ্রীল রঘুনাথদাস-গোস্বামিপাদ তাঁহার মনঃশিক্ষাচ্ছলে গৌড়ীয়গণের সাধ্যের কথা এইরূপ জানাইয়াছেন,—

**ন ধর্মং নাধর্মং শ্রুতিগণনিরুক্তং** কিল **কুরু**
ব্রজে রাধাকৃষ্ণপ্রচুর-পরিচর্যামিহ তনু।[২]

হে মন, বেদে যাহা ধর্ম অর্থাৎ পুণ্য, অধর্ম অর্থাৎ পাপ বলিয়া কথিত হইয়াছে, তাহা তুমি কিছুই করিও না। ব্রজে শ্রীরাধাকৃষ্ণের প্রচুর পরিচর্যা বিস্তার কর।

শ্রীসার্বভৌম-ভট্টাচার্য অরুণোদয়কালে রাত্রিবাস-পরিত্যাগ, দন্ত-ধাবনাদি বা স্নান-সন্ধ্যাবন্দনাদি কৃত্য না করিয়াই শ্রীমন্মহাপ্রভুর প্রদত্ত শ্রীমহাপ্রসাদ প্রাপ্তিমাত্রই ভোজন করায় মহাপ্রভু অত্যন্ত আনন্দিত হইয়া শ্রীসার্বভৌমকে বলিয়াছিলেন,—

আজি কৃষ্ণপ্রাপ্তি-যোগ্য হৈল তোমার মন।
**বেদধর্ম লঙ্ঘি'** কৈলে প্রসাদ ভক্ষণ ॥[৩]

শূদ্রকুলে আবির্ভূত শ্রীগোবিন্দকে শ্রীঈশ্বরপুরীপাদ কেনই বা নিজ-সমীপে সেবকরূপে রাখিয়াছিলেন, তাহা শ্রীসার্বভৌম ভট্টাচার্য শ্রীমন্মহা-প্রভুকে জিজ্ঞাসা করিলে—

---

১। শ্রীপদ্যাবলী ৯৭তম সংখ্যা ; ২। শ্রীমনঃশিক্ষা ২য় শ্লোক ; ৩। চৈ চ ম ৬।২৩৪

প্রভু কহে, ঈশ্বর হয় পরমস্বতন্ত্র।
ঈশ্বরের কৃপা নহে বেদপরতন্ত্র ॥[১]

এইসকল আলোচনা করিয়া স্থূলবুদ্ধি ব্যক্তিগণ মনে করিতে পারেন; শ্রীমন্মহাপ্রভু স্বয়ং, শ্রীমাধবেন্দ্রপুরীপাদ, শ্রীঈশ্বরপুরীপাদ ও শ্রীশ্রীরূপ-সনাতন-রঘুনাথ-প্রমুখ গৌড়ীয়বৈষ্ণবাচার্যগণ বৈদিক ধর্মকে আদর করেন নাই ; সুতরাং গৌড়ীয়-বৈষ্ণবধর্ম বেদমূলক নহে।

শ্রীমন্মহাপ্রভুর শেষোক্ত উক্তির মধ্যেই স্থূলবুদ্ধি-ব্যক্তিগণের সংশয়ের মীমাংসা আছে। শ্রীকৃষ্ণও শ্রীগীতায় শ্রীঅর্জুনকে বলিয়াছিলেন,—

ত্রৈগুণ্যবিষয়া বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জুন।[২]

অর্থাৎ হে অর্জুন! বেদসমূহ ত্রিগুণাত্মক, সকাম অধিকারিগণের বিষয়-সম্বন্ধীয় কর্মফল-প্রতিপাদক ; কিন্তু তুমি নিস্ত্রৈগুণ্য অর্থাৎ নিষ্কাম (শ্রীধর) হও। ছান্দোগ্য-শ্রুতিতেও শ্রীসনৎকুমারকে শ্রীনারদ বলিয়াছিলেন যে, তিনি বেদচতুষ্টয় পাঠ করিয়া বেদমন্ত্রবিদ্ হইয়াছেন বটে, কিন্তু আত্মতত্ত্ববিদ্ হইতে পারেন নাই।[৩] শ্রীশাণ্ডিল্য বেদচতুষ্টয়ের মধ্যে পরম মঙ্গল লাভ করিতে না পারিয়া অবশেষে পঞ্চরাত্র-শাস্ত্র লাভ করিয়াছিলেন।[৪] এইসকল বাক্যের দ্বারা বেদ-বেদান্তবিদ্ ও বেদাচার-নিষ্ঠ শ্রীরামানুজাচার্য তাঁহার শ্রীভাষ্যে[৫] দেখাইয়াছেন যে শ্রীগীতায় শ্রীভগবান্ শ্রীঅর্জুনের নিকট বেদের নিন্দা করেন নাই অথবা শ্রীগীতোক্ত ধর্ম অবৈদিক নহে ; আর শ্রীনারদ ও শ্রীশাণ্ডিল্যাদি মহদ্গণও বেদ-বিরুদ্ধ-ধর্মাবলম্বী ছিলেন না। বেদের কর্মকাণ্ডকে নিরাস করার অর্থ— বেদবিরোধী হওয়া নহে। মুণ্ডকোপনিষদ্ বলিয়াছেন যে চারিবেদ ও বেদাঙ্গ—সমস্তই অপরা বিদ্যা। ইহা-দ্বারা স্বয়ং শ্রুতিই বেদের নিন্দা

১। চৈ চ ম ১০।১৩৭ ; ২। শ্রীগীতা ২।৪৫ ; ৩। ছান্দোগ্য ৭।১।৩ ; ৪। শাঙ্কর-শারীরক-ভাষ্য ২।২।৪৫ ; ৫। শ্রীভাষ্য ২।২।৪২

করিয়াছেন, এরূপ মনে হয়। এজন্য বেদের ও উপনিষদের প্রকৃত তাৎপর্য বুঝিতে হইলে সাত্বত-পুরাণের আশ্রয় গ্রহণ করিতে হয়। নিখিল-বেদ পুরাণেই প্রতিষ্ঠিত।'[১] এতৎসঙ্গে শ্রীগীতার 'সর্বধর্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ'[২], 'স জহাতি মতিং লোকে বেদে চ পরিনিষ্ঠিতাম্'[৩], 'ত্রয্যাং জড়ীকৃতমতির্মধুপুষ্পিতায়াম্'[৪], 'পরোক্ষবাদো বেদোঽয়ং বালানামনুশাসনম্'[৫], 'দেবর্ষিভূতাপ্তনৃণাং পিতৃণাং, ন কিঙ্করো'[৬] ইত্যাদি শাস্ত্রবাক্য আলোচ্য।

বেদের নিগূঢ় সিদ্ধান্ত যে "পুমানাত্মহিতায় **প্রেম্ণা** হরিং ভজেৎ"[৭] —তাহাই গৌড়ীয়াচার্যগণ সর্বতোভাবে গ্রহণ করিয়াছেন। পরমানন্দস্বরূপ পরতত্ত্বে প্রীতির বিরোধী যে কামনামূলক উপাসনা, যাহা বালকগণকে মিষ্টান্নের লোভ দেখাইয়া খেলাধূলা হইতে বিরত করিয়া হিতকর পাঠে নিয়োগ করিবার ন্যায় চেষ্টাবিশেষ—সেই বেদোক্ত কর্মকাণ্ডে আসক্ত না হওয়ার অর্থ - বেদের বিরোধী হওয়া নহে। বেদের কর্মকাণ্ড দূরে থাকুক, শ্রীশঙ্করাচার্য-প্রমুখ মহামনীষিগণের প্রচারিত যে নির্বিশেষ জ্ঞান, যাহা শ্রুতিপ্রতিপাদিত ধর্ম বলিয়া পণ্ডিতসমাজে বিদিত, তাহাও একমাত্র ভগবৎসুখতাৎপর্যপর শ্রুতিপ্রতিপাদিত প্রেমধর্মের গ্রাহকগণ গ্রহণ করিতে পারেন নাই; কেন না, নির্বিশেষ-জ্ঞানে পরতত্ত্বের প্রীতির সন্ধান নাই। বেদ পরতত্ত্বকে কেবল আনন্দ বলিয়া ক্ষান্ত হ'ন নাই, 'তিনি আনন্দময় এবং অপরকে আনন্দী করেন।' যে শক্তিতে তিনি আনন্দময়, তাহাই তাঁহার স্বরূপশক্তি - হ্লাদিনী। সেই স্বরূপশক্তির দ্বারাই জীবও আনন্দী হইতে পারেন অর্থাৎ পরমানন্দ লাভ করিতে পারেন। ব্রহ্ম আনন্দস্বরূপ হইলেও তাঁহাতে আনন্দবৈচিত্রী নাই।

---

১। শ্রীতত্ত্বসন্দর্ভ ১ অনু, ৪ পৃঃ; ২। গীতা ১৮।৬৬; ৩। ভা ৪।২৯।৪৭; ৪। ঐ, ৬।৩।২৫; ৫। ঐ, ১১।৩।৪৪; ৬। ঐ, ১১।৫।৪১; ৭। শ্রীভক্তিসন্দর্ভ, ২৩৪তম অনু।

পরতত্ত্বের আনন্দ দুই প্রকার—স্বরূপানন্দ ও স্বরূপশক্ত্যানন্দ। স্বরূপ-শক্ত্যানন্দে প্রকাশ-বৈচিত্রী সমধিকভাবে পরিস্ফুট হইয়াছে। এই স্বরূপশক্ত্যানন্দের কথাই বেদের নিগূঢ় তাৎপর্য। **'শ্যামাচ্ছবলং প্রপদ্যে। শবলাচ্ছ্যামং প্রপদ্যে॥'**[১] অর্থাৎ শ্যাম হইতে শবল অর্থাৎ বৈচিত্রীকে প্রাপ্ত হই, বৈচিত্রী হইতে শ্যামকে প্রাপ্ত হই। এই স্থানে উপনিষদ্ 'শ্যাম' ও 'শবল' এবং শ্যাম ও শবলের প্রতি 'প্রপত্তি' ও 'প্রপন্ন-ব্যক্তি'র উল্লেখ করায় পরব্রহ্ম নিরাকার, নির্বিশেষ কিংবা বিচিত্রতা বা বিলাসহীন নহেন। উপাস্য ( শ্যাম ) ও তাঁহার শবল ( বিচিত্রতা ), প্রপত্তি ( উপাসনা ) ও প্রপন্ন ( উপাসক )—নিত্যতত্ত্ব। পরতত্ত্ব প্রাকৃত শ্যামবর্ণ না হইয়াও অপ্রাকৃত শ্যামবর্ণ এবং বৈচিত্রীরূপা স্বরূপানুবন্ধিনী শক্তির সহিত বিরাজমান। সেই যে উপনিষদুক্ত **শবলশ্রী-আলিঙ্গিত শ্রীশ্যামসুন্দর,** তিনিই—গৌড়ীয়বৈষ্ণবগণের উপাস্য।

---

# সপ্তম-মাধুরী

## ভারতীয় ও ভাগবত-গৌড়ীয়দর্শন

'দৃশ্'-ধাতু ল্যুট্ প্রত্যয় করিয়া 'দর্শন'-শব্দটি নিষ্পন্ন হয়। দৃশ্-ধাতুর অর্থ—অবলোকন করা, দেখা, প্রত্যক্ষ করা, উপলব্ধি করা ইত্যাদি। ল্যুট্ প্রত্যয়টি ভাববাচ্যে হইলে কেবল অবলোকন, সাক্ষাৎকার, প্রত্যক্ষীকরণ, অনুভব বা উপলব্ধি বুঝায়; আর করণবাচ্যে হইলে যে করণের বা সাধনের দ্বারা দেখা যায়, সাক্ষাৎকার করা যায়, অনুভব করা যায়, সেই সাধনকে বুঝায়। পরমাত্মার সাক্ষাৎকারই হইল যথার্থ

১। ছান্দোগ্য ৮।১৩।১

দর্শন ; যে সাধনের দ্বারা বা যে শাস্ত্রাবতারের কৃপায় ভগবানের দর্শন লাভ হয়, তাহাও দর্শন-পদবাচ্য।

"আত্মা বা অরে দ্রষ্টব্যঃ"[১]—হে প্রিয়ে মৈত্রেয়ী, আত্মাকেই দর্শন করিতে হইবে। এই শ্রুতিবাক্যে যে পরমাত্মার দর্শন বা সাক্ষাৎকারের কথা উপদিষ্ট হইয়াছে, তাহারই নাম—দর্শন।

শ্রীমদ্ভাগবতে 'দর্শন'-শব্দের পারিভাষিক প্রয়োগ দৃষ্ট হয়, যথা—"বিমোহিতাত্মভির্নানাদর্শনৈর্ন চ দৃশ্যতে॥"[২] মায়ার দ্বারা বিমোহিত-চিত্ত ব্যক্তিগণ ন্যায়াদি নানা দর্শনশাস্ত্রের দ্বারা তত্ত্ব নিরূপণ করিয়াও ভগবানকে দেখিতে পান না। 'দর্শন'-শব্দের সহিত দ্রষ্টা (দর্শনকারী), দৃশ্য ( যাহাকে দর্শন করা যায় ) ও দর্শন-ক্রিয়ার অবিচ্ছেদ্য সম্বন্ধ আছে। জীব—দ্রষ্টা নহে, পরমাত্মাই—যথার্থ দ্রষ্টা, জীব—দৃশ্য। "যমেবৈষ বৃণুতে তেন লভ্যঃ"[৩]—পরমাত্মা যাঁহাকে বরণ করেন, কৃপা করেন, সেই জীবাত্মাই পরমাত্ম-সাক্ষাৎকারের যোগ্য হ'ন।

দার্শনিক চিন্তা মানবহৃদয়ের একটি স্বভাবসিদ্ধ ধর্ম—কোনো না কোনো আকারে, তাহা মানবের হৃদয়াকাশে ভাসমান রহিয়াছে। পরিদৃশ্যমান্ প্রকৃতি বা জগৎ, উহার সহিত নিজের অস্তিত্বানুভব ও সম্বন্ধ, দৈহিক ও মানসিক দুঃখানুভূতি এবং তাহা দূর করিবার ইচ্ছা হইতে আরোহ-দার্শনিক চিন্তাধারার প্রেরণা লাভ হয়। কিন্তু অবরোহ-ভাগবতীয় দর্শনের মূলে আছে—অপ্রাকৃত ব্যক্তিত্বপূর্ণ সচ্চিদানন্দ পরতত্ত্বের স্বরূপশক্ত্যানন্দে কৃপা-স্ফূর্ত স্বসুখপর্যবসান বা তদনুসন্ধান।

অনাদিসিদ্ধ বেদ ও উপনিষদে বিভিন্ন দার্শনিক প্রশ্নের অবতারণা দৃষ্ট হয়। ভারতীয় বিভিন্ন দর্শন, বিশেষতঃ বেদান্তদর্শন উপনিষদের উপরই

---

১। বৃহদারণ্যক ২।৪।৫ ; ২। ভা ৮।১৪।১০—শ্রীশ্রীধরস্বামিপাদ ও শ্রীবিশ্বনাথ চক্রবর্তিপাদের টীকা দ্রষ্টব্য ; ৩। কঠ ১।২।২৩

প্রতিষ্ঠিত। প্রাচীন ভারতের দার্শনিক চিন্তার সহিত পৃথিবীর অন্যান্য দেশের যোগাযোগ ছিল। বিভিন্ন দেশেও পরতত্ত্বের প্রতি উন্মুখতা ও বিমুখতার তারতম্যানুসারে নির্ব্যক্তিক, স্বাধীন ও আনুকরণিক দার্শনিক চিন্তাসমূহ মানবহৃদয়-তন্ত্রীতে সমস্বরে বাজিয়া উঠিয়াছিল। সুতরাং প্রাচ্য ও পাশ্চাত্য, উভয়বিধ দার্শনিক চিন্তাধারার মধ্যেই বিমুখতা ও উন্মুখতার তারতম্যবৈচিত্রী ফুটিয়া রহিয়াছে।

## আস্তিক ও নাস্তিক দর্শন

সাধারণতঃ নয়টি দার্শনিক মত ভারতে প্রাধান্য ও প্রসিদ্ধি লাভ করিয়াছে। তন্মধ্যে প্রচলিত দার্শনিক পরিভাষায় ছয়টি আস্তিক ও তিনটি নাস্তিক শ্রেণীর মধ্যে পরিগণিত হইয়াছে।

মনুসংহিতায় উক্ত হইয়াছে,—"নাস্তিকো বেদনিন্দকঃ"[১] অর্থাৎ হেতুশাস্ত্র বা কুতর্কের আশ্রয়ে বেদ-নিন্দকই হইল—নাস্তিক।

সিদ্ধান্তকৌমুদীতে দেখা যায়,—"অস্তি পরলোক ইত্যেবং মতির্যস্য স আস্তিকঃ। নাস্তীতি মতির্যস্য স নাস্তিকঃ"[২]—অর্থাৎ যাঁহারা পরলোকের অস্তিত্ব স্বীকার করেন, তাঁহারা—আস্তিক, আর যাঁহারা পরলোক নাই বিচার করেন, তাঁহারাই—নাস্তিক।

## ষড়্দর্শন

জৈন পণ্ডিত হরিভদ্র-সূরির 'ষড়্দর্শনসমুচ্চয়'-গ্রন্থে—(১) বৌদ্ধ, (২) ন্যায়, (৩) সাংখ্য, (৪) জৈন, (৫) বৈশেষিক ও (৬) জৈমিনীয় মীমাংসা—এই ছয়টি দর্শনকে ষড়্দর্শন বলিয়া গৃহীত হইয়াছে[৩] এবং ইহাদিগকেই আস্তিকদর্শন বলা হইয়াছে ;—

---

১। মনু-সং ২।১১—কুল্লুকভট্টটীকা (বঙ্গবাসী-সং) দ্রষ্টব্য ; ২। পাণিনি (৪।৪।৬০)—'অস্তি নাস্তি দিষ্টং মতিঃ' সূত্রের সিদ্ধান্তকৌমুদী (১৬১০)-বৃত্তি ; মুম্বই নির্ণয়সাগর-সং, ১৯৩৩ খ্রীঃ ; ৩। ষড়্দর্শনসমুচ্চয়, তৃতীয় কারিকা ; কাশী চৌখাম্বা-সংস্কৃতগ্রন্থমালা, ১৯৮২ সংবৎ।

এবমাস্তিকবাদানাং কৃতং সংক্ষেপকীর্তনম্।[১]

এই 'আস্তিকবাদানাং'-পদের ব্যাখ্যায় মণিভদ্রকৃত 'লঘুবৃত্তি' টীকায় উক্ত হইয়াছে,—"আস্তিকবাদিনামিহ পরলোকগতি-পুণ্য-পাপাস্তিক্য-বাদিনাং বৌদ্ধ-নৈয়ায়িক-সাংখ্য-জৈন-বৈশেষিক-জৈমিনীয়ানাম্" অর্থাৎ যাঁহারা পরলোক, পুণ্য ও পাপাদির অস্তিত্ব স্বীকার করেন, তাঁহারাই হইলেন আস্তিক। বৌদ্ধ, জৈন, সাংখ্য, নৈয়ায়িক, বৈশেষিক ও জৈমিনির মতাবলম্বিগণই আস্তিক।

হরিভদ্রসূরির অনেক পরে মাধবাচার্য পনরটি[২] বিভিন্ন দার্শনিক মতবাদের সার সঙ্কলন করিয়া 'সর্বদর্শনসংগ্রহ'-গ্রন্থ রচনা করেন। ঐ পনরটি দর্শনের মধ্যে চার্বাক, বৌদ্ধ ও জৈন দর্শনকে নাস্তিক দর্শনের অন্তর্গত করা হইয়াছে। হরিভদ্রসূরি তাঁহার ষড়্দর্শন-সংক্ষেপের শেষে লোকায়ত বা চার্বাক-দর্শনের মত প্রদর্শন করিয়া উহাকে আস্তিক দর্শনের বহির্ভূত করিয়াছেন এবং বলিয়াছেন যে, কেহ কেহ বৈশেষিক ও ন্যায়কে পৃথগ্দর্শন মনে করেন না, তাঁহাদের মতে পাঁচটিই আস্তিকদর্শন; চার্বাক দর্শনকে লইয়া তাঁহারা ষড়্দর্শন গণনা করেন।

একটি প্রচলিত শ্লোকে ষড়্দর্শনের এইরূপ গণনা দৃষ্ট হয়,—

গৌতমস্য কণাদস্য কপিলস্য পতঞ্জলেঃ।
ব্যাসস্য জৈমিনেশ্চাপি দর্শনানি ষড়েব হি॥[৩]

এই শ্লোকে ন্যায়, বৈশেষিক, সাংখ্য, পাতঞ্জল, পূর্বমীমাংসা ও উত্তর-মীমাংসা ( বেদান্ত ) - ষড়্দর্শন বলিয়া গৃহীত হইয়াছে। যাঁহারা বেদ

---

১। ঐ, ৭৭তম কারিকা; ২। (১) চার্বাক, (২) বৌদ্ধ, (৩) জৈন, (৪) রামানুজ, (৫) মাধ্ব, (৬) পাশুপত, (৭) শৈব, (৮) প্রত্যভিজ্ঞা, (৯) রসেশ্বর, (১০) বৈশেষিক, (১১) ন্যায়, (১২) পূর্বমীমাংসা, (১৩) পাণিনীয়, (১৪) সাংখ্য, (১৫) যোগ। শাঙ্করদর্শন অন্যত্র বর্ণিত হইয়াছে, এইরূপ উল্লেখমাত্র করিয়াছেন; ৩। উক্ত শ্লোকটি হয়শীর্ষপঞ্চরাত্রোক্ত বলিয়া কেহ কেহ বলেন। কিন্তু মান্দ্রাজ আডিয়ার পুঁথিশালাস্থ হয়শীর্ষপঞ্চরাত্র-পুঁথিতে উক্ত শ্লোকটি পাওয়া যায় না।

মানেন না, তাঁহাদিগকে মনুসংহিতার প্রমাণানুসরণে নাস্তিক এবং যাঁহারা বেদ মানেন, তাঁহাদিগকে আস্তিক বলা হয়। যাঁহারা বেদ মানিয়াও ঈশ্বরের অস্তিত্ব স্বীকার করেন না, তাঁহারা সাধারণতঃ নিরীশ্বর নামে উক্ত হইয়াও নাস্তিক-পদবাচ্য হ'ন না। প্রচলিত মতে উক্ত ষড়্‌দর্শন আস্তিক শ্রেণীর অন্তর্গত হইয়াছে। আর নাস্তিক শ্রেণীর অন্তর্গত দর্শন মূলতঃ তিনটি—(১) চার্বাক, (২) বৌদ্ধ ও (৩) জৈন। অগ্নিবংশজ সাংখ্যাচার্য কপিল ও পূর্বমীমাংসা-প্রবর্তক জৈমিনি বেদ মানেন, কিন্তু ঈশ্বর মানেন না ; সুতরাং ইঁহারা নিরীশ্বর হইলেও আস্তিক বলিয়া স্বীকৃত। চার্বাক, বৌদ্ধ ও জৈন দার্শনিকগণ বেদ ও ঈশ্বর, উভয়ই মানেন না। এজন্য তাঁহারা নাস্তিক এবং নিরীশ্বর। সাংখ্য[1], পাতঞ্জল[2], ন্যায়[3], বৈশেষিক[4] ও মীমাংসকগণ মৌখিকভাবে বেদ স্বীকার করেন অর্থাৎ বেদকে প্রমাণ বলিয়া স্বীকার করেন। কিন্তু বেদের প্রতিপাদ্য পরমেশ্বরের সর্বকর্তৃত্ব স্বীকার করেন না। এজন্যই ইঁহাদের বেদের প্রতি সম্মান-প্রদর্শনকে মৌখিক বলা যাইতে পারে। সাংখ্যদর্শনে—ঈশ্বর প্রমাণের দ্বারা অসিদ্ধ (ঈশ্বরাসিদ্ধেঃ) বলিয়া প্রকারান্তরে ঈশ্বর অস্বীকৃতই হইয়াছেন।[5] পাতঞ্জল-দর্শনে—'ঈশ্বরপ্রণিধানাদ্ বা' (অন্যান্য উপায়ের মধ্যে ঈশ্বরের উপাসনা হইতেও সমাধিফল লাভ হয়)—এইরূপ গৌণভাবে বা বিকল্পে ঈশ্বর স্বীকৃত হইয়াছেন।[6] সেই ঈশ্বর ক্লেশ, কর্মবিপাক (কর্মের ফল) ও বাসনার দ্বারা অনভিভূত পুরুষবিশেষ। ঈশ্বরও প্রধান-পুরুষনির্মিত ; তাঁহার ঐশ্বরিক উপাধি প্রাকৃত।[7] বৈশেষিক দর্শনে—'তদ্বচনাৎ আম্নায়স্য প্রামাণ্যম্'[8]—তাঁহার বচন বলিয়া বেদের প্রামাণিকতা। উদয়নাচার্য-

১। সাংখ্যসূত্র ৫।৪৫—৪৮ ; ২। পাতঞ্জলসূত্র ১।৭, ১।২৭ ; ৩। ন্যায়সূত্র ১।১।৭ ; ৪। বৈশেষিকসূত্র ১।১।৩, ৬।২।২১, ৪।২।১১ ; ৫। সাংখ্যসূত্র ১।৯২—৯৫ ; ৬। পাতঞ্জলসূত্র ১:২৩,২৪ ; ৭। কাপিলাশ্রমীয় পাতঞ্জল-যোগদর্শন, ৫৭ পৃঃ, কলিকাতা-বিশ্ববিদ্যালয়, ১৯৩৮ খ্রীঃ ; ৮। বৈশেষিকসূত্র ১।১।৩ ও ১০।২।৯

উক্ত সূত্রে তদ্‌-শব্দের ব্যাখ্যা করিয়াছেন,—"তেন ঈশ্বরেণ প্রণয়নাৎ"—তাঁহার দ্বারা অর্থাৎ ঈশ্বরের দ্বারা বেদের প্রণয়নহেতু। কিন্তু সেই ঈশ্বরের সৃষ্টিকর্তৃত্ব, সর্বতন্ত্রস্বাতন্ত্র্য প্রভৃতি কোন কথাই বৈশেষিক দর্শনে স্পষ্টভাবে নাই। অতএব এইরূপ অত্যন্ত গৌণভাবে যে ঈশ্বর-স্বীকৃতি, তাহা অস্বীকারেরই তুল্য। ন্যায়-কন্দলী-টীকায় শ্রীধরভট্ট 'তদ্‌'-শব্দের দ্বারা কণাদ বেদদ্রষ্টা ঋষিকে লক্ষ্য করিয়াছেন, এরূপ মনে করেন। তিনি ঋষিই হউন বা ঈশ্বর-নামধারীই হউন, যে ঈশ্বরের সহিত নিত্য সম্বন্ধ নাই, যাঁহার আরাধনার কথা নাই, এমন কি, ঈশ্বর-বাচক বিশেষ্য শব্দটি পর্যন্ত নাই—কেবল সর্বনাম 'তৎ' এর প্রয়োগমাত্র, এরূপ ঈশ্বর-স্বীকৃতির মূল্য কি ? আর এক স্থানে বৈশেষিক—মনুষ্য অপেক্ষা অধিক ক্ষমতাসম্পন্ন ব্যক্তিবিশেষের ইঙ্গিত প্রদান করিয়াছেন। এই পর্যন্ত বৈশেষিকের ঈশ্বর-সত্তার আলোচনা দৃষ্ট হয়।[১] ন্যায়দর্শনে ঈশ্বরের কথা উত্থাপিত করা হইয়াছে—জগতের সৃষ্টিকর্তৃরূপে।[২] ঈশ্বরের জগৎসৃষ্টির উপকরণ হইল—পরমাণুসমূহ। গৌতম-কথিত প্রমাণাদি ষোড়শ পদার্থের মধ্যে ঈশ্বরের উল্লেখ নাই। কণাদের মতে পরমাত্মা ঈশ্বর—দ্রব্য-পদার্থের অন্তর্গত, সুতরাং সগুণ ( প্রাকৃত গুণের অন্তর্গত) ; গৌতমের মতও তাহাই।[৩] মীমাংসা দর্শনে ঈশ্বর স্বীকৃত হন নাই—বটবীজের ন্যায় জগৎ অনাদি বলিয়া উহার সৃষ্টি ও প্রলয় নাই, সুতরাং স্রষ্টার কোনও অপেক্ষা নাই। আত্মা—বেদবিহিত কর্মের কর্তা ও তাহার ফলভোক্তা ; অহঙ্কারই—আত্মা, তাহা স্থূল শরীর হইতে ভিন্ন, সুখ-দুঃখভোক্তা এবং জন্ম, মৃত্যু, স্বর্গ ও নরকের সহিত সম্বন্ধযুক্ত। কর্মই—প্রভু, তাহার ফল স্বর্গ ই—পরমপুরুষার্থ। যজ্ঞাদি কর্ম যে 'অপূর্ব'-নামক

১। বৈশেষিকসূত্র ২।১।১৮,১৯ ; ২। ন্যায়সূত্র ৪।১।১৯—২১ ; ৩। মম ফণিভূষণ তর্কবাগীশ-কৃত 'ন্যায়-পরিচয়' ১৬৬,১৬৭ পৃঃ দ্রষ্টব্য, ১৩৪৭ বঙ্গাব্দ, কলিকাতা।

শক্তি সৃষ্টি করে, তাহাই কর্মের ফল প্রদান করে। অতএব কর্মফলদাতা ঈশ্বরের প্রয়োজন নাই। বেদ—ঈশ্বরের উক্তি বলিয়া যে প্রমাণ, তাহা নহে ; কিন্তু বেদ অপৌরুষেয় অনাদি বলিয়া এবং তাহা মানুষের রচিত শাস্ত্রের ন্যায় ভ্রম-প্রমাদযুক্ত নহে বলিয়া অবাধিত শাব্দ-বোধ জন্মাইয়া থাকে। এইজন্যই বেদ প্রমাণ। অতএব সৃষ্টিকর্তৃরূপে কিংবা কর্মফল-দাতৃরূপে অথবা বেদবক্তৃরূপে কোনভাবেই মীমাংসাদর্শনে ঈশ্বরকে পাওয়া যায় না। 'শঙ্করবিজয়'-গ্রন্থে লিখিত আছে যে, তুষানলে আরূঢ় কর্ম-মীমাংসক কুমারিলভট্ট শঙ্করাচার্যকে বলিতেছেন,—"নিরাস্থমীশং শ্রুতি-লোকসিদ্ধং শ্রুতেঃ স্বতোমাত্বমুদাহরিষ্যন্" অর্থাৎ বেদের স্বতঃপ্রমাণত্ব স্থাপন করিবার নিমিত্তই আমি ঈশ্বর—শ্রুতিসিদ্ধ এবং লোকসিদ্ধ হইলেও তাঁহাকে দূরে রাখিয়াছি।[১] বেদান্তদর্শনের প্রথম সূত্রেই পরব্রহ্মের জিজ্ঞাসা আরম্ভ হইয়াছে। দ্বিতীয় সূত্রে ব্রহ্মকে জগতের সৃষ্টিস্থিতি-প্রলয়াদিকর্তা, তৃতীয় সূত্রে বেদাদি শাস্ত্রের প্রামাণিকতা ও চতুর্থ সূত্রে ব্রহ্মই সমস্ত শাস্ত্রের প্রতিপাদ্য বিষয়রূপে স্থাপিত হইয়াছেন। সুতরাং বেদান্তদর্শনই হইল প্রকৃতপ্রস্তাবে আস্তিক ও সেশ্বরদর্শন এবং সমগ্র দর্শন-রাজ্যের সার্বভৌমাধিপতি ও সর্বতন্ত্রসিদ্ধান্ত-সংস্থাপক।

### বিভিন্ন দার্শনিকের বেদ-স্বীকৃতির তারতম্য

যে সকল দার্শনিক আচার্য বেদ স্বীকার করেন বলিয়া 'আস্তিক' নামে অভিহিত, তাঁহাদের মধ্যেও বেদের স্বীকৃতি-সম্বন্ধে নানারূপ মতভেদ দৃষ্ট হয় ; যথা—

(১) সাংখ্যদর্শনের মতে বেদ—অনিত্য। তাঁহারা বলেন, বেদের মধ্যেই বেদের উৎপত্তির কথা বর্ণিত হইয়াছে। সুতরাং বেদ নিত্য

১। মাধবাচার্য-কৃত শঙ্করবিজয় ৭।৮৯, শ্রীনাথমিশ্রকর্তৃক প্রকাশিত, ১২৯০ বঙ্গাব্দ, কলিকাতা ;

নহে।[১] বেদ পুরুষের সৃষ্ট নহে। কারণ, বেদ কাহার রচিত, ইহার স্থির সংবাদ কেহই প্রদান করিতে পারে না।[২] বীতস্পৃহা-হেতু মুক্ত-পুরুষ ও অসর্বজ্ঞতা-হেতু অমুক্ত পুরুষ, উভয়েই বেদ-প্রণয়নে অযোগ্য।[৩] যেরূপ অঙ্কুরাদি অনিত্য হইলেও অপৌরুষেয় অর্থাৎ পুরুষকৃত নহে, সেই-রূপ অনিত্য বেদও অপৌরুষেয় (পুরুষকৃত নহে)। বেদের স্বাভাবিকী জ্ঞানোৎপাদিকা শক্তি আছে বলিয়া বেদ স্বতঃপ্রমাণ।[৪] নিরীশ্বর সাংখ্য-দর্শনে ঈশ্বর স্বীকৃত হ'ন নাই। সুতরাং ঈশ্বর বেদের কর্তা হইতে পারেন না। আদিপুরুষ হিরণ্যগর্ভই বেদের দ্রষ্টা, বক্তা ও প্রকাশক।[৫]

(২) পতঞ্জলি আগমকে প্রমাণের মধ্যে গ্রহণ করিয়াছেন।[৬] তাঁহার মতে বেদ-বোধিত যজ্ঞাদি—বৈধকর্ম এবং বেদনিষিদ্ধ ব্রহ্মহত্যাদি—অবৈধ কর্ম। অতএব বেদ প্রমাণ। পাতঞ্জল-দর্শনে বেদ প্রকৃত আলোচ্য বিষয় নহে বলিয়া বেদসম্বন্ধে কোন মত বা যুক্তির উল্লেখ দৃষ্ট হয় না।

(৩,৪) নৈয়ায়িক ও বৈশেষিকগণ বেদকে অপৌরুষেয় বলিয়া স্বীকার করেন না। তাঁহারা বলেন,—বাক্যমাত্রই পুরুষের রচিত, বেদবাণীও বাক্য। সুতরাং তাহাও গৌতমের মতে পৌরুষেয়। আপ্ত-পুরুষের প্রামাণ্য-প্রযুক্তই তাঁহার বাক্যের (বেদের) প্রামাণ্য।[৭] বৈশেষিকের[৮] মতে লৌকিক বাক্যরচনার ন্যায় বেদবাক্যের রচনাও বুদ্ধিপূর্বকই হইয়াছে। অতএব বেদ পুরুষ-কৃত।

(৫) মীমাংসকগণের মতে অক্ষর নিত্য। অতএব অক্ষরময় বেদও নিত্য। বেদের কোন কর্তা নাই। কুমারিলভট্ট বেদকে অকৃত (অর্থাৎ ঈশ্বর বা তৎসদৃশ অন্য লোকোত্তর সর্বজ্ঞ পুরুষের রচিত নহে),

---

১। সাংখ্য-প্রবচনসূত্র ৫।৪৫ ; ২। ঐ, ৫।৪৬ ; ৩। ঐ, ৫।৪৭ ; ৪। ঐ, ৫।৪৮, ৫১ ; ৫। ঐ, ৫।৫০ ; ৬। যোগসূত্র ১।৭ ; ৭। ন্যায়সূত্র ২।১।৬৭ ; ৮। বৈশেষিক-সূত্র ৬।১।১

অপৌরুষেয় ও নিত্য বলিয়াছেন। কঠ-কলাপাদি ঋষিগণ বেদের তত্তদংশের কেবল দ্রষ্টা ও অধ্যেতা। বেদের কোন মন্ত্রে কোন অক্ষরেরই পরিবর্তন করিবার সাধ্য কাহারও নাই। এইরূপ স্বাধীন কর্তৃত্ব নাই বলিয়াই মীমাংসকগণের মতে বেদ অপৌরুষেয়।

(৬) শঙ্করাচার্যের মতে সর্বজ্ঞ পরমেশ্বরই বেদের রচয়িতা। সেই বেদরচনায় ঈশ্বরের কোন প্রয়াস নাই ; এইজন্য ঋগ্বেদ, যজুর্বেদ, সামবেদ ও অথর্ববেদ মহাপুরুষেরই নিঃশ্বাস এই বলিয়া শ্রুতি প্রকাশ করিয়াছেন।[১] পরমপুরুষ হইতে একইরূপে বেদপ্রবাহ একই ছন্দে বিশ্বের বিভিন্ন সৃষ্টি ও ধ্বংসলীলার মধ্যেও নির্বাধগতিতে চলিয়াছে ও চলিতে থাকিবে। পুরুষোত্তমই যদি বেদের রচয়িতা বলিয়া শ্রুতিতে উল্লিখিত থাকে, তবে বেদকে অপৌরুষেয় বলা যায় কিরূপে ? ইহার উত্তরে শঙ্করসম্প্রদায়ের আচার্যগণ বলেন, পুরুষোত্তম বেদের রচয়িতা হইয়াও তিনি তাঁহার রচনার পরিবর্তন, পরিবর্ধনে স্বেচ্ছাধীন নহেন। এজন্য বেদকে অপৌরুষেয় বলা হয়। পুরুষের স্বাধীন কর্তৃত্বের অভাবই অপৌরুষেয়-শব্দে ব্যক্ত হইয়াছে। এই অর্থে মীমাংসকগণও বেদকে অপৌরুষেয় বলিয়াছেন।[২]

শঙ্করসম্প্রদায়ের সায়ণাচার্য ঋগ্বেদ-ভাষ্যের উপক্রমণিকায় বলিয়াছেন যে, স্বয়ং বাদরায়ণ 'শাস্ত্রযোনিত্বাৎ'[৩]-সূত্রে ব্রহ্মকেই বেদের কারণ (যোনি) বলিয়াছেন। সুতরাং বেদ অপৌরুষেয় হয় কিরূপে ? ইহার উত্তরে সায়ণ বলেন,—পুরুষোত্তমের নির্মিত হইলেও বেদকে পৌরুষেয় বলা যাইবে না, মনুষ্য-রচিত হইলেই তাহাকে পৌরুষেয় (পুরুষ-কৃত) বলা যাইবে—'নৈতাবতা পৌরুষেয়ত্বং ভবতি। মনুষ্যনির্মিতত্বাভাবাৎ।'[৪]

১। বৃহদারণ্যক ২।৪।১০ ; ২। 'পুরুষাস্বাতন্ত্র্যমাত্রং চাপৌরুষেয়ত্বং রোচয়ন্তে জৈমিনীয়া অপি'—ভামতী ১।১।৩ ; ৩। ব্র সূ ১।১।৩ ; ৪। ঋগ্বেদ-সংহিতা—সায়ণভাষ্যোপক্রমণিকা, ২৪ পৃষ্ঠা, কলিকাতা-বিশ্ববিদ্যালয়াধ্যাপক ম ম সীতারাম শাস্ত্রি-সম্পাদিত, ইণ্ডিয়ান্ রিসার্চ ইন্‌ষ্টিটিউট, ১৯৩৩ খ্রীঃ।

এইস্থানে শঙ্করসম্প্রদায়ের সহিত কর্মমীমাংসকগণের বেদের অপৌরুষেয়ত্ব-বিচারে মতানৈক্য হইয়াছে।

শ্রীজীবগোস্বামিপাদ বলেন,—"তচ্চ বেদ এব : য এবানাদিসিদ্ধঃ সর্বকারণস্য ভগবতোঽনাদিসিদ্ধং পুনঃ পুনঃ সৃষ্ট্যাদৌ তস্মাদেবাবির্ভূতমপৌরুষেয়ং বাক্যম্। তদেব ভ্রমাদি-রহিতং সম্ভাবিতম্। তচ্চ সর্বজনকস্য তস্য চ সদোপদেশায়াবশ্যকং মন্তব্যম্ ; তদেব চাব্যভিচারি প্রমাণম্। তচ্চ তৎকৃপয়া কোঽপি কোঽপি গৃহ্নাতি। * * * ন চ বুদ্ধস্যাপীশ্বরত্বে সতি তদ্বাক্যং চ প্রমাণং স্যাদিতি বাচ্যম্ ;—যেন শাস্ত্রেণ তস্যেশ্বরত্বং মন্যামহে, তেনৈব তস্য দৈত্যমোহন-শাস্ত্রকারিত্বেনোক্তত্বাৎ।"[১]

যে বেদ অনাদিসিদ্ধ, যাহা পুনঃ পুনঃ জগৎসৃষ্ট্যাদি-ব্যাপারে পরমেশ্বর হইতেই আবির্ভূত, সর্বকারণ ভগবানের অনাদিসিদ্ধ অপৌরুষেয় বাক্য, তাহা অবশ্যই ভ্রমপ্রমাদাদিরহিত। এই বাক্য সর্বজনক পরমেশ্বরের উপদেশ সর্বদা প্রচারের জন্য আবশ্যক, ইহা জানিতে হইবে। এই বাক্যই অকাট্য প্রমাণও। পরমেশ্বরের কৃপা হইলেই এই প্রমাণকে কেহ কেহ একমাত্র প্রমাণ বলিয়া স্বীকার করেন। যদি বল—বুদ্ধদেবও ঈশ্বরাবতার, তাঁহার বাক্য প্রমাণরূপে গৃহীত হউক ;—তাহা হইতে পারে না। কারণ, যে শাস্ত্রে বুদ্ধকে ঈশ্বরাবতার বলা হইয়াছে, সেই শাস্ত্রেই লিখিত আছে যে, তিনি যে-সকল উপদেশ করিয়াছেন, তাহা দৈত্যগণের মোহনের জন্য। সুতরাং ঈশ্বরাবতার বুদ্ধের বাক্য প্রমাণ বলিয়া স্বীকৃত হইতে পারে না।

শ্রীমহাভারতে উক্ত হইয়াছে,—যুগান্তে বেদসমূহ বিলুপ্ত হইলে, ব্রহ্মা-কর্তৃক অনুজ্ঞাত হইয়া ঋষিগণ তপস্যার দ্বারা ইতিহাস-সমূহের সহিত সেই সকল বেদকে পুনর্বার লাভ করেন। অতএব, ঋষিগণ বেদের কর্তা নহেন। বেদ—নিত্যসিদ্ধ ; ঋষিগণের হৃদয়ে বেদ প্রবিষ্ট হন, সেইজন্য

---

১। শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনী-প্রমাণপ্রকরণ, ৬ পৃষ্ঠা।

তাঁহারা বেদমন্ত্রের দ্রষ্টা ও প্রকাশক কর্তা, কিন্তু স্রষ্টা নহেন। বেদে যে প্রতি কল্পে ঋষিগণের নামাদি দৃষ্ট হয় তাহাও অনাদিসিদ্ধ বেদেরই ন্যায়।[১]

"সমাননামরূপত্বাচ্চাবৃত্তাবপ্যবিরোধো দর্শনাৎ স্মৃতেশ্চ"[২]—এই ব্রহ্মসূত্রের ভাষ্যে শ্রীমন্মধ্বাচার্য ঋগ্‌বেদের[৩] ও তৈত্তিরীয় নারায়ণো-পনিষদের[৪] মন্ত্র উল্লেখ করিয়াছেন। তাহার অর্থ এই,—পূর্ব পূর্ব কল্পে বিধাতা যেমন সূর্য, চন্দ্র প্রকল্পনা করিয়াছেন, পরবর্তিকালেও সেইরূপ সৃষ্টির নিয়ম, সেইরূপ স্বরাদির নিয়মও প্রকল্পিত হইয়াছে। কিন্তু বিশ্ব কখনও অসদৃশভাবে সৃষ্ট হয় না।

বেদময়ী বাণীর আদি নাই, অন্ত নাই, ইহা—নিত্যা। এই বেদময়ী বাণী হইতে সমস্ত সৃষ্ট পদার্থের আবির্ভাব হইয়াছে। উহা হইতেই ঋষিগণের নাম এবং বেদোক্ত সমস্ত পদার্থেরই সৃষ্টি হইয়াছে। মহেশ্বর —বেদের শব্দসমূহ হইতেই এই বিশ্ব সৃষ্টি করিয়াছেন।[৫]

শব্দ হইতেই যে সৃষ্টি হয়, ব্রহ্মসূত্র-ভাষ্যে[৬] আচার্য শ্রীশঙ্কর 'ছান্দোগ্য-ব্রাহ্মণ', 'তৈত্তিরীয়-ব্রাহ্মণ' প্রভৃতি শ্রুতির উদ্ধার করিয়া তাহা দেখাইয়া-ছেন। ঐ সকল শ্রুতি মন্ত্রের অর্থ এই,—সৃষ্টিকালে ঈশ্বর শ্রীব্রহ্মার হৃদয়ে বেদমন্ত্রসমূহ উদ্বুদ্ধ করেন, ব্রহ্মা সেই সকল মন্ত্র স্মরণ করিয়া তদনুরূপ বেদ প্রভৃতি সৃষ্টি করেন। পূর্বকল্পের সৃষ্টির অনুরূপ বর্তমান কালের সৃষ্টি হয়। শ্রীপাদ রামানুজাচার্যও তাঁহার শ্রীভাষ্যে[৭] 'তৈত্তিরীয়-ব্রাহ্মণের'[৮] মন্ত্র উদ্ধার করিয়া দেখাইয়াছেন যে, প্রজাপতি বেদের শব্দ স্মরণ করিয়া স্থূল-সূক্ষ্ম জগৎ-সমূহকে নাম ও রূপ দিয়া সৃষ্টি করিয়াছেন;—

---

১। শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসম্বাদিনী, ৮ম পৃষ্ঠা-ধৃত মহাভারত-শান্তিপর্ব (২১০।১৯, ২৩১।৫৬,৫৭)-বাক্য; ২। ব্র সূ ১।৩।৩০; ৩। ঋক্ ১০।১৯০।৩; ৪। তৈ নারা (৬।১।৫৮)-বাক্য। ৫। মহাভারত, শান্তি-প ২৩১।৫৬, ৫৭; ৬। ব্র সূ (১।৩।২৮) —শাঙ্কর-ভাষ্য; ৭। শ্রীভাষ্য ১।৩।২৭; ৮। তৈত্তিরীয়-ব্রা ২।৬।২।৩

"শব্দ ইতি চেৎ-ন, অতঃ প্রভবাৎ প্রত্যক্ষানুমানাভ্যাম্"[১]—এই সূত্রে বেদ-শব্দ স্মরণ করিয়া সৃষ্টির প্রক্রিয়া উল্লেখ করা হইয়াছে এবং আরও প্রদর্শিত হইয়াছে যে, আকৃতির সহিতই বৈদিক শব্দের সম্বন্ধ ; ব্যক্তি-বিশেষের উৎপত্তি ও বিনাশে শব্দের নিত্যতা নষ্ট হয় না।

কেহ কেহ বলেন যে, বেদে এরূপ দেখা যায়—'পাথর ভাসে', 'মাটী কথা বলে'। সুতরাং এইরূপ বেদবাক্য কখনও আপ্তবাক্য ( বিশ্বস্ত বা অভ্রান্ত বাক্য ) বলিয়া স্বীকৃত হইতে পারে না।

বৈদিক যজ্ঞাদির অঙ্গীভূত প্রস্তরসমূহের শক্তি-প্রদর্শনার্থই ঐ সকল স্তুতি ; শ্রীরামচন্দ্রের সেতুবন্ধনেও[২] ঐরূপ দৃষ্ট হয়। 'মৃত্তিকা কথা বলেন', 'জল কথা বলেন'[৩], এইসকল স্থলে তত্তদভিমানী দেবতাগণকেই বুঝায়।

সর্বজ্ঞ ঈশ্বরের বাক্যস্বরূপ বেদ অসর্বজ্ঞ জীবের বুদ্ধির অগম্য। সর্বজ্ঞ ঈশ্বরের অনুগ্রহ-প্রভাবে যাঁহারা প্রত্যক্ষবিশেষ লাভ করিয়াছেন, তাঁহারা সর্বত্রই বেদবাক্য অনুভব করিতে পারেন ; কিন্তু তার্কিকগণ তাহা পারেন না। শ্রীশ্রীজীবগোস্বামিপাদ এই ভাবেই বেদের অদ্বিতীয় প্রামাণ্য প্রদর্শন করিয়াছেন।[৪]

পাশ্চাত্য গবেষক এবং তদনুকরণে প্রাচ্য-পণ্ডিতগণ ভারতীয় দর্শনের আবির্ভাবের সময় নিরূপণ করিবার চেষ্টা করিয়াছেন। তাঁহাদের মতে খ্রীষ্টের জন্মের ছয়শত কি সাতশত বৎসর পূর্বে ভারতীয়-দর্শনের আবির্ভাব হয় এবং ব্রহ্মসূত্র যে-সকল উপনিষদ্‌কে উপজীব্য করিয়াছে, সেই সকল উপনিষদ্‌ই ভারতীয় দার্শনিক সাহিত্যের প্রথম স্তর।

অনাদিতত্ত্বকে আদির মধ্যে, অজকে জন্মের গণ্ডির মধ্যে টানিয়া আনিবার চেষ্টা আধুনিক গবেষকগণের একটি বৈশিষ্ট্য। সুতরাং তাঁহারা

---

১। ব্র সূ ১।৩।২৮ ; ২। শ্রীবাল্মীকি-রামায়ণ, যুদ্ধকাণ্ড, ২২শ সর্গ ; ৩। শতপথ-ব্রা ৬।১।৩।২,৪ ; ৪। শ্রীতত্ত্বসন্দর্ভানুব্যাখ্যা শ্রীসর্বসম্বাদিনী ৮,৯ পৃঃ।

সেই দৃষ্টি-ভঙ্গী লইয়াই সকল বিষয় দেখিবার চেষ্টা করেন। বস্তুতঃ, পরতত্ত্ব যেরূপ অনাদি, বেদ ও শ্রুতি যেরূপ অনাদি, পরতত্ত্বের স্বরূপ-শক্তিও সেইরূপ অনাদি, তাঁহার বহিরঙ্গা মায়াশক্তিও সেইরূপ অনাদি এবং পরতত্ত্ব-সম্বন্ধীয় বিভিন্ন চিন্তাধারা—তাঁহার মায়ার বিবিধ বৈচিত্র্য-জাত মতবাদসমূহও সেইরূপ সৃষ্টির সঙ্গে সঙ্গেই রহিয়াছে।

বৈজ্ঞানিক মূলীভূত তত্ত্ব, যেমন—তড়িৎ-শক্তি, মাধ্যাকর্ষণ-নিয়ম প্রভৃতি যদি অনাদিতত্ত্ব বলিয়া পরিগণিত হয়, তাহা হইলে সমস্ত জড়শক্তির মূলীভূতা পরমেশ্বরী শক্তি এবং সেই শক্তির বিভিন্ন বিক্রম বা বৈচিত্রীগুলিকে ঐতিহাসিক কালের মধ্যে কিরূপেই বা আবদ্ধ করা যায়? যাঁহারা ইহা স্বীকার করিতে প্রস্তুত নহেন, তাঁহারা প্রচ্ছন্ন জড়বাদী নহেন কি?

বেদ ও শ্রুতির নিত্যতা একটি চিদ্-বৈজ্ঞানিক পরম সত্য। শ্রুতিতে দার্শনিক তত্ত্বের যে অঙ্কুর দেখা যায়, তাহার বীজ অনেক পূর্ব হইতেই সর্বত্র নিক্ষিপ্ত হইয়াছিল, ইহা আধুনিক গবেষকগণও স্বীকার করিয়াছেন। গবেষকগণ 'অনেক পূর্ব' বলিতে যে বিবদমান সীমারেখা নির্ধারণ করেন, তাহা কিন্তু অবৈজ্ঞানিক। বস্তুতঃ সৃষ্টির সঙ্গে সঙ্গেই বেদ, শ্রুতি এবং তাঁহাদিগকে কেন্দ্র করিয়া দার্শনিক চিন্তার বীজসমূহ চিরকালই আকাশে ভাসমান শব্দতরঙ্গের ন্যায় বিশ্বমানবের হৃদয়াকাশে ছড়াইয়া রহিয়াছে। রেডিওষ্টেশন হইতে যেরূপ বাণীপ্রবাহকে অবরুদ্ধ ও সুশৃঙ্খলিত করিয়া সর্বত্র বিতরণ বা প্রচার করা হয়, তদ্রূপ মহাশক্তি-সম্পন্ন ঋষিগণ, মনীষিগণ চিরন্তন মৌলিক দার্শনিক তত্ত্বসমূহকে স্ব-স্ব হৃদয়ে অবরুদ্ধ ও সুশৃঙ্খলিত করিয়া জগতে প্রচার করেন। সাংখ্য, পাতঞ্জল, ন্যায়, বৈশেষিক ও মীমাংসা দর্শনের তত্ত্বসমূহ প্রতি কল্পের সৃষ্টির সঙ্গে সঙ্গেই উদিত, প্রলয়কালে সুপ্ত এবং পুনরায় অন্য কল্পের

সৃষ্টিকালে পুনর্ব্যক্ত হইতেছে। এজন্যই সাংখ্যাদিদর্শনের আদিবক্তা হইলেন ভগবদবতারগণ অর্থাৎ জীব নহেন। কখনো কখনো কোনো শক্তিসম্পন্ন ঋষি বা মনীষী স্বকপোল-কল্পিত-মতের ছাঁচে ঢালিয়া অন্যরূপ প্রচার করিয়া থাকেন। তাই সাংখ্যশাস্ত্রের আদিবক্তা ভগবদবতার শ্রীদেবহূতিনন্দন শ্রীকপিলদেবের সিদ্ধান্ত অগ্নিবংশজ ঋষি শ্রীকপিলের মতবাদের মধ্যে কিছু অন্যাকার ধারণ করিয়াছিল অর্থাৎ মূলবস্তু যে পরমেশ্বর, তাহা বর্জিত হইয়া পড়িয়াছিল। যোগাদি-শাস্ত্র-সম্বন্ধেও ঐরূপই কথা। শ্রীমদ্ভাগবতে শ্রীবলি মহারাজ শ্রীকৃষ্ণকে স্তব করিয়া বলিতেছেন,—

নমোঽনন্তায় বৃহতে নমঃ কৃষ্ণায় বেধসে।
সাঙ্খ্যযোগবিতানায় ব্রহ্মণে পরমাত্মনে ॥[১]

সাংখ্য-পাতঞ্জলাদি আস্তিক দর্শনের কথা দূরে থাকুক, চার্বাক-জৈন-বৌদ্ধাদি-নাস্তিক দার্শনিক চিন্তাধারাও প্রতি কল্পের সৃষ্টির সঙ্গে সঙ্গেই মায়ার ন্যায় এই জগতে অনাদিকাল হইতেই রহিয়াছে ও থাকিবে। এজন্য ছান্দোগ্য, বৃহদারণ্যকাদি-উপনিষদে চার্বাকের দেহাত্মবাদের অনুরূপ মতবাদ শ্রুত হয়। মায়া যদি অনাদি হয়, তবে মায়ার বিচিত্ররূপ ঐ সকল দার্শনিক চিন্তা কেন অনাদি হইবে না? প্রতি কল্পের সৃষ্টির সঙ্গে সঙ্গেই কোনো না কোনো চার্বাকের, কোনো না কোনো বুদ্ধের, কোনো না কোনো তীর্থঙ্কর-জীনের অভ্যুদয় হইয়া থাকে। শাক্যসিংহ বুদ্ধ নিজেকে 'তথাগত' ( পূর্ব পূর্ব বুদ্ধের ন্যায় আগমন করিয়াছেন বলিয়া তথাগত ) বলিয়াছেন। তিনি তাঁহার পূর্ববর্তী তিন জন বুদ্ধের নাম করিয়াছেন। তিনি চতুর্থ বুদ্ধ, পরে মৈত্রেয়দেব পঞ্চম বুদ্ধ হইবেন।[২]

---

১। ভা ১০।৮৫।৩৯; ২। Vide —'Anagata Vansa' published in the Journal of the Pali Text Society, 1886.

পরমেশ্বরের সম্বন্ধহীন জীবের দেহ ও মনের সুখ-সুবিধার জন্য যে কর্ম, তাহা সকলই বন্ধনের কারণ। এজন্য একমাত্র শ্রীবিষ্ণুর জন্যই কর্মের বিধি প্রদত্ত হইয়াছে।[১] শ্রীহরিকে উদ্দেশ করিয়া যে কর্ম, তাহাই 'বিধি-ভক্তি'। শ্রীগীতায় শ্রীভগবান্ বলিয়াছেন,—যে ব্যক্তি ভগবানের অবশেষ ব্যতীত অন্য কিছু গ্রহণ করে, সেই ব্যক্তি চোর: কারণ, সমস্ত বস্তুর মালিক একমাত্র শ্রীবিষ্ণু।[২] শ্রীভগবান্ পুনরায় নবম অধ্যায়ে বলিয়াছেন,—হে অর্জুন! তুমি যাহা কিছু কর্ম কর, যাহা কিছু দ্রব্য আহার কর, যাহা হোম কর, যাহা দান কর, যাহা কিছু তপস্যা কর, তাহা সকলই আমাকে সমর্পণ করিও।[৩] ইহাই কর্মার্পণরূপা 'আরোপ-সিদ্ধা ভক্তি'। সুতরাং তথাকথিত অনাসক্তিযোগ গীতার প্রতিপাদ্য নহে, শ্রীকৃষ্ণাসক্তিযোগই শ্রীগীতার প্রতিপাদ্য।

### শ্রীগীতার সর্বগুহ্যতম উপদেশ

শ্রীকৃষ্ণ শ্রীগীতায় প্রত্যেক অধ্যায়েই কি কর্মের উপদেশে, কি সাংখ্যযোগের উপদেশে, কি রাজযোগের উপদেশে প্রত্যেকটির মধ্যেই শ্রীকৃষ্ণাসক্তিরূপা ভক্তিরই উদ্দেশ করিয়াছেন; কোথাও কেবলা ভক্তির উপদেশ, কোথাও প্রধানীভূতা অর্থাৎ কর্ম-জ্ঞানমিশ্রা ভক্তির উপদেশ দিয়াছেন। কেবলা ভক্তি স্বতন্ত্রা ও কর্ম-জ্ঞানাদিগন্ধশূন্যা। তাহারই অপর নাম—অব্যভিচারিণী বা অনন্যা ভক্তি।[৪] প্রধানীভূতা ভক্তি তিন প্রকার—কর্মপ্রধানীভূতা, জ্ঞানপ্রধানীভূতা ও কর্ম-জ্ঞানপ্রধানীভূতা। শ্রী-ভগবান্ শ্রীঅর্জুনকে শ্রীগীতার শেষ অধ্যায়ে তাঁহার সর্বস্বরূপের সর্ব-প্রকার ভজন অতিক্রম করিয়া সর্বগুহ্যতম স্বচরণারবিন্দ-ভজনের উপদেশ দিয়াছেন। তিনি শ্রীঅর্জুনকে বলিতেছেন,—"ইতি তে জ্ঞানমাখ্যাতং গুহ্যাদ্‌গুহ্যতরং ময়া"[৫]—এই গুহ্য হইতে গুহ্যতর জ্ঞান তোমাকে আমি

১। গীতা ৩।৯; ২। ঐ ৩।১২,১৩; ৩। ঐ ৯।২৭; ৪। ঐ ১৩।১০, ৫। ঐ ১৮।৬৩

বলিলাম। এই গুহ্যতর জ্ঞানটি কি? "ঈশ্বরঃ সর্বভূতানাং হৃদ্দেশেঽর্জুন তিষ্ঠতি"[১] অর্থাৎ সর্বভূতের অন্তর্যামী পরমাত্মাবিষয়ক যে জ্ঞান, তাহাই হইল গুহ্যতর জ্ঞান। গুহ্যতর জ্ঞানের কথা বলা হইল, তাহা হইলে গুহ্য জ্ঞানটি কি? নির্বিশেষ ব্রহ্মজ্ঞানই গুহ্যজ্ঞান, তাহাই "ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি"[২]; "ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্"[৩], অর্থাৎ ব্রহ্মে অবস্থিত প্রসন্নচিত্ত ব্যক্তি কোন শোক বা আকাঙ্ক্ষা করেন না, আমাকে তত্ত্বতঃ জানিয়া পরমানন্দরূপ হ'ন—ইহা গুহ্যতর পরমাত্মজ্ঞানের পূর্বে গুহ্যজ্ঞানরূপে বলা হইয়াছে; কিন্তু তাহাও ভক্তি ব্যতীত সম্ভবপর নহে। ভক্তি পরিত্যাগ করিয়া ব্রহ্মজ্ঞান-লাভের যে চেষ্টা, তাহাতে পতন অনিবার্য—"পতন্ত্যধোঽনাদৃতযুষ্মদঙ্‌ঘ্রয়ঃ"[৪]—এইজন্য বলিলেন "মদ্ভক্তিং লভতে পরাম্"[৫], "ভক্ত্যা মামভিজানাতি"[৬]। অতএব ব্রহ্মজ্ঞান গুহ্য এবং পরমাত্মজ্ঞান গুহ্যতর। এখন এই গুহ্যতর পরমাত্মোপাসনাও নিজের একান্ত ভক্তশ্রেষ্ঠ শ্রীঅর্জুনের পক্ষে পর্যাপ্ত নহে জানিয়া শ্রীভগবান্ মহাকৃপাভরে পরম রহস্য উদ্‌ঘাটনপূর্বক শ্রীপ্রদ্যুম্ন, শ্রীসঙ্কর্ষণ, শ্রীবাসুদেব ও বৈকুণ্ঠাধিপতি শ্রীনারায়ণের ভজনের উপদেশ তৎপরে প্রদান করা উপযুক্ত হইলেও সেই ক্রমলঙ্ঘন করিয়া উপদেশ করিলেন,—হে অর্জুন! আমার সর্বগুহ্যতম অর্থাৎ সকল গোপনীয়-মধ্যে গোপনীয়তম সর্বশ্রেষ্ঠ উপদেশবাক্য আবার শ্রবণ কর; তুমি আমার অত্যন্ত প্রিয়, এইজন্য তোমাকে এই মঙ্গলের কথা বলিতেছি।[৭] যদিও গুহ্যতম শব্দের প্রয়োগে গুহ্য ও গুহ্যতর হইতে নিগূঢ় অর্থ বুঝা যায়, তথাপি 'সর্ব' শব্দ প্রয়োগ করায় গুহ্যতম শ্রীনারায়ণ-ভজন-প্রতিপাদক বাক্য হইতে নিজ (শ্রীকৃষ্ণ)-ভজনপ্রতিপাদক বাক্যের শ্রেষ্ঠত্ব স্থাপিত

---

১। গীতা ১৮।৬১; ২। ঐ ১৮।৫৪; ৩। ঐ ১৮।৫৪; ৪। ভা ১০।২।৩০;
৫। গীতা ১৮।৫৪; ৬। ঐ ১৮।৫৫; ৭। ঐ ১৮।৬৪

হইল। সেই সর্বগুহ্যতম বাক্যটি কি, তাহাই শ্রীকৃষ্ণ কৃপাপূর্বক বলিলেন,—"মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু"[1] অর্থাৎ মন্মনা হও—তোমার মিত্ররূপে তোমারই সন্মুখে অবস্থিত যে আমি, সেই আমাতে ( শ্রীকৃষ্ণে ) মনোনিবেশ কর; মদ্ভক্ত অর্থাৎ মদেকতাৎপর্যবিশিষ্ট হও। 'মন্মনা', 'মদ্ভক্ত', 'মদ্‌যাজী', 'মাং নমস্কুরু' ও 'মামেবৈষ্যসি'—সর্বত্রই 'মৎ' শব্দটির আবৃত্তির দ্বারা নানাপ্রকারে আমারই ( পুরুষোত্তম-শ্রীকৃষ্ণেরই ) ভজন বারংবার অনুষ্ঠান করা তোমার কর্তব্য। ঈশ্বরতত্ত্ব-মাত্রের ভজন অন্যের পক্ষে কর্তব্য হইলেও আমার সখা তোমার পক্ষে কর্তব্য নহে, ইহা বুঝাইতেছে। এই সাধনের ফল কি তাহাও বলিলেন, 'আমাকেই প্রাপ্ত হইবে—ইহা আমি প্রিয়জন তোমার শপথ করিয়া প্রতিজ্ঞাপূর্বক বলিতেছি—তে (তোমার) সত্যং (শপথ করিয়া) প্রতিজানে (প্রতিজ্ঞা-পূর্বক বলিতেছি ) [ কারণ ] ত্বং ( তুমি ) মে ( আমার ) প্রিয়ঃ ( প্রিয় ) অসি ( হও ) *।' লৌকিক ব্যবহারেও দেখা যায়, শপথের সুদৃঢ়তা স্থাপন করিবার জন্য লোকে পুত্রাদি-প্রিয়জনের নামে শপথ করেন। এস্থলে শ্রীঅর্জুনের নামে শপথ করায় অর্জুনের প্রতি শ্রীকৃষ্ণের প্রণয়-বিশেষের পরিচয় পাওয়া যায়। এখন সেই সর্বগুহ্যতম উপদেশ পালন করিবার উপায়টি বলিতেছেন,—"সর্বধর্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ"[2]—সকল ধর্ম পরিত্যাগ করিয়া তুমি একমাত্র আমারই শরণ গ্রহণ কর। এইস্থানে 'সর্ব' শব্দ প্রয়োগ করিবার অর্থ—নিত্যধর্ম পর্যন্ত পরিত্যাগের বিধিপ্রদান।

---

১। গীতা ১৮।৬৫ ;

* শ্রীকৃষ্ণসন্দর্ভ ( ৮২ অনু )—"সত্যং তে ইতি অনেনাত্রার্থে তুভ্যমেব শপেঽহমিতি প্রণয়বিশেষো দর্শিতঃ" এবং শ্রীবলদেবকৃত শ্রীগীতাভূষণটীকা ( ১৮।৬৫ ) দ্রষ্টব্য ;

২। গীতা ১৮।৬৬

## সর্বধর্ম-পরিত্যাগ

বৈদিক ধর্ম দুইপ্রকার—নিত্য ও নৈমিত্তিক। নিত্যধর্ম—সন্ধ্যাবন্দনাদি এবং নৈমিত্তিকধর্ম—প্রায়শ্চিত্তাদি। 'পরি' উপসর্গের দ্বারা ধর্মসমূহের স্বরূপতঃ ত্যাগ সমর্থিত হইয়াছে। ধর্মত্যাগ দুই প্রকারে হয়—স্বরূপতঃ ও ফলতঃ ; ধর্মের অনুষ্ঠান-পরিত্যাগকে স্বরূপতঃ ত্যাগ বলে, আর অনুষ্ঠান ত্যাগ না করিয়া ফলাকাঙ্ক্ষাশূন্য হওয়াকে ফলতঃ ত্যাগ বলা যায়। শ্রীকৃষ্ণ তচ্ছরণাপত্তির বাধক বর্ণাশ্রমধর্মকে স্বরূপতঃ পরিত্যাগ করিয়া সর্বতোভাবে নিজের ( শ্রীকৃষ্ণের ) শরণাগত হইতে বলিলেন। আশঙ্কা হইতে পারে—ধর্মশাস্ত্রবিহিত বর্ণাশ্রম পরিত্যাগ করিলে নিশ্চয়ই শাস্ত্রলঙ্ঘন হইবে ; তজ্জন্য সঙ্গে সঙ্গেই বলিলেন—'আমার আজ্ঞা-পালনই 'ধর্ম' এবং আমার আজ্ঞা-লঙ্ঘনই 'অধর্ম' ; আমার সুখানুসন্ধানের জন্য বর্ণাশ্রমধর্ম ত্যাগ করিলে কোনরূপ পাপ হইবে না, অন্য উদ্দেশ্যে ত্যাগ করিলে পাপভাগী হইতে হইবে।' কর্ম[illegible] সম্পূর্ণ হইলেই শরণাগতি আসিবে। শরণাগতির পরই ভজন আরম্ভ হয়, তৎপূর্বে নহে। শরণাগতিটি সাধন ( ভক্তির অপরিপক্বাবস্থা ), তাহা সাধ্য ( প্রেমভক্তি ) নহে। সম্পূর্ণ শরণাগতি হইলে আবেশের সহিত সাধ্যভক্তি যে শ্রীকৃষ্ণভজন, তাহার অনুশীলন আরম্ভ হয়।

## শ্রীগীতায় বিভিন্ন মার্গের উপদেশের তাৎপর্য কি?

কোন একটি বস্তুর সর্বোৎকর্ষ প্রদর্শন করিতে হইলে কেবলমাত্র সর্বোৎকৃষ্ট বস্তুটিকেই জানাইলে বা দেখাইলে সাধারণের হৃদয়ে দাগ বসে না ; যদি অন্যান্য বস্তুকেও তৎপার্শ্বে সজ্জিত করিয়া তুলনামূলকভাবে বস্তুটির উৎকর্ষ প্রদর্শন করা যায়, তবেই সর্বোৎকৃষ্ট বস্তুর মহিমা হৃদয়ে বদ্ধমূল হয়। এইজন্য শ্রীগীতায় শ্রীকৃষ্ণ বিভিন্ন অধিকারীর উপযোগী বিভিন্ন প্রকার পথের উপদেশ করিবার পর 'সর্বগুহ্যতম পরমবাক্য, যাহা রাজবিদ্যা রাজগুহ্য-যোগাধ্যায়ে' (৯ম অধ্যায়ের শেষে) বলিয়াছিলেন, তাহা পুনরায় নিজ প্রিয়

সখা অর্জুনের নিকট প্রতিজ্ঞাপূর্বক বলিলেন, 'আমারই চিন্তাপরায়ণ, আমারই সেবাপরায়ণ, আমারই পূজাপরায়ণ, আমারই প্রণতিপরায়ণ হও।'

"অশোচ্যানন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে"[১] অর্থাৎ তুমি যাহাদের জন্য শোক করা উচিত নহে, তাহাদের জন্য শোক করিতেছ—শ্রীগীতার এই উপক্রম-বাক্য এবং "সর্বধর্মান্ পরিত্যজ্য * * * মা শুচঃ"[২] এই উপসংহার-বাক্যের একই তাৎপর্য অর্থাৎ শ্রীকৃষ্ণভজনে প্রবৃত্তিদানই শ্রীগীতার একমাত্র উদ্দেশ্য।

**শ্রীকৃষ্ণের সর্বশ্রেষ্ঠ স্বরূপ কোন্‌টি ?**

শ্রীগীতাশাস্ত্রে শ্রীকৃষ্ণের সর্বপরতমত্ব সিদ্ধ হইলেও তাঁহার কোন্ স্বরূপটি শ্রেষ্ঠ ? শ্রীগীতায় শ্রীঅর্জুনের নিকট নিত্য প্রকাশিত শ্রীকৃষ্ণের দ্বিভুজরূপ এবং সাময়িকভাবে প্রকাশিত বিশ্বরূপ ও চতুর্ভুজরূপের কথা পাওয়া যায়। শ্রীল শ্রীজীবগোস্বামিপাদ শ্রীগীতার বাক্যদ্বারাই দেখাইয়াছেন যে, বিশ্বরূপ পরম স্বরূপ নহে, বিশ্বরূপটি শ্রীকৃষ্ণরূপের অধীন; এজন্য শ্রীকৃষ্ণ ইচ্ছামাত্র উক্ত রূপ প্রদর্শন করিয়াছিলেন।[৩] বিশ্বরূপটি—'সহস্রশীর্ষা পুরুষঃ' ইত্যাদি 'পুরুষসূক্ত'-কথিত দেবলীল পুরুষাবতারের রূপ; ইহা সচ্চিদানন্দময় হইলেও স্বাংশের মহান্ উগ্ররূপ; আর নরাকার মধুরৈশ্বর্যময় চতুর্ভুজরূপটি স্বকীয়রূপ হইলেও মহামাধুর্যময় সৌম্য দ্বিভুজ নররূপই—মূলস্বরূপ।[৪] শ্রীগীতায় শ্রীসঞ্জয় বলিতেছেন,—"স্বকং রূপং দর্শয়ামাস ভূয়ঃ"[৫] অর্থাৎ তিনি পুনরায় স্বকীয়রূপ দেখাইলেন। এইস্থানে নরাকার-চতুর্ভুজরূপকেই স্বকীয়রূপ বলিয়া নির্দেশ করা হইয়াছে। এজন্য বিশ্বরূপ যে শ্রীকৃষ্ণের সাক্ষাৎ স্বরূপ নহে, তাহা স্পষ্টই বুঝা যাইতেছে। অতএব পরমভক্ত শ্রীঅর্জুনের বিশ্বরূপটি অভীষ্ট নহে,

---

১। গীতা ২।১১; ২। ঐ ১৮।৬৬; ৩। শ্রীকৃষ্ণসন্দর্ভ ৮২ অনু; ৪। শ্রীল বিশ্বনাথ চক্রবর্তিপাদকৃত 'সারার্থবর্ষিণী' ( গী ১১।৫,৮,৪৬,৪৭,৫০-৫২ ); ৫। গীতা ১১।৫০

শ্রীকৃষ্ণের স্বকীয়-রূপই অভীষ্ট। বিশ্বরূপ দর্শন করিয়া শ্রীঅর্জুন বলিয়াছিলেন,—"অদৃষ্টপূর্বং হৃষিতোঽস্মি দৃষ্ট্বা ভয়েন চ প্রব্যথিতং মনো মে"[১] —যাহা পূর্বে কখনও দেখি নাই, এই প্রকার রূপ দেখিয়া ভয়ে ও বিস্ময়ে আমার মন ব্যাকুল হইয়াছে—এই বাক্যে বিশ্বরূপ-দর্শনে যে শ্রীঅর্জুনের অভিরুচি নাই, তাহা জানা যায়।

### বিশ্বরূপ-দর্শনে দিব্যদৃষ্টি-দানটি কি?

শ্রীকৃষ্ণ তাঁহার বিশ্বরূপ দর্শন করাইবার জন্য শ্রীঅর্জুনকে দিব্যদৃষ্টি দান করিয়াছিলেন। সুতরাং দিব্যদৃষ্টির দ্বারা যে রূপ দেখা গিয়াছিল, সেই বিশ্বরূপের মাহাত্ম্য নিশ্চয়ই অধিক—যাহারা এইরূপ মনে করে, তাহাদের উক্তি শাস্ত্রসিদ্ধান্তসহ নহে। নরাকৃতি পরব্রহ্ম—প্রাকৃত দৃষ্টির অগোচর। ভগবচ্ছক্তি-বিশেষময়ী দৃষ্টির দ্বারাই একমাত্র তাহা দর্শন করা যায়। শ্রীমদ্ভাগবতে শ্রীকৃষ্ণের প্রতি ব্রহ্মোক্তি[২] হইতে জানা যায়, নরাকৃতি-পরব্রহ্ম শ্রীকৃষ্ণ হইতেই বিশ্বরূপ-স্রষ্টা বহু চতুর্ভুজ-রূপ আবির্ভূত হইয়াছিলেন এবং পরে সকলেই তাঁহাতে প্রবেশ করিয়াছিলেন। শ্রীনৃগ মহারাজ শ্রীকৃষ্ণকে বলিয়াছিলেন[৩],—'হে বিভো! আপনি সেই পরমাত্মা, যাঁহাকে পরম ভক্তগণ শ্রুতি-চক্ষুদ্বারা হৃদয়ে চিন্তা করেন। বড়ই আশ্চর্যের বিষয়, সেই আপনি আমার নয়নগোচর হইলেন।' শ্রীমদ্ভগবদ্গীতায়ও শ্রীকৃষ্ণ আপনাকে 'ব্রহ্মের প্রতিষ্ঠা'[৪], 'আমি যোগমায়া-সমাবৃত হইয়া সকলের নিকট প্রকাশিত হই না'[৫] ইত্যাদি বাক্যের দ্বারা স্পষ্টই জানাইয়াছেন যে, নরাকৃতি শ্রীকৃষ্ণ-স্বরূপই 'সর্বপরতত্ত্ব'। শ্রীকৃষ্ণকে কেহ প্রাকৃত চক্ষুর দ্বারা দর্শন করিতে পারে না। শ্রীঅর্জুন সেই পরমতত্ত্ব শ্রীকৃষ্ণকে যথারূপে যে চক্ষুর দ্বারা

১। গীতা ১১।৪৫ ; ২। ভা ১০।১৪।১৮ ; ৩। ঐ ১০।৬৪।২৬ ; ৪। গীতা ১৪।২৭ ;
৫। ঐ ৭।২৫

নিত্য দর্শন করেন, সেই দর্শনেন্দ্রিয় নিশ্চয়ই অপ্রাকৃত; তবে বিশ্বরূপ-দর্শনের সময় শ্রীকৃষ্ণ-কর্তৃক শ্রীঅর্জুনের যে দিব্যচক্ষু-দানের কথা শুনা যায়, তাহার তাৎপর্য এই—নরাকৃতি পরব্রহ্ম যাহা সর্ব-পরতত্ত্ব, সেই অপ্রাকৃত নিত্যরূপ-দর্শনের উপযোগী শ্রীঅর্জুনের যে নিত্য স্বাভাবিক দৃষ্টি, তাহা হইতে দেববপু অর্থাৎ বিশ্বরূপের দর্শনের উপযোগী দৃষ্টি পৃথক্। শ্রীকৃষ্ণ শ্রীঅর্জুনের স্বাভাবিক দৃষ্টিকে আবৃত করিয়া দেববপু-দর্শনের উপযোগী চক্ষু দিয়াছিলেন—ইহাই দিব্য-চক্ষু-দান।[১] নরাকৃতি পরব্রহ্ম-দর্শনে দেবতাগণ সমর্থ নহেন, ইহা বিশ্বরূপ-দর্শন-প্রকরণে শ্রীকৃষ্ণ-উক্তিতে প্রকাশিত হইয়াছে,—'হে অর্জুন! তুমি যে রূপ দর্শন করিলে, তাহার দর্শনলাভ অতি দুর্ঘট; দেবতাগণও এই রূপ দর্শন করিবার জন্য সর্বদা আকাঙ্ক্ষাযুক্ত।' ইহার পরে বলিয়াছেন যে, "ভক্ত্যা ত্বনন্যয়া শক্যো অহমেবংবিধোঽর্জুন"[২] অর্থাৎ হে অর্জুন! অনন্যা ভক্তির দ্বারা এইরূপ আমাকে যথার্থরূপে জানিতে, প্রত্যক্ষ করিতে ও আমাতে প্রবেশ করিতে পারা যায়।' সংশয় হইতে পারে, 'আমার যে রূপ দেখিলে, উহার দর্শন অতীব ক্লেশেও অসাধ্য।'[৩]—এই বাক্যটি বিশ্বরূপ-দর্শনসম্বন্ধে উক্ত হইয়াছে, বস্তুতঃ তাহা নহে; কারণ, ইহার অব্যবহিত পূর্ববর্তী শ্রীঅর্জুনের বাক্য,—'হে জনার্দন! তোমার এই সৌম্য মানুষ-রূপ দর্শন করিয়া আমি সম্প্রতি প্রকৃতিস্থ, প্রসন্ন-চিত্ত ও সচেতা হইলাম।'[৪] শ্রীকৃষ্ণ তাঁহার নিজ-রূপ প্রদর্শন করিবার পরেই শ্রীঅর্জুন তাঁহাকে এই কথা বলিয়াছিলেন এবং ইহার অব্যবহিত পরেই

---

১। শ্রীল বিশ্বনাথ চক্রবর্তিপাদ বলেন যে, শ্রীকৃষ্ণ শ্রীঅর্জুনকে দেববপু-দর্শনের উপযোগী গুণময় (প্রাকৃত) দিব্যদৃষ্টি দান করিলেও দিব্য মন (দেবতাগণের ন্যায় মন, তাহাও গুণময়) প্রদান না করায় (প্রাকৃত) দিব্য দৃষ্টিলাভ সত্ত্বেও অর্জুনের মনে বিশ্বরূপ-দর্শনে রুচি হয় নাই; ২। গীতা ১১।৫৪; ৩। ঐ ১১।৫২; ৪। ঐ ১১।৫১

শ্রীকৃষ্ণ বলিলেন যে, তাঁহার ঐ মানুষ-রূপ অত্যন্ত দুর্লভ; একমাত্র অনন্যা ভক্তির দ্বারা তাহা দর্শন করা যায়। সেই নরাকৃতি-পরব্রহ্ম-রূপ দেবতাগণের নিকটও দুর্লভ, তাঁহারাও ঐ নরাকৃতি-রূপ দর্শন করিবার জন্য সর্বদা আকাঙ্ক্ষাযুক্ত; ইহা শ্রীমদ্ভাগবতের উক্তি হইতেও জানা যায়। ব্রহ্মাদি দেবতাগণ দ্বারকায় গিয়া অপূর্ব-দর্শন শ্রীকৃষ্ণকে অতৃপ্তনয়নে দর্শন করিতে লাগিলেন।[১] দেবর্ষি শ্রীনারদ শ্রীকৃষ্ণ-দর্শন-লালসায় দ্বারকায় পুনঃ পুনঃ বাস করিতেন।[২] শ্রীযুধিষ্ঠিরের প্রতি শ্রীনারদের উক্তিতেও পাওয়া যায় যে, ভুবন-পবিত্রকারী মুনিগণ পাণ্ডব-গণের গৃহস্থিত মনুষ্য-লিঙ্গ পরব্রহ্ম শ্রীকৃষ্ণকে দর্শন করিবার জন্য পাণ্ডব-গণের গৃহে আগমন করিতেন।[৩] বিশ্বরূপ-দর্শন-প্রকরণ হইতেও জানা যায়, নরাকৃতি শ্রীকৃষ্ণের সর্বপরতমত্ব প্রদর্শন করিবার উদ্দেশ্যেই তদধীন বিশ্বরূপ প্রদর্শিত হইয়াছে। শ্রীগীতা-মাহাত্ম্যেও বলা হইয়াছে,—

একং শাস্ত্রং দেবকীপুত্রগীতমেকো দেবো দেবকীপুত্র এব।
একো মন্ত্রস্তস্য নামানি যানি কর্মাপ্যেকং তস্য দেবস্য সেবা ॥,

শ্রীদেবকীপুত্রের গীতই একমাত্র শাস্ত্র, শ্রীদেবকীপুত্রই একমাত্র দেবতা, শ্রীদেবকীপুত্রের সেবাই একমাত্র কর্ম এবং শ্রীদেবকীপুত্রের নামই একমাত্র মন্ত্র। এই শ্রীদেবকীপুত্রই যে নরাকৃতি পরব্রহ্ম, ইহা বলাই নিষ্প্রয়োজন।[৪]

## শ্রীশ্রীগৌর-রামানন্দ-সংবাদে শ্রীগীতোক্ত শ্লোকের তাৎপর্য

শ্রীচৈতন্যচরিতামৃতে শ্রীশ্রীগৌর-রামানন্দরায়-সংবাদে দেখা যায়, শ্রীরামরায়—'হে অর্জুন! তুমি যাহা কিছু কর, যাহা কিছু ভোজন

---

১। ভা ১১।৬।১—৪; ২। ঐ ১১।২।১; ৩। ঐ ৭।১৫।৭৫; ৪। সম্পূর্ণ অধিকরণটিতে শ্রীকৃষ্ণসন্দর্ভ ৮২ অনুচ্ছেদ (শ্রীমৎপুরীদাস গোস্বামিপাদ-সং) অনুযায়ী তাৎপর্য গ্রথিত হইয়াছে।

কর, যাহা কিছু হোম কর, যাহা কিছু দান কর, যাহা কিছু তপস্যা কর, তৎসমস্তই আমাতেই অর্পণ কর'[১]—এই শ্রীগীতাবাক্যের প্রমাণের দ্বারা বিষ্ণুতোষণাভাসপর বর্ণাশ্রমধর্মের অনুষ্ঠান হইতে শ্রীকৃষ্ণে 'কর্মার্পণকে' উন্নততর সাধনরূপে স্থাপন করিলে শ্রীমন্মহাপ্রভু উহাকেও "এহো বাহ্য, আগে কহ আর" বলিয়া জানাইলেন। তৎপরে শ্রীরামরায় শ্রীগীতার চরম শ্লোকোক্ত 'সমস্ত ধর্ম স্বরূপতঃ ও ফলতঃ ত্যাগ করিয়া একমাত্র আমার শরণ গ্রহণ কর, আমি তোমাকে সমস্ত পাপ হইতে উদ্ধার করিব, তুমি শোক করিও না'[২]—এইরূপ স্বধর্মত্যাগের কথা বলিলেন; কিন্তু শ্রীমন্মহাপ্রভু ইহার সম্বন্ধেও "এহো বাহ্য, আগে কহ আর"—এইরূপ বলিলে শ্রীরামরায়—'ব্রহ্মস্বরূপপ্রাপ্ত প্রসন্নাত্মা ব্যক্তি কোনরূপ শোক বা আকাঙ্ক্ষা করেন না, তিনি সর্বভূতে সমদৃষ্টি-সম্পন্ন হইয়া আমাতে পরা ভক্তি লাভ করেন'[৩]—এই শ্রীগীতোক্তবাক্যটি প্রমাণরূপে উদ্ধার করিলেন। এই বাক্য শুনিয়াও শ্রীমন্মহাপ্রভু বলিলেন,—"এহো বাহ্য, আগে কহ আর।" তখন শ্রীরামরায় শ্রীমদ্ভাগবতের ব্রহ্ম-স্তুতির শ্লোকটি পাঠ করিয়া জানাইলেন,—'জ্ঞানের জন্য প্রয়াস সম্পূর্ণরূপে ত্যাগ করিয়া কেবলমাত্র সাধুগণের নিবাসস্থানে অবস্থানপূর্বক যাঁহারা সাধুদিগের শ্রীমুখ-নিঃসৃত ভগবদ্বার্তাকে কায়মনোবাক্যে সৎকার করিয়া জীবন-ধারণ করেন, তাঁহারাই এই ত্রিলোকের মধ্যে অজিত শ্রীকৃষ্ণকে বশ করিতে পারেন।'[৪] এই জ্ঞানশূন্যা ভক্তির কথা শুনিয়াই শ্রীমন্মহাপ্রভু সর্বপ্রথমে বলিয়াছিলেন,—"এহো হয়" অর্থাৎ এই সিদ্ধান্তটি সাধ্যভক্তির (প্রেমের) সাধন বলিয়া স্বীকৃত; কিন্তু "আগে কহ আর" অর্থাৎ ইহাও শেষ কথা নয়, আরও উর্ধ্ব সোপানের কথা বল। শ্রীরামরায়-কর্তৃক শেষোক্ত শ্রীমদ্ভাগবতের শ্লোকটি কীর্তন করিবার পূর্ব পর্যন্ত এবং শ্রীগীতার

---

১। গীতা ৯।২৭; ২। ঐ ১৮।৬৬; ৩। ঐ ১৮।৫৪; ৪। ভা ১০।১৪।৩

সর্বশেষ উপদেশটি উদ্ধার করিবার পরও শ্রীমন্মহাপ্রভু "এহো বাহ্য"— ইহাই বলিয়া গিয়াছেন। তাহা হইলে শ্রীগীতায় কি 'অন্তরঙ্গ-সাধনে'র কোনো কথা নাই? এইরূপ একটি সংশয় উপস্থিত হয়।

আমরা পূর্বে দেখিয়াছি, শ্রীবিষ্ণুপুরাণের প্রমাণমূলক শ্রীবিষ্ণুতোষণপর বর্ণাশ্রমধর্ম হইতে শ্রীগীতোক্ত শ্রীকৃষ্ণে কর্মার্পণকে শ্রীমন্মহাপ্রভু অপেক্ষাকৃত উন্নততর সাধন বলিয়াছেন। শ্রীল বিশ্বনাথ চক্রবর্তিপাদ-প্রমুখ গৌড়ীয়াচার্যগণ উক্ত কৃষ্ণকর্মার্পণমূলক শ্লোকটির যেরূপ তাৎপর্য প্রকাশ করিয়াছেন, তাহা নিম্নে আলোচিত হইতেছে ঃ—শ্রীবিষ্ণুপুরাণোক্ত বর্ণাশ্রমাচার-পালনরূপ কর্মকে কেহ কেহ ফল-কামনারহিত বলিয়া প্রতিপাদন করিলেও উহার অন্তরে ফলের প্রতি তীক্ষ্ণদৃষ্টি ও আগ্রহ রহিয়াছে। নিত্যকর্ম—সন্ধ্যা-বন্দনাদি বা নৈমিত্তিক-কর্ম—পিতৃপুরুষের শ্রাদ্ধতর্পণাদিতে যে অভিমান আছে, তাহা সম্পূর্ণ প্রাকৃত এবং এই চতুর্দশ ব্রহ্মাণ্ডের অস্মিতা বা দেহের অভিনিবেশ হইতেই জাত, সুতরাং স্বরূপতঃ 'সকাম'। আর শ্রীগীতায় যে কর্মের সহিত উহার ফল শ্রীভগবানে অর্পণের উপদেশ আছে, তাহাও সাধ্যভক্তির 'অন্তরঙ্গ-সাধন' হইতে পারে না ; কারণ, ভক্তির অন্তরঙ্গ-সাধন 'ভক্তি'ই হইবে। কর্মার্পণের দ্বারা কর্মের ফল আত্মসাৎ না করায় কর্মের বিষ কথঞ্চিৎ প্রশমিত হইল বটে, কিন্তু তাহা 'সাক্ষাদ্ভক্তি' ( স্বরূপসিদ্ধা ভক্তি ) নহে ; জড়ের অহঙ্কার বা দেহের আবেশ লইয়াই জীব ভগবানের দিকে একটু ঘাড় ফিরাইবার চেষ্টা করিতেছে, এই মাত্র। সুতরাং ইহা ভগবানের প্রতি 'গৌণ' উন্মুখতা। কর্মার্পণ দুইপ্রকার—( ১ ) ফলত্যাগ ও ( ২ ) তাঁহার প্রীণনাভাস-চেষ্টা। একমাত্র ভক্তসঙ্গ হইলেই বিষ্ণুর সুখাভাসের চেষ্টা হয়। ফলত্যাগ বা কর্ম-সন্ন্যাসে সেই সুখাভাসের চেষ্টাটুকুও থাকে না। এইজন্য কর্মার্পণকারী ঐরূপ অর্পণের দ্বারা অভক্ত-সঙ্গক্রমে অভক্তির

দ্বারেও পৌঁছিতে পারে। শুদ্ধভক্তের সঙ্গ না হইলে তাঁহার 'শাস্ত্রীয়-শ্রদ্ধা' ও 'সাধ্য-ভক্তি'-লাভ সম্ভবপর নহে। এজন্য কর্মার্পণকে 'আরোপ-সিদ্ধা-ভক্তি'-মাত্র বলা যায়। 'লৌকিক-শ্রদ্ধা' হইতে কর্মার্পণ বা আরোপসিদ্ধা ভক্তির আরম্ভ হয়, এজন্য তাহা 'সগুণা'। এই কর্মার্পণ বা আরোপসিদ্ধা ভক্তি 'সকৈতবা' অর্থাৎ ধর্মার্থাদি কামনামূলক হইলে তাহা 'ভাগবত-ধর্মের' প্রথম সোপানও হয় না। যদি সেই আরোপ-সিদ্ধা ভক্তি 'অকৈতবা' অর্থাৎ ধর্মার্থকামমোক্ষ-বাঞ্ছাশূন্যা হয়, তবে তাহা 'সগুণ ভাগবতধর্ম'-পদবাচ্য হইতে পারে। বস্তুতঃ, সাধ্যভক্তি—নির্গুণা। কর্মার্পণকে ভক্তি ও জ্ঞানের দ্বারস্বরূপ বলা হইলেও উহাতে স্বার্থপরতা থাকায় ভক্তি ও জ্ঞান উভয়-পথাবলম্বিগণই কর্মকে নিরাস করিয়াছেন। সেব্যবস্তুর সুখদায়িনী ক্রিয়াই 'ভক্তি', তাহাই সাধ্য। সেই ভক্তি যদি 'আদৌ অর্পিতা' অর্থাৎ সেব্যের সুখের জন্যই ভাবিতা হইয়া অনুষ্ঠিতা হয়, তবেই 'স্বরূপসিদ্ধা ভক্তি' হয়; আর যদি পূর্বে অনুষ্ঠিতা হইয়া পরে অর্পিতা হয়, তবে তাহা কর্মার্পণ বা স্বার্থপরতা-দুষ্ট হয়।[১]

সাধ্যভক্তি—স্বরূপশক্তি হ্লাদিনীর বৃত্তি-বিশেষ। সেই হ্লাদিনীর বৃত্তি হ্লাদিনীর দূত যে 'মহৎ', তাঁহার কৃপা ও সঙ্গকে বাহন করিয়া আবির্ভূতা হ'ন। মহতের কৃপা-ব্যতীত কেহই সাধনচেষ্টার দ্বারা ভক্তি-লাভ করিতে পারে না। বর্ণাশ্রমে বা উহার বহির্ভূত সমাজে থাকিয়াও যদি শ্রীহরিকথায় কথঞ্চিৎ রুচি বা শ্রদ্ধা হয়, তাহা হইলে সেইটিই 'ভাগ্য'; বর্ণাশ্রমে নিষ্ঠা বা উহার ব্যভিচার কোনটিই ভাগ্য নহে। সাধু-কৃপা-ব্যতীত সাধারণ জীবের স্বরূপতঃ স্বধর্ম-ত্যাগ বা শরণাগতির উদয় হইতে পারে না। শরণাগতি, মহতের সেবা ও শ্রবণ-কীর্তনাদি নবধা

---

১। শ্রীশ্রীধরস্বামিপাদ-কৃত ভাবার্থদীপিকা (৭।৫।২৩) ও শ্রীভক্তিসন্দর্ভ ১৬৯ অনুচ্ছেদ দ্রষ্টব্য।

ভক্তি—'স্বরূপসিদ্ধা বৈধী ভক্তি'। যদি কোন ব্যক্তি মহৎ-সঙ্গাদিজাত সংস্কার-বিশেষরূপ অনির্বচনীয় অতিভাগ্য-ফলে ভক্তিতে শ্রদ্ধাবান্ হ'ন, তবেই তিনি সেই 'বৈধী সাধন-ভক্তির' অধিকারী হইতে পারেন। শ্রীগীতা প্রভৃতি শাস্ত্রে আর্ত, জিজ্ঞাসু, অর্থার্থী ও জ্ঞানী—এই চারি প্রকার অধিকারীর কথা বলা হইয়াছে। গজেন্দ্র, শৌনকাদি মুনি, ধ্রুব ও চতুঃসন যথাক্রমে আর্ত, জিজ্ঞাসু, অর্থার্থী ও জ্ঞানীর আদর্শ উদাহরণ। এই আর্ত প্রভৃতি ব্যক্তিগণ শুদ্ধভক্তিতে অধিকারী নহেন; কিন্তু আর্তি-জ্ঞানাদীচ্ছা-মুক্ত ভক্তকৃপা-বিশিষ্ট ব্যক্তিগণই ভক্তির অধিকারী। আর্ত প্রভৃতি ব্যক্তিতে যখন ভগবান্ বা ভগবদ্ভক্তের কৃপা হয়, তখন তাঁহাদের আর্তি প্রভৃতি কষায়ের ক্ষীণতায় শুদ্ধভক্তির প্রতি শ্রদ্ধা হয়। ভক্ত ও ভগবানের কৃপাতেই গজেন্দ্রাদির সেই সেই বাসনা ত্যাগ হইয়াছিল। জ্ঞানী মহতের সঙ্গাভাসফলে সাক্ষাজ্‌জ্ঞানের লক্ষণস্বরূপ নির্বেদ এবং ভক্তমহতের সঙ্গাভাসফলে ভক্তির মূল শ্রদ্ধা ও তৎপূর্বে যে মাহাত্ম্য-জ্ঞান, তাহার উদয় হয়। শ্রীগীতার (১৮।৬৬) চরম শ্লোকে সর্বধর্মত্যাগের যে কথা আছে, উহাকেও বাহিরের কথা জানিতে হইবে; কারণ, এই ত্যাগ স্বতঃ-স্ফূর্ত নহে—শ্রীকৃষ্ণের সুখের চিন্তায় আবিষ্ট হইয়া বর্ণ ও আশ্রম-ধর্মের প্রতি অকিঞ্চিৎকরতা-বুদ্ধিজাত ত্যাগ নহে। ইহাতে কর্তব্য না করায় পাপের জন্য ভয়ের চিন্তা আছে। ইহাই দেহাভিনিবেশের প্রমাণ। গোপীগণের শ্রীকৃষ্ণের সুখানুসন্ধানের জন্য আর্যধর্ম-ত্যাগে পাপের ভয় বা দেহাভিনিবেশের লেশমাত্রও নাই। দেহাভিনিবেশ-জনিত-কর্তব্য-বুদ্ধির মধ্যে তদকরণে পাপবুদ্ধি আছে বলিয়াই শ্রীকৃষ্ণ বলিয়াছেন,—'আমি তোমাকে কর্তব্য না করার জন্য সর্বপাপ হইতে মুক্ত করিব।' এজন্যই শ্রীচৈতন্যদেব শ্রীগীতার সর্বধর্ম-ত্যাগের কথাকেও শোক ও আকাঙ্ক্ষা-সূচক সাধন বলিয়া প্রতিপন্ন করিলেন।

সাধক ব্রহ্মভূত প্রসন্নাত্মা হইয়া যখন কোন শোক বা কোন আকাঙ্ক্ষা করেন না এবং সমস্ত প্রাণীতে সমদর্শী হ'ন, তখন শ্রীভগবানে কেবলা ভক্তি লাভের অধিকারী হ'ন।[১] শ্রীগীতার এই শ্রীকৃষ্ণোক্তি-সম্বন্ধে শ্রীমন্মহাপ্রভু বলিলেন,—'জ্ঞানমিশ্রা ভক্তি'ও স্বরূপসিদ্ধা অকিঞ্চনা 'সাধ্যভক্তি' নহে। 'মিশ্রা' বলিতে যদি 'আবরণ' হয়, তবে তাহা ত' ভক্তিই হইল না; তাহা ভক্তিকে আবৃত করিয়া ফেলিল। আর যদি 'মিশ্রা' বলিতে জ্ঞানের 'আকার'-মাত্র লক্ষ্য করে, তবে ঐরূপ আকার থাকিলেও ভক্তিরই প্রাধ্যান্য, প্রভুত্ব থাকিল; কিন্তু ইহাও 'স্বরূপসিদ্ধা ভক্তি' হইল না, 'সঙ্গসিদ্ধা ভক্তি' হইল। শরণাপত্তি হইতে 'সঙ্গসিদ্ধা ভক্তি'র আরম্ভ হইলেও তাহা স্বরূপ-সিদ্ধা অকিঞ্চনা ভক্তি না হওয়ায় সাধ্য প্রেমভক্তির 'অন্তরঙ্গ-সাধন' হইতে পারে না। শোকাদি বিঘ্ন থাকিলে শ্রীহরি-ভজনে প্রবৃত্তি হয় না, তজ্জন্যই জ্ঞানের অপেক্ষা; কিন্তু জ্ঞানের অপেক্ষা থাকিলে পুনরায় তাহা ভক্তির বিঘ্নকারক হয়।[২] কারণ, ভক্তি—নিরপেক্ষা, তাহা জ্ঞানের অপেক্ষাযুক্তা নহে; বরং জ্ঞান ও বৈরাগ্য অনেক সময় ভক্তির প্রতিকূলই হয়, ইহাই শ্রীমদ্ভাগবতের সিদ্ধান্ত। এজন্যই শ্রীগীতার উক্ত শ্লোককেও বাহ্য সাধনই বলা হইয়াছে।

## শ্রীগীতায় শ্রীকৃষ্ণই 'পরতত্ত্ব', তিনি নির্বিশেষ ব্রহ্মের প্রতিষ্ঠা বা আশ্রয়

ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহমমৃতস্যাব্যয়স্য চ।
শাশ্বতস্য চ ধর্মস্য সুখস্যৈকান্তিকস্য চ ॥[৩]

আমি ব্রহ্মের প্রতিষ্ঠা অর্থাৎ পরম আশ্রয় অথবা আমি ঘনীভূত ব্রহ্ম, নিত্য অমৃতের (মুক্তির) প্রতিষ্ঠা অর্থাৎ পরমাশ্রয়, সনাতন ধর্মের ও

১। গীতা ১৮।৫৪; ২। "অত্র শোকাদিবিঘ্নসত্ত্বে ভজনাপ্রবৃত্তৌ জ্ঞানাপেক্ষা, তদভাবে তু সা পুনর্ভজনবিঘ্ন এবেতি বাহ্যম্।"—শ্রীবিশ্বনাথ-কৃত (চৈ চ ম ৮।৬৪) টীকা; ৩। গীতা ১৪।২৭

ঐকান্তিক সুখের প্রতিষ্ঠা অর্থাৎ পরম আশ্রয়। "প্রতিষ্ঠীয়তে অত্র ইতি নিরুক্তেঃ পরমাশ্রয়ঃ"; "পরমপ্রতিষ্ঠাত্বেন প্রসিদ্ধং যদ্‌ব্রহ্ম তস্যাপ্যহং প্রতিষ্ঠা—প্রতিষ্ঠীয়তেঽস্মিন্নিতি প্রতিষ্ঠা আশ্রয়োঽন্নময়াদিষু শ্রুতিষু সর্বত্রৈব প্রতিষ্ঠা-পদস্য তথার্থত্বাৎ" (শ্রীচক্রবর্তিপাদ) অর্থাৎ ব্রহ্ম পরম প্রতিষ্ঠা বলিয়া প্রসিদ্ধ; তাঁহারও আমি প্রতিষ্ঠা—'ইহাতে প্রতিষ্ঠিত হয়' এই অর্থে প্রতিষ্ঠা—আশ্রয়। অন্নময়াদি-শ্রুতিতে[১] সর্বত্রই প্রতিষ্ঠাপদের এই অর্থ। শ্রুতিতে পরম প্রতিষ্ঠা[২] রূপে প্রসিদ্ধ যে ব্রহ্ম আর যিনি আনন্দময়ের অঙ্গ (পুচ্ছ), আমি তাঁহারও প্রতিষ্ঠাস্বরূপ এবং স্বয়ং ভগবৎ-সংজ্ঞক মূর্ত-পরমব্রহ্ম। অতএব আমি 'অমৃতস্য' অর্থাৎ পরমপুরুষার্থ মোক্ষেরও প্রতিষ্ঠা। এস্থলে 'অমৃত' বলিতে লক্ষণা-বৃত্তিদ্বারা যাহাতে স্বর্গাদি বুঝাইতে না পারে, সেইজন্য 'অব্যয়স্য' এই বিশেষণ প্রযুক্ত হইয়াছে। অতএব আনন্দময় তত্ত্বের প্রসঙ্গে 'তিনিই রস, ইনি রসকে লাভ করিয়াই আনন্দশালী হ'ন'—এইরূপ যে উক্তি, তাহাও এই স্বয়ং ভগবদ্রূপ মূর্ত-পরমব্রহ্মকে অপেক্ষা করিয়াই বলা হইয়াছে। অতএব সকলেই তাঁহার অধীন বলিয়া কৈবল্য-কামনায় তাঁহার ভজন করিলে তাহাদ্বারা সাধক-পুরুষ ব্রহ্মে লীন হইয়া ব্রহ্মধর্মও লাভ করিতে পারেন। বিষ্ণু-পুরাণের[৩] উক্তি—"শুভাশ্রয়ঃ স চিত্তস্য সর্বগস্য তথাত্মনঃ" অর্থাৎ 'সেই চিন্ময় বস্তু সেই সর্বগ আত্মারও শুভ আশ্রয়।' ইহার স্বামিটীকা—"সর্বগস্যাত্মনঃ পরব্রহ্মণোঽপ্যাশ্রয়ঃ প্রতিষ্ঠা"—সর্বগ আত্মার অর্থাৎ পরব্রহ্মেরও শুভাশ্রয় অর্থাৎ প্রতিষ্ঠাস্বরূপ।

শ্রীগীতার শ্রীধরস্বামিপাদ-কৃত প্রচলিত টীকায় "প্রতিষ্ঠা প্রতিমা ঘনীভূতং ব্রহ্মৈবাহং" বাক্যের মধ্যে যে 'প্রতিমা'-শব্দটি, তাহা শ্রীস্বামি-পাদকৃত অর্থ নহে; উহা কোন দুরভিসন্ধিযুক্ত ব্যক্তির কল্পিত। কেহ

১। তৈত্তিরীয় ২।২—৫; ২। ঐ ২।৫; ৩। বি পু ৬।৭।৭৫

দুরাগ্রহবশতঃ 'প্রতিমা'-শব্দটি শ্রীমৎস্বামিপাদের টীকার মধ্যে প্রক্ষিপ্ত করিয়াছেন; কারণ, নিরাকার ব্রহ্মের প্রতিমা সম্ভব নহে, তাঁহার প্রকাশের প্রতিমা সূর্যও হইতে পারে না; অমৃত, অব্যয় ইত্যাদি পাদ-ত্রয়োক্ত মোক্ষাদিরও প্রতিমা-ভাব হইতে পারে না।[১] শ্রীল বিশ্বনাথ চক্রবর্তিপাদ স্বকৃত শ্রীগীতার টীকায় শ্রীস্বামিপাদের উক্ত ব্যাখ্যাটি উদ্ধার করিয়াছেন। তথায় 'প্রতিমা'-শব্দটির আদৌ উল্লেখ নাই।

### শ্রীচৈতন্যদেব ও শ্রীগীতা-পাঠক

শ্রীমন্মহাপ্রভু শ্রীরঙ্গমে এক গীতাপাঠক বৈষ্ণব-ব্রাহ্মণকে প্রত্যহ কম্পাশ্রুপুলকাদি সাত্ত্বিকভাবযুক্ত হইয়া অশুদ্ধ বর্ণোচ্চারণের সহিত সমগ্র গীতা পারায়ণ করিতে দেখিয়া বিপ্রের গীতা-পাঠে ঐরূপ আনন্দের কারণ জিজ্ঞাসা করিয়াছিলেন। তদুত্তরে ব্রাহ্মণ বলিয়াছিলেন যে, তিনি গীতার শব্দার্থ বা গীতার ছন্দঃ, ব্যাকরণ কিছুই বুঝিতে পারেন না; কেবল গুরুদেবের আজ্ঞা শিরে ধারণ করিয়া শুদ্ধাশুদ্ধির দিকে না তাকাইয়া যতক্ষণ গীতা পাঠ করেন, ততক্ষণই শ্যামল-সুন্দর শ্রীকৃষ্ণকে নিজ-ভক্ত অর্জুনের প্রতি উপদেশ-প্রদানকারী শ্রীমূর্তিতে দর্শন লাভ করিয়া আনন্দে আত্মহারা হ'ন। এজন্য তাঁহার মুহূর্তকালও গীতা-পাঠ ত্যাগ করিবার ইচ্ছা হয় না। ইহা শুনিয়া শ্রীমন্মহাপ্রভু বলিলেন,—

* * গীতা-পাঠে তোমারই অধিকার।
তুমি সে জানহ এই গীতার অর্থ-সার ॥

সেই বৈষ্ণব-ব্রাহ্মণ সংস্কৃতজ্ঞ পণ্ডিত না হইলেও গীতাপাঠের প্রকৃত অধিকারী এবং তিনিই গীতার প্রকৃত তাৎপর্য উপলব্ধি করিতে পারিয়াছিলেন। সেই বিপ্র শ্রীমন্মহাপ্রভুর পরম ভক্ত হইয়া শ্রীরঙ্গমে চারিমাসকাল প্রভুর সঙ্গ-সৌভাগ্য ও কৃপালাভ করিয়াছিলেন।[২]

---

১। শ্রীভগবৎসন্দর্ভ ৯২ অনু, ৭৬ পৃঃ; ২। চৈ চ ম ৯।৯৩—১০৭

## শ্রীগীতা ও শ্রীমদ্ভাগবত

কোন কোন গৌড়ীয়-মহাজন বলিয়াছেন,—শ্রীমদ্ভগবদ্গীতা ভক্তি-রাজ্যের প্রবেশার্থীর প্রাথমিক পাঠ ; কেহ বা বলিয়াছেন, যে স্থানে শ্রীগীতার পরিসমাপ্তি, সেই স্থান হইতে শ্রীমদ্ভাগবতধর্মের ভিত্তি আরব্ধ হইয়াছে। কোন কোন গৌড়ীয়-মহাজন বলেন,—শ্রীমদ্ভগবদ্গীতায় বৈধী ভক্তির পরাঙ্গস্বরূপ আবেশময় সংসঙ্গের কথা দৃষ্ট হয় না। গৌড়ীয়-মহাজনগণের এই সকল সিদ্ধান্ত আপাতদৃষ্টিতে ও স্থূল বুদ্ধিতে মতবাদ বলিয়া মনে হইতে পারে। এজন্য এস্থানে কয়েকটি কথা শাস্ত্রীয় যুক্তির সহিত আলোচিত হইতেছে ঃ—

শ্রীমন্মহাপ্রভু বলিয়াছেন,—"কিন্তু যাঁর যেই রস, সেই সর্বোত্তম। তটস্থ হঞা বিচারিলে, আছে তরতম॥"[১] বস্তুতঃ শ্রীমদ্ভগবদ্গীতা ও শ্রীমদ্ভাগবত এবং তাঁহাদের উভয়ের প্রতিপাদ্য তত্ত্ব ও সিদ্ধান্তে কোনই ভেদ নাই। কিন্তু তটস্থ হইয়া বিচার করিলে শ্রীগীতা হইতে শ্রীমদ্ভাগবতে যে রসোৎকর্ষ আছে, তাহা প্রত্যেক নিরপেক্ষ সুধীই একবাক্যে স্বীকার করিবেন। এজন্যই শ্রীমাধবেন্দ্রপুরীপাদের অনুগ শ্রীপাদ রঘুপতি উপাধ্যায় বলিয়াছেন,—"ভারতমন্যে ভজন্তু ভবভীতাঃ, অহমিহ নন্দং বন্দে" অর্থাৎ 'সংসার-ভয়ে ভীত মোক্ষকামিগণ মহাভারতের ( তদন্তর্গত শ্রীগীতার ) শ্রীকৃষ্ণের ভজন করেন, করুন ; আমি কিন্তু শ্রীনন্দের আনুগত্যে শ্রীনন্দনন্দনের ভজন করি।' এই শ্রীনন্দনন্দনে প্রীতি-পরাকাষ্ঠার কথা শ্রীমদ্ভাগবতে যেরূপ বর্ণিত হইয়াছে, এরূপ আর কোনও শাস্ত্রে নাই। স্বয়ং শ্রীব্যাসদেব শ্রীমহাভারত রচনা করিবার পরও হৃদয়ে শান্তি না পাইয়া শ্রীমদ্ভাগবতে শ্রীকৃষ্ণলীলা বর্ণন করিবার জন্য শ্রীনারদের দ্বারা আদিষ্ট হইয়াছিলেন। শ্রীব্রজেন্দ্রনন্দন যেরূপ স্বয়ংরূপ পরতত্ত্ব, শ্রীমদ্-

১। চৈ চ ম ৮।৮৩

ভাগবতও সেইরূপ স্বয়ংরূপ শাস্ত্র। শ্রীগীতাদি শাস্ত্র সেই শ্রীমদ্ভাগবতেরই অংশাবতার। এজন্য প্রাথমিক পরমার্থ-পথের পথিকগণের জন্য শ্রীগীতা-পাঠের বিশেষ প্রয়োজনীয়তা আছে।

শ্রীমদ্ভগবদ্গীতার "তদ্বিদ্ধি প্রণিপাতেন পরিপ্রশ্নেন সেবয়া। উপদেক্ষ্যন্তি তে জ্ঞানং জ্ঞানিনস্তত্ত্বদর্শিনঃ॥"[১] এই শ্লোকে যে তত্ত্বদর্শী গুরু বা সাধুর নিকট অভিগমনপূর্বক তাঁহার সেবা করিতে করিতে জ্ঞান-লাভের উপদেশ আছে, তাহা শ্রীল শ্রীজীবগোস্বামিপাদের শ্রীভক্তি-সন্দর্ভের সিদ্ধান্তানুযায়ী বৈধী ভক্তির পূর্বাঙ্গ—গুরুপদাশ্রয় পর্যন্ত সৎসঙ্গ। বস্তুতঃ নিষ্কিঞ্চনা ভক্তির অন্তর্গত যে 'মহৎ-সেবা', যাহাতে ধ্যান, স্মৃতি, অনুসন্ধান, আবেশ, অভিনিবেশ ও নিরবচ্ছিন্ন মনোগতির পরিচয় পাওয়া যায় অর্থাৎ যাহার দ্বারা শ্রীকৃষ্ণ একান্তভাবে বশীভূত হ'ন, তাহার কোন কথা শ্রীগীতায় নাই। শ্রীমদ্ভাগবতে ভগবদ্বশকারী মহৎসঙ্গের কথা প্রচুরভাবে রহিয়াছে; কারণ, কৃষ্ণভক্তির জন্মমূলই হইল 'মহতের সঙ্গ'। কর্ম-জ্ঞান-যোগাদি ক্রিয়া দূরে থাকুক, ভক্তির সাধনসমূহও মহতের সঙ্গ ও কৃপা-ব্যতীত ফলপ্রদ হয় না। শ্রীকবিরাজ গোস্বামিপাদ বলেন,—

মহৎ-কৃপা বিনা কোন কর্মে ভক্তি নয়।
কৃষ্ণভক্তি দূরে রহু সংসার নহে ক্ষয়॥[২]

শ্রীকৃষ্ণের দ্বিতীয়-বিগ্রহ শ্রীউদ্ধব-মহারাজ মহৎ-শিরোমণি শ্রীগোপী-গণের শ্রীচরণরেণু প্রার্থনা করিয়া শ্রীমদ্ভাগবতে পুনঃ পুনঃ হ্লাদিনীর দূত মহদ্গণের জয়গান করিয়াছেন।

শ্রীমদ্ভগবদ্গীতার চরম শ্লোক "সর্বধর্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ"—যাহাতে শরণাগতির কথাই চরম প্রভূপদেশ বলিয়া প্রকাশিত হইয়াছে, সেই শরণাগতির পরেই শ্রীমদ্ভাগবতে শ্রীপ্রহ্লাদ-মহারাজের

১। গীতা ৪।৩৪; ২। চৈ চ ম ২২।৫১

কথিত নববিধ ভক্ত্যাত্মক শ্রীভাগবতধর্মের আরম্ভ হইয়াছে। গীতায় শরণাগতির প্ররোচনা বা প্রেরণা আছে; আবার শরণাগত সাধক স্বরূপতঃ সর্বধর্ম পরিত্যাগ করিয়া প্রত্যবায়ভাগী হইয়াছেন—পাছে এরূপ মনে করেন, সেই আশঙ্কা পরিহারের জন্য ভগবান্‌কে সঙ্গেসঙ্গেই বলিতে হইয়াছে—'তুমি শোক করিও না। আমি তোমাকে সমস্ত পাপ হইতে মুক্ত করিব।' কিন্তু শ্রীপ্রহ্লাদবাক্যে দেখা যায়,—"পুংসার্পিতা বিষ্ণৌ ভক্তিশ্চেন্নবলক্ষণা।" এস্থানে শ্রীজীবপাদ[1] ও শ্রীধরস্বামিপাদ টীকা করিলেন,—"তদর্থমেবেদমিতি ভাবিতা, সা (ভক্তিঃ) চার্পিতৈব সতী যদি ক্রিয়েত, ন তু কৃতা সতী পশ্চাদর্প্যেত" অর্থাৎ শ্রীকৃষ্ণেরই জন্য—তাঁহারই সুখের জন্য এইরূপ ভাবনা অর্থাৎ ধ্যান বা আবেশ-যুক্তা যে ভক্তি, তাহা যদি পূর্বে অর্পিত হইয়া কৃত হয়, তবেই তাহা 'সাক্ষাদ্ভক্তি'; আর অনুষ্ঠানসমূহ কৃত হইয়া পরে অর্পিত হইলে তাহা সাক্ষাদ্‌ভক্তি নহে, তাহা 'কর্মার্পণ'। "যৎ করোষি যদশ্নাসি" প্রভৃতি গীতোক্ত বাক্যে এই কর্মার্পণের কথা উক্ত হইয়াছে। শ্রীগীতার চরম শ্লোকেও স্বতঃস্ফূর্ত সর্বধর্ম-পরিত্যাগের পরিচয় নাই—ইহা শ্রীরায়রামানন্দ-সংবাদের সিদ্ধান্ত হইতে পূর্বেই প্রদর্শিত হইয়াছে। এজন্য ভক্তকৃপৈকলভ্যা সুকৃতির ফলে ফলতঃ ও স্বরূপতঃ বর্ণাশ্রমধর্ম পরিত্যাগ করিবার পরই গৌড়ীয় মহতের কৃপামূলা নিষ্কিঞ্চনা ভক্তির অঙ্কুরোদ্গম হইতে পারে, তৎপূর্বে নহে।



১। শ্রীভক্তিসন্দর্ভে ১৬৯ অনু।

# দ্বাদশ-মাধুরী

## পঞ্চরাত্র ও গৌড়ীয়-বৈষ্ণবধর্ম

### 'পঞ্চরাত্র' নামের নিরুক্তি

'পঞ্চরাত্র'-নামটির বিভিন্ন প্রকার নিরুক্তি পাওয়া যায়। শ্রীনারায়ণ পঞ্চ-আয়ুধাংশ-স্বরূপ পঞ্চঋষিকে ( শাণ্ডিল্য, ঔপগায়ন, মৌঞ্জ্যায়ন, কৌশিক ও ভরদ্বাজ ) এক এক অহোরাত্র ব্যাপিয়া যে শাস্ত্র অধ্যাপনা করিয়াছিলেন, তাহাই 'পঞ্চরাত্র-শাস্ত্র' নামে প্রসিদ্ধ হইয়াছে। পূর্বে এই শাস্ত্রের নাম—'একায়ন', 'মূলবেদ', 'সাত্বতশাস্ত্র' বা 'ভাগবতশাস্ত্র' ছিল।[১]

অহির্বুধ্ন্য-সংহিতায়[২] উক্ত হইয়াছে,—তত্ত্ববস্তুর পর, ব্যূহ, বিভব ও স্বভাবাদি-নিরূপণ এবং একমাত্র মোক্ষফলের উদ্দেশক যে তন্ত্র, তাহাই 'পঞ্চরাত্র' নামে কথিত হয়। কেহ কেহ বলেন,—অভিগমন, উপাদান, ইজ্যা, স্বাধ্যায় ও যোগ—এই 'পঞ্চকাল উপাসনা' যে শাস্ত্রে আছে, তাহাই 'পঞ্চরাত্র'। ভগবান্ শ্রীবিষ্ণুর মন্দির-মার্জনাদি-দ্বারা সংস্কারকে —'অভিগমন', গন্ধপুষ্পাদি-দ্বারা পূজাসম্পাদনের নাম—'উপাদান', শ্রীবিষ্ণুপূজাকে—'ইজ্যা', অর্থানুসন্ধানপূর্বক মন্ত্রজপকে—'স্বাধ্যায়' এবং স্তোত্র-পাঠ, নাম-কীর্তন ও তত্ত্ব-প্রতিপাদক শাস্ত্রাভ্যাসকে—'যোগ' বলে।

'রাত্রি'-শব্দের অর্থ অজ্ঞান ও 'পঞ্চ'-শব্দের অর্থ নাশক ; সুতরাং 'পঞ্চরাত্রের' অর্থ—অজ্ঞান-নাশক শাস্ত্র।[৩] শ্রীনারদ-পঞ্চরাত্রের মতে রাত্র-শব্দে—'জ্ঞান', উহা পাঁচ প্রকার। প্রথম ও দ্বিতীয় জ্ঞান—'সাত্ত্বিক-জ্ঞান' অর্থাৎ জন্ম, মৃত্যু ও জরানাশক পরমতত্ত্ব-জ্ঞান ও শুদ্ধমুক্তিপ্রদ

---

১। ঈশ্বর-সংহিতা ২১।৫১৯,৫৩২,৫৩৩ ; ২। অহির্বুধ্ন্য-সংহিতা ১১।৬৩,৬৪ ;
৩। শ্রীপ্রশ্ন-সংহিতা ২।৪০

জ্ঞান; তৃতীয় জ্ঞান—শুদ্ধকৃষ্ণভক্তি-প্রদায়ক সর্বশ্রেষ্ঠ 'নির্গুণ-জ্ঞান'; চতুর্থ যৌগিকজ্ঞান—'রাজসিক'; ভক্তগণ উহা অভিলাষ করেন না। পঞ্চম-জ্ঞান—'তামসিক'; ইহা জ্ঞানিমাত্রেরই অবাঞ্ছনীয়। এই পঞ্চপ্রকার জ্ঞানকে পণ্ডিতগণ পঞ্চরাত্র বলেন।[১]

## শ্রীপঞ্চরাত্র-শাস্ত্রের প্রামাণিকতা

পঞ্চরাত্র-শাস্ত্র অত্যন্ত বিপুল ও বিস্তৃত। প্রশ্ন (২।৪১), বিষ্ণুতিলক (১।১৪০, ১৪৫) ও অন্যান্য সংহিতার উক্তি-অনুসারে আদি-পঞ্চরাত্র-শাস্ত্র দেড়কোটি শ্লোকে গ্রথিত ছিল। পঞ্চরাত্র-সিদ্ধান্তের অন্তর্গত যে সকল গ্রন্থের শ্লোক-সংখ্যা দ্বাদশ-সহস্র পর্যন্ত, সেই সকল গ্রন্থ 'সংহিতা'-নামে কথিত।[২] পঞ্চরাত্র-সংহিতা বিভিন্ন অধ্যায়ে বা পটলে বিভক্ত। পঞ্চরাত্রে সাধারণতঃ দশটি বিষয়ের বিবৃতি দৃষ্ট হয়—(১) চতুর্ব্যূহ-সিদ্ধান্ত, (২) মন্ত্র, (৩) যন্ত্র, (৪) মায়াযোগ, (৫) যোগ, (৬) শ্রীমন্দির-নির্মাণ, (৭) প্রতিষ্ঠাবিধি, (৮) সংস্কার-আহ্নিক, (৯) বর্ণাশ্রমধর্ম ও (১০) উৎসব।

পঞ্চরাত্র—সাক্ষাৎ শ্রীনারায়ণের শ্রীমুখোদ্গীর্ণ শাস্ত্র বা বেদ। ইহা শ্রীনারায়ণ শ্রীনারদের নিকট কীর্তন করেন। শ্রীনারদ হইতে শ্রৌত-পারম্পর্যে ঋষিগণ ইহা প্রাপ্ত হইয়াছেন। শ্রীমহাভারতে উক্ত হইয়াছে,—"ইদং মহোপনিষদং চতুর্বেদ-সমন্বিতম্। সাংখ্যযোগকৃতং তেন পঞ্চরাত্রানুশব্দিতম্। নারায়ণমুখোদ্গীতং নারদোঽশ্রাবয়ৎ পুরা॥"[৩] অর্থাৎ এই চতুর্বেদ-সমন্বিত মহোপনিষৎ সাংখ্যযোগযুক্ত হইয়া 'পঞ্চরাত্র'-নামে কথিত হইয়াছেন। ইহা শ্রীনারায়ণের শ্রীমুখ-বিগলিত এবং পূর্বে শ্রীনারদ ইহা অন্যান্য ঋষিগণকে শ্রবণ করাইয়াছিলেন।

---

১। শ্রীনারদ-পঞ্চরাত্র, ১।৪৫—৫৬; ২। পৌষ্কর-সংহিতা পুঁথি, ৪০শ অধ্যায় (India Office Mss Library, London); ৩। শ্রীমহাভারত, শা প মো ৩৩৯।১১১,১১২, বঙ্গবাসী-সং, ১৮২১ শকাব্দ।

ছান্দোগ্যোপনিষদে[১] কথিত হইয়াছে যে, শ্রীনারদ শ্রীসনৎকুমারের নিকট হইতে 'একায়ন'-শাস্ত্র লাভ করিয়াছিলেন। বেদকল্পতরুর এই একায়ন-স্কন্ধ হইতেই পঞ্চরাত্র-শাস্ত্র প্রকাশিত হইয়াছেন। ঈশ্বরসংহিতায় উক্ত হইয়াছে,—'শ্রীশাণ্ডিল্য, শ্রীপ্রহ্লাদ, শ্রীসুগ্রীব, শ্রীহনূমান, শ্রীবিভীষণ, শ্রীসনক, শ্রীশঠকোপ-প্রমুখ মুনিগণ পঞ্চরাত্র-শাস্ত্রের প্রবর্তক।'[২]

যাঁহারা পঞ্চরাত্র-শাস্ত্রকে অবলম্বন করিয়া ধর্মাদির অনুষ্ঠান করেন, তাঁহাদিগকে 'পাঞ্চরাত্রিক', 'ভাগবত' বা 'সাত্বত' প্রভৃতি নামে অভিহিত করা হয়; আর যাঁহারা পাঞ্চরাত্রিক বিধি-অনুসারে ভগবান্ শ্রীবাসুদেবের আরাধনা করেন, তাঁহারা 'পরমৈকান্তী', 'সূরি' প্রভৃতি নামে অভিহিত হইয়া থাকেন—"সূরিঃ সুহৃদ্ ভাগবতঃ সাত্বতঃ পঞ্চকালবিৎ। একান্তিকস্তন্ময়শ্চ পাঞ্চরাত্রিক ইত্যপি ॥"[৩]

## বিভিন্ন শাস্ত্রোক্ত পঞ্চরাত্র-মাহাত্ম্য

শ্রীমহাভারতে উক্ত হইয়াছে,—'সমস্ত পঞ্চরাত্র-শাস্ত্রের বক্তা স্বয়ং শ্রীনারায়ণ।' ন্যায়ানুমোদিত শাস্ত্রোক্ত বস্তুতত্ত্ব বিচার করিলে জানা যায়, —সাংখ্যশাস্ত্র, যোগশাস্ত্র, বেদ ও আরণ্যক ( বেদের যে অঙ্গ অরণ্যমধ্যে পঠিত হয় ) পরস্পর অঙ্গাঙ্গিভাবাপন্ন। এই শাস্ত্র-সমূহই 'পঞ্চরাত্র' নামে কথিত হয়।[৪] শ্রীবরাহপুরাণ, শ্রীব্রহ্মাণ্ডপুরাণ, শ্রীকূর্মপুরাণ, শ্রীস্কন্দপুরাণ, শ্রীমহাভারত, শ্রীমদ্ভাগবতাদি শাস্ত্রে পঞ্চরাত্রের প্রচুর মাহাত্ম্য পাওয়া যায়। শ্রীমদ্ভাগবতে[৫] উক্ত হইয়াছে, শ্রীবিষ্ণু তৃতীয়বারে মুনিগণের মধ্যে প্রাদুর্ভূত দেবর্ষিরূপ প্রাপ্ত হইয়া শ্রীনারদরূপে সাত্বত-পাঞ্চরাত্রাগম ব্যাখ্যা করিয়াছিলেন। সেই পঞ্চরাত্রের উক্তি হইতে ভগবদ্ধর্মসমূহ

---

১। ছান্দোগ্য ৭।১।২; ২। ঈশ্বর-সংহিতা ৮।১১৫—১১৭; ৩। পাদ্ম-সংহিতা ৪।২।৮৮; ৪। মহাভারত, শা প মো ৩৪৯।৬৮, ৬৯, বঙ্গবাসী-সং; ৫। ভা ১।৩।৮, ১১।৩।৪৭

কর্মবন্ধন-মোচনের কারণ হয়। যিনি শীঘ্রই স্বীয় হৃদয়গ্রন্থিচ্ছেদনে অভিলাষী, তিনি তন্ত্রোক্ত বিধিক্রমে শ্রীকেশবদেবের আরাধনা করিবেন।

পঞ্চরাত্র-শাস্ত্র—(১) 'দিব্য' অর্থাৎ স্বয়ং শ্রীভগবৎপ্রদত্ত ও (২) 'মুনিভাষিত' অর্থাৎ ঋষিপ্রোক্ত-ভেদে দ্বিবিধ।[১] অন্যপ্রকারে—পঞ্চরাত্র-শাস্ত্র চারিভাগে বিভক্ত। এই চতুর্বিভাগের ক্রম ভিন্ন ভিন্ন সংহিতায় ভিন্ন ভিন্ন রূপ। ঈশ্বর-সংহিতায় এই চারি ভাগের ক্রম এইরূপ—আগম, মন্ত্র, তন্ত্র ও তন্ত্রান্তর; কিন্তু পাদ্ম-সংহিতায় প্রথম—মন্ত্র, দ্বিতীয়—আগম এবং তৃতীয় ও চতুর্থ বিভাগ ঈশ্বর-সংহিতার অনুরূপ।[২]

## পঞ্চরাত্র-সংহিতা-পঞ্জী

মান্দ্রাজের 'আডিয়ার লাইব্রেরী' হইতে ১৯১৬ খ্রীষ্টাব্দে প্রকাশিত 'Introduction to the Pancaratra'-নামক পুস্তিকায় পঞ্চরাত্র-সংহিতার যে একটি পঞ্জী ( তালিকা ) সঙ্কলিত হইয়াছে, তাহাতে ২১০টি সংহিতা এবং পৃথগ্‌ভাবে আরও কয়েকটি সংহিতার নাম পাওয়া যায়। কপিঞ্জল-সংহিতা, পদ্মতন্ত্র, বিষ্ণুতন্ত্র ও হয়শীর্ষ-সংহিতা এবং অগ্নিপুরাণে যে-সকল সংহিতার নাম পাওয়া গিয়াছে, তাহাই উহাতে মাতৃকাক্রমে তালিকাভুক্ত করা হইয়াছে। কপিঞ্জল-সংহিতায় ১০৬টি পঞ্চরাত্র-সংহিতার নাম, পদ্মতন্ত্রে ১১২টি নাম, বিষ্ণুতন্ত্রে ১৪১টি নাম, হয়শীর্ষ-সংহিতায় ৩৪টি নাম, নারদীয়-পঞ্চরাত্রে ৭টি নাম, ব্রহ্মবৈবর্তপুরাণে ( জন্মখণ্ড, ১৩২ অ ) ৫টি পঞ্চরাত্রের নাম এবং অগ্নিপুরাণে ( ৩৯শ অ ) ২৫টি নাম পাওয়া যায়। 'আগমপ্রামাণ্যে' শ্রীযামুনাচার্যপাদ ৫টি সংহিতা, 'শ্রীভাষ্যে' শ্রীরামানুজাচার্যপাদ ৩টি সংহিতা ( সাত্বত-সংহিতা, পরম-সংহিতা ও পৌষ্কর-সংহিতা ), শ্রীবেদান্তদেশিকাচার্য 'পাঞ্চরাত্র-রক্ষা'য় ২৮টি সংহিতার নাম এবং 'ন্যায়সিদ্ধাঞ্জনে' ১টি আগম, ২টি তন্ত্র ও ৩টি

---

১। ঈশ্বর-সংহিতা ১।৫৪—৫৬; ২। ঐ ২১।৫৬০, ৫৬১; পাদ্ম, চর্যাপাদ ১৯ অ।

সংহিতা, মোট ৬টি পঞ্চরাত্র-গ্রন্থের নাম উল্লেখ করিয়াছেন। এতদ্ব্যতীত শ্রীমন্মধ্বাচার্য 'শ্রীমদ্ভাগবত-তাৎপর্যে' ২৭টি সংহিতা ও ১০টি তন্ত্র, একত্রে ৩৭টি এবং স্বকৃত 'বেদান্তভাষ্যে' ৮টি সংহিতা ও ৫টি তন্ত্র—মোট ১৩টি পঞ্চরাত্র-মূলক গ্রন্থের প্রমাণ উদ্ধার করিয়াছেন। *

### শ্রীনারদ-পঞ্চরাত্র

সমস্ত বৈষ্ণবাচার্য একবাক্যে শ্রীপঞ্চরাত্রের মহিমা গান করিয়াছেন। 'শ্রুতি, স্মৃতি, পুরাণ ও পঞ্চরাত্র-বিধি ব্যতীত ঐকান্তিকী হরিভক্তিও উৎপাতের হেতু', ইহা ব্রহ্মযামলে উক্ত হইয়াছে।

ডক্টর স্‌্রাডার, ডক্টর রামগোপাল ভাণ্ডারকার-প্রমুখ গবেষকের মতে বঙ্গীয় এসিয়াটিক্ সোসাইটি হইতে প্রকাশিত 'জ্ঞানামৃতসার' বা 'নারদ-পঞ্চরাত্র'টি অর্বাচীন। লণ্ডনস্থ 'ইণ্ডিয়া অফিসে' রক্ষিত 'পৌষ্কর-সংহিতা'র যে প্রতিলিপি আমাদের সংগ্রহে আছে, তাহার প্রতি অধ্যায়ের শেষে "ইতি শ্রীনারদ-পঞ্চরাত্রে পৌষ্করসংহিতায়াম্" ইত্যাদি পুষ্পিকা পাওয়া যায়। ইহা হইতে জানা যায় যে, 'পৌষ্করসংহিতা' শ্রীনারদ-পঞ্চরাত্রেরই অন্তর্গত বা উহা হইতে অভিন্ন। 'নারদ-পঞ্চরাত্রে'র নামে যে সকল প্রক্ষিপ্ত অংশ পরবর্তিকালে প্রচারিত হইয়াছে, তাহা তত্ত্ববিদ্ আচার্যগণ স্বীকার করেন নাই।

### শ্রীপঞ্চরাত্রের সনাতনত্ব

পঞ্চরাত্রের প্রাচীনতা-সম্বন্ধে প্রাচ্য ও পাশ্চাত্য গবেষকগণ যে-সকল প্রমাণ নির্ধারণ করিয়াছেন, তাহা সকলই 'আপেক্ষিক' ও 'আনুমানিক'। পাণিনির ও পতঞ্জলির সময়ে 'বাসুদেব-উপাসনা' বর্তমান ছিল ( "বাসু-দেবার্জুনাভ্যাং বুন্"—অষ্টাধ্যায়ী ৪।৩।৯৮ ) বা মেগাস্থিনিসের বিবরণে

* 'পঞ্চরাত্র'-সম্বন্ধে বিস্তৃত গবেষণা ও বিবরণ, গ্রন্থকার-কর্তৃক সম্পাদিত 'গৌড়ীয়' সাপ্তাহিক পত্রে ( ১০ই জুলাই, ১৯৪৪ খৃঃ ) তদ্রচিত 'শ্রীপঞ্চরাত্র-'প্রবন্ধ দ্রষ্টব্য।

শ্রীমথুরায় 'বাসুদেব-উপাসনা'র কথা বিবৃত হইয়াছে; অথবা গোয়ালিয়র রাজ্যের বেস-নগরে আবিষ্কৃত গরুড়স্তম্ভের গাত্রে উৎকীর্ণ শিলালিপিতে



গোয়ালিয়র রাজ্যের বেস-নগরস্থিত গরুড়স্তম্ভ এবং তদুপরি উৎকীর্ণ শিলালেখ
(প্রাকৃত-ভাষায় ব্রাহ্মী-লিপিতে লিখিত)

খ্রীষ্টপূর্ব দ্বিতীয় শতাব্দীতে হেলিওডোরাস্-নামক গ্রীসদেশীয় ভাগবত[১]-কর্তৃক 'গরুড়ধ্বজ-স্তম্ভ' নির্মিত হইবার প্রমাণ প্রভৃতি হইতে যে পঞ্চরাত্র-

১। কতিপয় গবেষক ১৫০ খ্রীঃ পূর্বাব্দ হইতে ১০০ খ্রীঃ পূর্বাব্দের মধ্যে উক্ত স্তম্ভের নির্মাণকাল নিরূপণ করিয়াছেন। পরিশিষ্টে বিশেষ বিবরণ দ্রষ্টব্য।

শাস্ত্রের প্রাচীনতা বা অর্বাচীনতা প্রমাণিত হইয়াছে, তাহা সমস্তই পরিবর্তনযোগ্য ; কারণ, এখনও পৃথিবীর সমস্ত শিলালিপি বা প্রাচীন সভ্যতার নিদর্শনসমূহ নিঃশেষে আবিষ্কৃত হয় নাই বা হওয়া সম্ভব নহে। এজন্য আনুমানিক বা আপেক্ষিক প্রমাণের উপর নির্ভর না করিয়া সুধীগণ শব্দপ্রমাণকে স্বীকার করেন। ছান্দোগ্যোপনিষদে ( ৭।১।২ ), শতপথ-ব্রাহ্মণে ( ১৩।৬।১ ) ও শ্রীমন্মহাভারতে ( ভীষ্মপর্বে ও শান্তিপর্বে ) যে পঞ্চরাত্র-শাস্ত্রকে শ্রীনারায়ণ-মুখোদ্গীর্ণ বলা হইয়াছে, তাহা শ্রীভগবানের শ্রীমুখবিগলিত বাণী—তাহাই 'উপনিষদ্'—তাহাই 'বেদ'। আপ্তবাক্য-বিশ্বাসী দিব্যসূরিগণ সকলেই একবাক্যে সাত্বত-পঞ্চরাত্র-শাস্ত্রের 'সনাতনত্ব' কীর্তন করিয়াছেন। ঐতরেয় ও শতপথ-ব্রাহ্মণে 'সাত্বত'-শব্দের প্রয়োগ আছে এবং শতপথ-ব্রাহ্মণে ( ১৩।৬।১ ) 'পঞ্চরাত্র'-সূত্রের উল্লেখ আছে।[১] 'সাত্বত' ও 'পাঞ্চরাত্রিক'—একই পর্যায়-শব্দ।

## শ্রীপঞ্চরাত্রের স্বতঃসিদ্ধ-প্রামাণ্য

'আগম-প্রামাণ্যে' শ্রীযামুনাচার্যপাদ বলিয়াছেন,—'বেদমূলকতা-হেতু পঞ্চরাত্রের প্রামাণ্যের আবশ্যকতা নাই ; বেদের প্রমাণ যেরূপ স্বতঃসিদ্ধ, পঞ্চরাত্রের প্রমাণও সেইরূপ স্বতঃসিদ্ধ ; সুতরাং পঞ্চরাত্র বেদ-মূলক বলিয়া প্রমাণ নহে।' বেদ—ঈশ্বরের উপদেশ বলিয়া যেরূপ প্রমাণ, পঞ্চরাত্রও সেইরূপ। যেরূপ বশিষ্ঠস্মৃতি ও মনুস্মৃতি—এই উভয়ের মধ্যে এক স্মৃতির প্রামাণ্যের জন্য অন্য স্মৃতির প্রমাণের অপেক্ষা করে না, বেদ ও পঞ্চরাত্র-সম্বন্ধেও সেই বিচার।

একমাত্র মোক্ষমার্গ ই 'পঞ্চরাত্র'। এইজন্য ইহার নাম 'একায়ন'—এক ( অদ্বিতীয় ) + অয়ন ( পথ বা মার্গ )। শ্রীশঙ্করাচার্য ছান্দোগ্যভাষ্যে

---

১। "স এতং পুরুষমেধং **পঞ্চরাত্রং** যজ্ঞক্রতুমপশ্যৎ।"—শতপথ-ব্রা (১৩।৫।৪।২১, ১৩।৬।১), ঐতরেয়-ব্রা ২।২৫।৬, ৮।১৪।৩

'একায়ন'-শব্দের অর্থ করিয়াছেন,—'নীতিশাস্ত্র'। 'একায়ন'-শব্দের অর্থ 'নীতিশাস্ত্র' হইতে পারে না; কারণ, ছান্দোগ্যোপনিষদে ( ৭।১।২ ) 'ক্ষাত্রবিদ্যা'-শব্দটিও আছে। ক্ষাত্রবিদ্যার অন্তর্গতই নীতিশাস্ত্র। একায়ন শব্দের অর্থ—নীতিশাস্ত্র করিয়া পুনরায় 'ক্ষাত্রবিদ্যা' বলিলে দ্বিরুক্তি-দোষপ্রসঙ্গ উপস্থিত হয়। শাঙ্কর-ভাষ্যে 'ক্ষাত্রবিদ্যা'র অর্থ করা হইয়াছে 'ধনুর্বেদ'; কিন্তু ক্ষাত্রবিদ্যা—কেবল ধনুর্বেদ নহে, সমগ্র রাজনীতি-শাস্ত্রই ক্ষাত্রবিদ্যার অন্তর্গত।

### শ্রীপঞ্চরাত্র-সিদ্ধান্ত ও শ্রীশঙ্করাচার্য

শ্রীশঙ্করাচার্যপাদ পঞ্চরাত্রের ব্যূহ-সিদ্ধান্ত, পঞ্চকাল-উপাসনা এবং পঞ্চরাত্রের প্রতিপাদ্য শ্রীবাসুদেবের পরাৎপরত্ব, অপ্রাকৃতত্ব প্রভৃতি মূল বিষয়গুলি স্বীকার করিয়াছেন[১]; কিন্তু যাহা পঞ্চরাত্রের বা কোন সাত্বত-শাস্ত্রের আদৌ সিদ্ধান্ত নহে, ঐরূপ কয়েকটি কল্পিত মতকে পাঞ্চরাত্রিকগণের মত বলিয়া নিজের ভাষায় প্রকাশ করিয়া স্বকপোল-কল্পিত মতেরই খণ্ডন করিয়াছেন।

শ্রীশঙ্করাচার্য একটি বালোচিত যুক্তি উত্থাপন করিয়া বলিয়াছেন,—"চতুর্ষু বেদেষু পরং শ্রেয়োঽলব্ধ্বা শাণ্ডিল্য ইদং শাস্ত্রমধিগতবান্—ইত্যাদি বেদনিন্দাদর্শনাৎ। তস্মাদসঙ্গতৈষাং কল্পনেতি সিদ্ধম্।"[২] অর্থাৎ 'শাণ্ডিল্য বেদ-চতুষ্টয়ে পরমশ্রেয়ঃ প্রাপ্ত না হইয়া অবশেষে এই পঞ্চরাত্র-শাস্ত্র লাভ করিয়াছিলেন—ইত্যাদি বাক্যে বেদনিন্দা দর্শন-হেতু ভাগবতদিগের উক্ত কল্পনা যে অসঙ্গত, তাহাই সিদ্ধ হইল।'

### শঙ্কর-মতবাদ-খণ্ডন

শ্রীশঙ্করের এই যুক্তি খণ্ডন করিয়া শ্রীরামানুজ বলিয়াছেন[৩],—শ্রুতিতে দেখা যায়, শ্রীনারদ শ্রীসনৎকুমারকে বলিয়াছেন,—'হে ভগবন্!

১। ব্র সূ ২।২।৪২—শাঙ্করভাষ্য; ২। ঐ ২।২।৪৫—ঐ; ৩। শ্রীভাষ্য ২।২।৫২

আমি বেদমন্ত্রবিৎ হইয়াছি বটে, কিন্তু আত্মবিৎ হইতে পারি নাই।'[১] শ্রীনারদ বেদচতুষ্টয় পাঠ করিয়াও আত্মজ্ঞান লাভ করেন নাই বলিয়াছেন বলিয়া কি শ্রীনারদ বা ঐসকল শ্রুতিমন্ত্র বেদবিরুদ্ধ হইয়াছেন? বস্তুতঃ ভূমা বিদ্যার প্রসংশার জন্যই শ্রুতিতে শ্রীনারদের ঐরূপ শান্তি না পাওয়ার কথা আছে—যেমন বেদে অনুদিত-হোমের নিন্দা কেবল 'উদিত-হোমে'র প্রশংসার জন্যই। 'চারিবেদ-পাঠেও জীবের মতি স্থিরীকৃত না হওয়ায় শ্রীনারায়ণ বেদব্যাসরূপে ব্রহ্মসূত্র রচনা করিয়াছিলেন'—এইরূপ বলায় ব্রহ্মসূত্র বেদবিরুদ্ধ অথবা শ্রীব্যাসদেবের আচরণ বেদবিরুদ্ধ বলিয়া প্রমাণিত হয় না; কিংবা 'হে অর্জ্জুন! বেদ ত্রিগুণাত্মক, তুমি নিস্ত্রৈগুণ্য (ত্রিগুণাতীত, নিষ্কাম) হও।'[২]—শ্রীগীতায় স্বয়ং ভগবানের এইরূপ উক্তি-দ্বারাও বেদনিন্দা হয় নাই।

শ্রীজীব গোস্বামিপাদ পরমাত্মসন্দর্ভীয় সর্বসংবাদিনীতে[৩] বলিয়াছেন যে, পঞ্চরাত্র-শাস্ত্রে সংক্ষেপে বেদের পরিস্ফুট সারার্থ সংগৃহীত হওয়ায় বেদের অর্থ সুগম হইয়াছে, ইহাই শ্রীশাণ্ডিল্যের অভিপ্রায়। ইহাতে বেদনিন্দা হয় নাই। স্মৃতি-পুরাণাদিতেও উক্ত হইয়াছে,—'বেদে যাহা দৃষ্ট হয় না, তাহা স্মৃতিতে দৃষ্ট হয়। যিনি সাঙ্গোপনিষদ্ চারিবেদ জানেন, কিন্তু পুরাণ-শাস্ত্র জানেন না, তাঁহাকে বিচক্ষণ বলা যায় না। বেদার্থ হইতেও পুরাণার্থ অধিকতর বলিয়া মনে করি।'—এই সকল বাক্য যেমন বেদের দুর্বোধত্ব ও পুরাণের সুগমত্বের প্রতিপাদক, মহর্ষি শাণ্ডিল্যের বাক্যও তাহাই।

শ্রীশঙ্করাচার্যের পঞ্চরাত্রবিরোধী মতবাদের খণ্ডনে শ্রীশ্রীল রূপ-গোস্বামিপাদ সংক্ষিপ্ত-শ্রীভাগবতামৃতে[৪] 'চতুর্ব্যূহ'-বর্ণন-প্রসঙ্গে শ্রীমদ্-

১। ছান্দোগ্য ৭।১।৩; ২। গীতা ২।৪৫; ৩। উপসংহার ৮১ পৃঃ; ৪। সংক্ষিপ্ত-শ্রীভাগবতামৃত ১।৪৪২—৪৪৯,৪৫২,৪৫৩-সংখ্যক কারিকা দ্রষ্টব্য।

ভাগবতের সিদ্ধান্ত প্রপঞ্চিত করিয়াছেন। ব্রহ্মসূত্রের (২।২।৪৩) শাঙ্কর-ভাষ্য-খণ্ডনপর সিদ্ধান্তরূপে মূল-সঙ্কর্ষণ হইতে অন্যান্য যাবতীয় বিষ্ণু-তত্ত্বের প্রাকট্যের বিষয় 'ব্রহ্মসংহিতা'য় এইরূপ উক্ত হইয়াছে,—'এক মূল প্রদীপের জ্যোতিঃ যেরূপ অন্য বর্তিগত হইয়া বিস্তারহেতু সমান-ধর্মের সহিত পৃথক্ প্রজ্জলিত হয়, সেইরূপ চরিষ্ণুভাবে যিনি প্রকাশিত হন, সেই আদিপুরুষ শ্রীগোবিন্দকে আমি ভজনা করি।''[১] ভাগবতগণ শ্রীনারায়ণের চতুর্ব্যূহ স্বীকার করায় 'বহ্বীশ্বরবাদ' স্বীকার করেন নাই; তাঁহারা তত্ত্ববস্তুকে অদ্বয়জ্ঞান ভগবান্ বলিয়াই জানেন। তাঁহারা শ্রুতি-বেদান্ত-মহাভারতাদি শাস্ত্র-প্রমাণানুসারে শ্রীনারায়ণের অচিন্ত্যমহাশক্তি-মত্তায় দৃঢ় বিশ্বাসী। শ্রীবাসুদেব, শ্রীসঙ্কর্ষণ, শ্রীপ্রদ্যুম্ন ও শ্রীঅনিরুদ্ধ—এই তত্ত্বচতুষ্টয়-মধ্যে কারণ-কার্যভাব নাই। তাঁহারা সকলেই মায়াধীশতত্ত্ব, শুদ্ধসত্ত্বের অধিষ্ঠাতা, তুরীয়: তাঁহাদের প্রকাশে মায়ার কোন বিক্রম বা বিকার অথবা পরিণাম বা খণ্ডত্ব থাকিতে পারে না। "পূর্ণস্য পূর্ণমাদায় পূর্ণমেবাবশিষ্যতে''[২] ইত্যাদি শ্রুতিই প্রমাণ।

শ্রীরূপ-পাদের সংক্ষিপ্ত-শ্রীভাগবতামৃত-সিদ্ধান্তের অনুসরণে শ্রীজীবপাদ শ্রীপরমাত্মসন্দর্ভীয় শ্রীসর্বসংবাদিনীর উপসংহারে বলিয়াছেন,—

শ্রীভগবান্ ও (১) **শ্রীবাসুদেব** এক। পুরুষের নিরুপাধিক অবস্থাই 'বাসুদেব'। তিনিই পরমাত্মা, ইহা পাঞ্চরাত্রিকদিগের অভিপ্রায়। এই বাসুদেব কোনো সময়ে রক্তবর্ণ, কোনো সময়ে শ্যামবর্ণ, কোনো সময়ে বা গৌরবর্ণ; আবার কখনো চিত্তের অধিষ্ঠাতৃরূপে উপাসনা-বিশেষে শাস্ত্রে ইঁহার নির্দেশ দৃষ্ট হয়। পুরুষের সঙ্কর্ষণাদি আবির্ভাব আছে।

(২) **শ্রীসঙ্কর্ষণ**—ইনি সৃষ্ট্যাদির জন্য মহাসমষ্টি জীবের ও প্রকৃতির এবং এক অংশে সংহারার্থ রুদ্র, অধর্ম, যম, সর্প ও দৈত্যাদির

১। শ্রীব্রহ্মসংহিতা ৫।৪৬; ২। বৃহদারণ্যক ৫।১

নিয়মন করেন। ইনি—শুক্লবর্ণ। অহঙ্কারের অধিষ্ঠাতৃরূপে উপাসনা-বিশেষে ইঁহার নির্দেশ পরিলক্ষিত হয়। শেষাবিষ্ট—ইঁহারই অংশ।

(৩) **শ্রীপ্রদ্যুম্ন**—ইনি স্থূলকার্যের উৎপত্তি-নিমিত্ত সূক্ষ্ম ব্রহ্মাণ্ডের এবং এক অংশে বিশ্বসর্গের জন্য ব্রহ্মা, প্রজাপতি ও কামদেবের নিয়মন করেন। ইনি কখনো গৌরবর্ণ, কখনো শ্যামবর্ণ ধারণ করেন। ইনি বুদ্ধির অধিষ্ঠাতৃরূপে উপাস্য। কামাবিষ্ট প্রদ্যুম্ন ইঁহারই অংশ।

(৪) **শ্রীঅনিরুদ্ধ**—ইনি স্থূল ব্রহ্মাণ্ডের নিয়মন করেন। স্থূলসৃষ্টি প্রভৃতির জন্য ব্রহ্মাদির আবির্ভাবন এবং স্থিতির জন্য বিষ্ণুরূপে ধর্ম, মনু, দেব ও নৃপতিগণের নিয়মন করেন। ইনি শ্যামবর্ণ এবং মনের অধিষ্ঠাতৃ-রূপে উপাস্য। মহাভারতীয় মোক্ষধর্মপর্বাধ্যায়ে[1] লিখিত আছে—মনের অধিষ্ঠাতা প্রদ্যুম্ন এবং অহঙ্কারের অধিষ্ঠাতা অনিরুদ্ধ। ইহা পাঞ্চরাত্রিক মত। পদ্মপুরাণে বর্ণিত হইয়াছে যে, ইঁহারা পরমবৈকুণ্ঠের আবরণস্থ পূর্বাদি দিক্‌চতুষ্টয়ে এবং প্রপঞ্চে জলাবরণস্থ বেদবতীপুরে, দ্বারকা প্রভৃতিতে বিরাজ করেন।[2]

পঞ্চরাত্রাদিতে শ্রীসঙ্কর্ষণাদিকে জীব, মন ও অহঙ্কার বলিয়া বর্ণন করা হইয়াছে। তাঁহারা প্রকৃতপক্ষে জীবাদি নহেন, কিন্তু জীবাদির অধিষ্ঠাতৃদেবরূপেই উপাস্য—এই অভিপ্রায়েই লিখিত হইয়াছে। সর্বত্রই ইঁহাদিগকে শ্রীবাসুদেবতুল্য বলিয়া নির্দেশ করা হইয়াছে। এক দীপ হইতে যেমন বহু দীপের উৎপত্তি হয়, কিন্তু সকল দীপই তুল্য; ইঁহাদের সম্বন্ধেও সেই কথা। ‘আবির্ভাব’ অর্থ বুঝাইতে এখানে ‘উৎপত্তি’-শব্দ ব্যবহৃত হইয়াছে। সকলেই তুল্য হইলেও শ্রীবাসুদেবেই আধিক্য; কারণ, শ্রীবাসুদেব হইতেই ইঁহাদের সকলের আবির্ভাব। শ্রীবাসুদেবে

১। মহাভারত শা প মো, ৩৩৯।৪১, ৪২ শ্লোক, পুনা-সং; ২। পদ্মপুরাণ, উত্তরখণ্ড ৯১ অধ্যায়।

আধিক্য-স্বীকারে কোন দোষ হয় না ; যেহেতু অংশ ও অংশীর একত্ব-বোধার্থই সকলকে তুল্য বলা হইয়াছে। ব্যূহ—অনন্ত, কেবল মুখ্যত্ব-বিচারে ব্যূহচতুষ্টয়ের কথা আলোচিত হইল।

'ভাগবত-মতাবলম্বিগণ বলেন যে, বাসুদেব-নামক পরমাত্মা হইতে সঙ্কর্ষণ-সংজ্ঞক জীবের উৎপত্তি, কিন্তু তাহা অসম্ভব; এজন্য উক্ত মতও অযুক্ত'—শাঙ্কর-ভাষ্যের এই স্বকপোলকল্পনা-নিরাকরণের জন্য শ্রীজীবগোস্বামিপাদ বলিতেছেন,—"উৎপত্ত্যসম্ভবাৎ"[১] ইত্যাদি সূত্রানুসারে পাঞ্চরাত্রিক মতের দোষ-সমূহ সূচিত হয়—এ কথা বলিতে পার না। শ্রীমন্মধ্বাচার্য ঐ সকল সূত্র শাক্তমত (পুরুষোত্তমের আশ্রয় ব্যতীত স্বাধীনভাবে শক্তিই জগৎ-সৃষ্টিকারিণী—এই মতবাদ) দূষণার্থ ব্যাখ্যা করিয়াছেন। ভগবান্ শ্রীবাদরায়ণ পুরাণাদিতেও এই পাঞ্চরাত্রিক প্রক্রিয়াসমূহ প্রদর্শন করিয়াছেন। শ্রীবাসুদেবাদি ব্যূহসম্বন্ধেও পুরাণাদিতে শত শত স্থানে উল্লেখ ও বিচার দৃষ্ট হয়। শ্রুতিরও শত শত স্থানে এই সকল প্রক্রিয়া পরিলক্ষিত হয়। এক বস্তুরই গুণ-গুণিত্ব-রূপ শ্রীবিষ্ণুপুরাণেও অঙ্গীকৃত হইয়াছে। শ্রীবিষ্ণুপুরাণ বলেন,—'অশেষ জ্ঞান, শক্তি, বল, ঐশ্বর্য, বীর্য ও তেজ—এই সকল ভগবৎ-শব্দবাচ্য।' শ্রীমহাভারতে পঞ্চরাত্রবিদ্গণের সাক্ষাৎ ভগবৎপ্রাপ্তির উল্লেখ আছে। যে পঞ্চরাত্র-শাস্ত্রে ভগবান্ শ্রীবাসুদেব ব্যতীত অন্য দেবের পরমত্ব স্বীকৃত হইয়াছে, তাহা পঞ্চরাত্র-শাস্ত্র বলিয়া গ্রহণীয় নহে; তাহার নিন্দাই শুনিতে পাওয়া যায়। মহাভারতে উক্ত হইয়াছে,—'সাঙ্খ্য, যোগ, পঞ্চরাত্র, বেদ, পাশুপত—এই সকলকে ভিন্ন ভিন্ন জ্ঞানদ-শাস্ত্র বলিয়া জানিবে।'[২] মহাভারতে আরও উক্ত হইয়াছে,—সাংখ্যশাস্ত্রের বক্তা 'কপিল'। এই উপক্রম করিয়া তৎপরে বলা হইয়াছে,—'সমগ্র পঞ্চরাত্র-

১। ব্র সূ ২।২।৪২ ; ২। মহাভারত শান্তিপর্ব, ৩৪৯।৬৪, বঙ্গবাসী-সং, ১৮২১ শকাব্দ।

শাস্ত্রের বক্তা—স্বয়ং ভগবান্।' এ স্থলে 'স্বয়ং-ভগবান্' পদদ্বারা পঞ্চরাত্র-শাস্ত্রের অধিক মাহাত্ম্যই সূচিত হইয়াছে।

যদিও প্রাচীনকাল হইতে পাঞ্চরাত্রিক ও ভাগবত—এই দুইটি ধারা ভক্তিপথাবলম্বিগণের মধ্যে দৃষ্ট হয় এবং পাঞ্চরাত্রিকগণ অর্চননিষ্ঠ ও ভাগবতগণ ভজননিষ্ঠ বলিয়া জানা যায়, তথাপি উভয়ের মধ্যে কোন বিরোধ বা উদ্দেশ্য-ভেদ নাই। পাঞ্চরাত্রিকগণ ভাগবতত্ব-লাভের জন্য অর্চন করেন। শ্রীচৈতন্যচরিতামৃতে শ্রীরূপশিক্ষায় দৃষ্ট হয়—

অন্যবাঞ্ছা, অন্যপূজা ছাড়ি 'জ্ঞান', 'কর্ম'।
আনুকূল্যে সর্বেন্দ্রিয়ে কৃষ্ণানুশীলন॥
এই 'শুদ্ধভক্তি', ইহা হৈতে 'প্রেমা' হয়।
পঞ্চরাত্রে, ভাগবতে এই লক্ষণ কয়॥[১]



# ত্রয়োদশ-মাধুরী

## শ্রীমদ্ভাগবত ও গৌড়ীয়-বৈষ্ণবধর্ম

### শ্রীমদ্ভাগবতের অপৌরুষেয়ত্ব

শ্রীমদ্ভাগবত বেদের ন্যায়ই 'অপৌরুষেয়'। বৃহদারণ্যক[২] ও ছান্দোগ্যোপনিষৎ[৩] পুরাণকে 'পঞ্চম-বেদ' বলিয়াছেন। বেদ যেমন সৃষ্টির আদিতে শ্রীব্রহ্মার হৃদয়কে দ্বার করিয়া প্রথম আবির্ভূত হইয়াছিলেন, পুরাণও সেইরূপ শ্রীবেদব্যাসের হৃদয়কে দ্বার করিয়া জগতে প্রকাশিত হইয়াছেন।[৪] শ্রীনারদের উপদেশে শ্রীবেদব্যাস ভক্তিযোগ-সমাধিতে

১। চৈ চ ম ১৯।১৬৮,১৬৯ ; ২। বৃহদারণ্যক ২।৪।১০ ; ৩। ছান্দোগ্য ৭।১।২ ; ৪। ভা ১।৭।৩—৮

শ্রীমদ্ভাগবত আবির্ভাবিত করিয়াছিলেন।[১] শ্রীকৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস শ্রীমদ্ভাগবতের প্রণেতা বা স্রষ্টা নহেন, তিনি—'স্মর্তা'। শ্রীসূত-শৌনক-সংবাদে[২] শ্রীমদ্ভাগবতকে 'সাত্বতী শ্রুতি' বলা হইয়াছে। পুরাণশাস্ত্র—অপৌরুষেয় বেদ বলিয়াই ব্রহ্মযজ্ঞে তাঁহার 'বিনিয়োগ' দৃষ্ট হয়। বেদ আপনাকে স্ত্রী, শূদ্র, ও দ্বিজবন্ধুর (ব্রাহ্মণাধমের) শ্রুতিগোচর করিতে নিষেধ করিয়াছেন ; কিন্তু শ্রীমদ্ভাগবতাদি পুরাণে শ্রদ্ধানুমাত্রেরই অধিকার—তথায় স্ত্রী-শূদ্রাদির বিচার নাই—এই কথা হইতে কেহ কেহ শ্রীমদ্-ভাগবতাদি পুরাণের অ-বেদত্ব কল্পনা করিতে পারেন। কিন্তু বেদের মধ্যে কোনো কোনো অংশবিশেষে যথা—'রথকারের অগ্ন্যাধান'[৩] মন্ত্রে শূদ্রবিশেষের অধিকার দৃষ্ট হয়। ঋগ্বেদের বহু 'সূক্ত' ও 'মন্ত্রাদি' স্ত্রী-শূদ্রের দ্বারা প্রকটিত হইয়াছিল, ইহার সাক্ষ্য পাওয়া যায়। ঐ সকল অংশ বেদ নহে, ইহা বলা যায় না। সামান্য বিধিতে ঋগাদি চারি বেদে স্ত্রী-শূদ্রের অধিকার নাই, বিশেষ বিধি-বলে তাহাদের অধিকার আছে। বেদ-কল্পলতার পরমোৎকৃষ্ট চিন্ময় ফল শ্রীকৃষ্ণনামে যেরূপ সকলেরই অধিকারের কথা প্রভাসখণ্ডে কীর্তিত হইয়াছে, সেইরূপ পঞ্চম-বেদ—পুরাণেও সকলেরই অধিকারের কথা শাস্ত্রে পাওয়া যায়।[৪]

### Mythology ও পুরাণ—এক নহে

আধুনিক শিক্ষিত মনীষিগণও বলেন, "পুরাণ—Mythology নহে। পুরাণগ্রন্থেই পুরাণের লক্ষণ বর্ণিত হইয়াছে। * * * যদি অন্তঃপ্রমাণ বিচারে দেখা যায় পুরাণে অসংগতি নাই তবে অতিপ্রাচীন

---

১। ভা ১।৭।৪—৮ ; ২। ঐ ১।৪।৭ ; ৩। "বচনাদ্রথকারস্যাধানেঽস্য সর্বশেষত্বাৎ"—
পূর্বমীমাংসা (৬ ১ ৪৪ সূত্র)—শাবরভাষ্য দ্রষ্টব্য ; ৪। "তদেবমিতিহাসপুরাণয়োর্বেদত্বং
সিদ্ধম্। তথাপি সূতাদীনামধিকারঃ। সকল-নিগমবল্লী-সৎফল-শ্রীকৃষ্ণনামবৎ।"—
শ্রীতত্ত্বসন্দর্ভ ২৫ অনু, ৩,৪ পৃঃ।

কাল হইতে আরম্ভ করিয়া ভারতের ধারাবাহিক ইতবৃত্ত বর্তমান আছে বলিতে হইবে। পুরাণকে লিখিত ইতবৃত্ত বলিয়া মানিলে ভারত-পুরাবৃত্ত বিচারে আর অবিশ্বাসের ভিত্তি রাখা চলিবে না। পুরাণের সকল কাহিনীর সমর্থনের জন্য পদে পদে শিলালিপি প্রভৃতি বস্তু-প্রমাণ দাবী করা অযৌক্তিক হইবে।"[১] 'অনেকে পুরাণের ভাষা বিচার করিয়া মনে করেন যে, পুরাণ অর্বাচীন কালে লিখিত হইয়াছে; এ কারণে পুরাণবর্ণিত প্রাচীন ঘটনার সত্যতা-সম্বন্ধেও তাঁহারা সন্দিহান হ'ন। এই যুক্তি নিতান্ত অসার। আধুনিক ইংরেজীতে লিখিত ইংলণ্ডের ইতিহাসে চসার ও তাঁহার পূর্ববর্তী কালেরও ঘটনার উল্লেখ আছে অথচ তাহার ভাষা আধুনিক। প্রতি যুগে পুরাণকর্তা ঋষি ও সূতগণ তৎকালীন ভাষায় পুরাতন ঘটনা বিবৃত করিয়াছেন। পুরাণে প্রাচীন সংগ্রহকারের ভাষা যে একেবারেই নাই তাহা নহে। যযাতিগাথা যযাতির রচিত বলিয়াই মনে হয়।॥ বি।৪।১০।৯-১৫॥ শ্রীমদ্ভগবদ্-গীতোক্ত উশনা কবির ধ্রুব-সম্বন্ধীয় গাথা পুরাণে আছে।॥ বি।১।১২। ৯৮-১০০॥ প্রাচীনত্বের নিদর্শনস্বরূপ পুরাণে আর্ষ প্রয়োগেরও অপ্রতুলতা নাই। সাধারণের উপযোগী করিবার জন্য ও লোকহিতার্থে পুরাণবক্তা সূতগণ ও পুরাণকর্তা ঋষিগণ ভাষা যথাসম্ভব সরল করিয়া ছিলেন বলিয়া মনে হয়। চতুর্লক্ষমিদং প্রোক্তং ব্যাসেনাদ্ভুতকর্মণা। ইদং লোকহিতার্থায় সঙ্‌ক্ষিপ্তং দ্বাপরে দ্বিজাঃ॥ (স্কন্দ। ২ অধ্যায় প্রভাস। ১৭, ১৮॥ অর্থাৎ, অদ্ভুতকর্মা ব্যাস-কর্তৃক চতুর্লক্ষ শ্লোক কথিত হইয়াছে, হে দ্বিজগণ! দ্বাপরে লোকহিতার্থে ইহা সংক্ষিপ্ত করা হইয়াছে। আরও এক কথা মনে রাখা আবশ্যক; সংস্কৃত সাধারণের

১। পুরাণ-প্রবেশ (২য়-সং) গ্রন্থপরিচয়-প্রকরণের অ, ই পৃঃ, শ্রীগিরীন্দ্রশেখর বসু-কৃত, বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ, কলিকাতা ১৩৫৮ বঙ্গাব্দ।

কথ্য ভাষা ছিল না এজন্য বহু কালেও সংস্কৃতে বিশেষ পরিবর্তন সাধিত হয় নাই। ভাষার ভঙ্গি দেখিয়া সংস্কৃত লেখার কালনিরূপণ অসম্ভব।"[১]

### শ্রীমদ্ভাগবত ও শ্রীমহাভারত-প্রাকট্যের ক্রম

শ্রীবেদব্যাস অষ্টাদশ পুরাণ প্রকাশ করিবার পর শ্রীমহাভারত প্রকট করেন, ইহা স্কন্দপুরাণের প্রভাসখণ্ডে[২] ( ২।৪৭ ) ও মৎস্যপুরাণাদি ( ৫৩।৬৯ ) শাস্ত্রে[৩] লিখিত আছে। অথচ গরুড়পুরাণে[৪] শ্রীমদ্ভাগবতকে মহাভারতের অর্থনির্ণায়ক শাস্ত্র বলা হইয়াছে। শ্রীমদ্ভাগবতেও দেখা যায়, শ্রীব্যাসদেব মহাভারত ও ব্রহ্মসূত্রাদি প্রকাশ করিবার পরই শ্রীমদ্ভাগবত প্রকট করিয়াছিলেন।[৫] এই দুইটি পরস্পর বিরুদ্ধ উক্তির ( প্রথম মতে—পূর্বে শ্রীমদ্ভাগবত, পরে শ্রীমহাভারত; আর দ্বিতীয় মতে —পূর্বে ভারত, পরে ভাগবত ) সামঞ্জস্য কিরূপে হয় ? তাহা হইলে কি শ্রীমদ্ভাগবত অষ্টাদশ পুরাণের অতিরিক্ত কোনো পুরাণ ? নতুবা অষ্টাদশ পুরাণের পর মহাভারত এবং তাঁহার পর শ্রীমদ্ভাগবতের প্রাকট্যের সঙ্গতি কিরূপে হয় ?

শ্রীশ্রীজীবগোস্বামিপাদ এবং শ্রীবিশ্বনাথ চক্রবর্তিপাদ নিম্নোদ্ধৃত শ্রীমদ্‌ভাগবতোক্ত বাক্যের দ্বারা উক্ত সন্দেহের ভঞ্জন করিয়াছেন,—

স সংহিতাং ভাগবতীং কৃত্বানুক্রম্য চাত্মজম্।
শুকমধ্যাপয়ামাস নিবৃত্তি-নিরতং মুনিম্॥[৬]

অর্থাৎ শ্রীবেদব্যাস স্বয়ং প্রথমতঃ শ্রীমদ্ভাগবত সাধারণভাবে আবিষ্কার করিয়া ( কৃত্বা ) এবং পরে শ্রীনারদের উপদেশক্রমে বিশেষভাবে প্রকট

---

১। পুরাণপ্রবেশ—৬,৭ পৃঃ; ২। শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসংবাদিনী ১৪ পৃঃ, ৩য় পংক্তি; ৩। শ্রীক্রমসন্দর্ভ ১।৫।৩; ৪। শ্রীমধ্বাচার্য-কৃত ভাগবত-তাৎপর্য( ১।১।১)-ধৃত গরুড়পুরাণবাক্য ও শ্রীতত্ত্বসন্দর্ভ ৬ পৃঃ; ৫। ভা ১।৪।২৯,১।৫।৩; ৬। ঐ ১।৭।৮

করিয়া (অনুক্রম্য) নিবৃত্তিনিরত আত্মজ শ্রীশুকমুনিকে অধ্যাপনা করিয়া- ছিলেন।[১] ইহা হইতে জানা যায়, শ্রীমদ্ভাগবত শ্রীব্রহ্ম-নারায়ণ-সংবাদ-রূপে শ্রীব্যাসের দ্বারা প্রথমে সাধারণভাবে অষ্টাদশ পুরাণের অন্তর্গত হইয়া আবির্ভূত হইলেও পরে মহাভারত এবং ব্রহ্মসূত্রাদি প্রকাশের পর * শ্রীনারদের উপদেশক্রমে 'শ্রীনারদ-ব্যাস-সংবাদ'রূপে শ্রীব্যাসের সমাহিত চিত্তে বিশেষভাবে প্রকটিত হ'ন এবং তাহাই তিনি শ্রীশুকদেবের নিকট অধ্যাপনা করেন।[২] শ্রীজীবগোস্বামিপাদ অন্যভাবেও ইহার সমাধান করিয়াছেন।[৩] শ্রীমহাভারত শ্রীমদ্ভাগবতের পূর্বে শ্রীব্যাস-কর্তৃক রচিত হইলেও শ্রীপরীক্ষিতের পুত্র শ্রীজনমেজয়ের সভায় উক্ত মহাভারত বিস্তারিতভাবে প্রচারিত হয়। এইজন্যই অষ্টাদশ পুরাণের (তদন্তর্গত-রূপে শ্রীমদ্ভাগবতের) পর মহাভারতের প্রাকট্যের কথা কোথাও কোথাও দৃষ্ট হয়। শ্রীবেদব্যাস প্রথমে চব্বিশ-হাজার শ্লোকে মহাভারত প্রকাশ করেন। পরে সমস্ত পর্বের সংক্ষিপ্ত বৃত্তান্তস্বরূপ অনুক্রমণিকাধ্যায় দেড়-শত শ্লোকে রচনা করেন। শ্রীব্যাসশিষ্য শ্রীবৈশম্পায়ন শ্রীজনমেজয়ের সভায় শ্রীমহাভারত লক্ষ-শ্লোকরূপে বিস্তার করিয়া প্রকাশ করেন।[৪]

অতএব শ্রীমদ্ভাগবত অষ্টাদশ পুরাণের অতিরিক্ত কোনো স্বতন্ত্র পুরাণ নহে। মৎস্যপুরাণ, স্কন্দপুরাণ, পদ্মপুরাণাদিতে অষ্টাদশ-পুরাণের অন্যতম শ্রীমদ্ভাগবতের যে সকল লক্ষণ ও শ্লোক-সংখ্যাদি কথিত হইয়াছে, একমাত্র শ্রীমদ্ভাগবতেই তাহা অক্ষরে অক্ষরে প্রজোয্য হয়।

---

১। শ্রীক্রমসন্দর্ভ ১।৩।৩-অনুযায়ী তাৎপর্য।

* শ্রীকৃষ্ণের অন্তর্ধানের পর এবং শ্রীপরীক্ষিত কর্তৃক কলি-নিগ্রহের পূর্বে—'সারার্থ-দর্শিনী' ১।৭।৮

২। শ্রীতত্ত্বসন্দর্ভ ২ অনু, ১৬ পৃঃ ও শ্রীসারার্থদর্শিনী( ১।৭।৮ )-টীকা দ্রষ্টব্য; ৩। শ্রীতত্ত্বসন্দর্ভীয় শ্রীসর্বসংবাদিনী ১৪ পৃঃ; ৪। মহাভারত, আ প, ১ম অ, ১০২—১০৪, ১০৯ শ্লোক, বঙ্গবাসী-সং।

## শ্রীমদ্ভাগবতের আবির্ভাব

শ্রীভগবান্ সর্বপ্রথমে 'প্রণব' এবং তৎপরে প্রণবের অর্থ ব্যক্ত করিবার জন্য 'গায়ত্রী' প্রকট করেন। গায়ত্রী—'বেদমাতা'। গায়ত্রী হইতে চারিবেদ ও সমস্ত উপনিষদের আবির্ভাব হইয়াছে। বেদ ও উপনিষৎ-সমূহ গায়ত্রীর মর্ম বিবৃত করিয়াছেন। চারিবেদ ও উপনিষৎসমূহ পর্যালোচনা করিয়া তাঁহাদের সারমর্ম শ্রীব্যাসদেব সূত্রাকারে গ্রথিত করেন; তাহাই ব্রহ্মসূত্র বা বেদান্তসূত্র নামে পরিচিত। শ্রীব্যাস ব্রহ্মসূত্র প্রণয়ন করিবার পর শ্রীনারায়ণ হইতে শিষ্য-পরম্পরায় (অর্থাৎ শ্রীশ্রী-নারায়ণ হইতে শ্রীব্রহ্মা, শ্রীব্রহ্মা হইতে শ্রীনারদ, শ্রীনারদ হইতে শ্রীব্যাস ইত্যাদিক্রমে) শ্রীমদ্ভাগবতের বীজস্বরূপ 'চতুঃশ্লোকী'[1] প্রাপ্ত হ'ন। উক্ত চতুঃশ্লোকী ও স্বকৃত বেদান্তসূত্রের একই তাৎপর্য অনুভব করিয়া শ্রীব্যাসদেব চতুঃশ্লোকীর বিস্তারপূর্বক বেদান্তসূত্রের ভাষ্যস্বরূপ শ্রীমদ্ভাগবত প্রকট করেন। শ্রীভগবানের শক্ত্যাবেশাবতার শ্রীব্যাসের কৃত ব্রহ্মসূত্রের প্রকৃত অর্থ অপরের পক্ষে মনীষা-দ্বারা হৃদয়ঙ্গম করা অসম্ভব। এজন্য শ্রীব্যাস নিজকৃত সূত্রের প্রকৃত অর্থ নিজেই করিয়াছেন এবং তাহা শ্রীমদ্ভাগবতে বিবৃত করিয়াছেন।[2]

ভগবান্ শ্রীবেদব্যাস পুরাণ, ইতিহাসাদি শাস্ত্র প্রকাশ এবং ব্রহ্মসূত্র প্রণয়ন করিয়াও যখন চিত্তের প্রসন্নতা লাভ করিতে পারিলেন না, তখন নিজকৃত ব্রহ্মসূত্রের অকৃত্রিম ভাষ্য-স্বরূপ শ্রীমদ্ভাগবত—সমাধিতে প্রাপ্ত হইয়া তাহা জগতে প্রচার করিলেন। শ্রীমদ্ভাগবত প্রথমে সমাধিস্থ শ্রীকৃষ্ণদ্বৈপায়নের চিত্তে সূক্ষ্মরূপে আবির্ভূত হ'ন। তাহাই সংক্ষিপ্তাকারে পুনরায় সূত্ররূপে প্রকটিত হ'ন। পরিশেষে তাহা হইতে বিস্তৃতরূপে সাক্ষাৎ শ্রীমদ্ভাগবতের আবির্ভাব হয়।[3]

---

১। ভা ২।৯।৩২—৩৫; ২। চৈ চ ম ২৫।৮৯—৯৮; ৩। শ্রীতত্ত্বসন্দর্ভ ১ম অনু, ৫, ৭ পৃঃ।

শ্রীমদ্ভাগবত-কীর্তন-সভার প্রথম অধিবেশন হইয়াছিল—সরস্বতীর পশ্চিম-তটে 'শম্যাপ্রাস'-নামক স্থানে—বদরিকাশ্রমস্থ ব্যাসাশ্রমে।[১] এই সময়ে মহামুনি শ্রীব্যাস গুরুবর শ্রীনারদের আদেশে এই মহাগ্রন্থ প্রকাশ করিয়া সর্বপ্রথমে শ্রীশুকদেবের নিকট অধ্যাপনা করিয়াছিলেন।



শ্রীশুকরতল—দূরে শ্রীগঙ্গা প্রবাহিতা

শ্রীমদ্ভাগবত-সভার দ্বিতীয় অধিবেশন হইয়াছিল গঙ্গার তীরে। সেই স্থানের বর্তমান নাম 'শুকরতল'। এখানে শ্রীশুকদেব শ্রীপরীক্ষিতের নিকট লোমহর্ষণি শ্রীসূতগোস্বামি-প্রমুখ বহু ঋষির সম্মুখে এক সপ্তাহকাল শ্রীমদ্ভাগবত-কথা কীর্তন করিয়াছিলেন।[২]

১। ভা ১।৭।২,৩; ২। ভা ১।১৯।৫—৪০; শুকরতলের বিস্তৃত বিবরণ 'গৌড়ীয়' সাপ্তাহিকপত্রে (১০ম বর্ষ, ২য় ও ২১শ সংখ্যা) গ্রন্থকার-রচিত 'শুকরতল' এবং 'শ্রীপরীক্ষিত-পারায়ণ-পীঠে প্রভুপাদ'-শীর্ষক প্রবন্ধদ্বয়ে দ্রষ্টব্য।

শ্রীমদ্ভাগবত-সভার তৃতীয় অধিবেশনের স্থান—গোমতী-তটস্থিত 'শ্রীনৈমিষারণ্য'—যে স্থানে শ্রীসূতগোস্বামী শ্রীশৌনকাদি ঋষির নিকট শ্রীমদ্‌ভাগবত ব্যাখ্যা করিয়াছিলেন।'

## শ্রীমদ্ভাগবতের সার্বভৌম অসমোর্ধ্বত্ব

শ্রীমদ্ভাগবত—বেদ-কল্পবৃক্ষের অষ্টি-বল্কলাদিরহিত সচ্চিদানন্দ-রসঘন প্রপক্কফল—শ্রীকৃষ্ণ হইতে শ্রীব্রহ্মা-শ্রীনারদ-শ্রীব্যাস-শ্রীশুক-প্রমুখ মহদ্-



শুকরতলে শ্রীশুকদেবজী-টীলা ও শ্রীশুক-পাদপীঠ

গণের শ্রীমুখপদ্ম-নিঃসৃত হইয়া অখণ্ডভাবে জগতে অবতীর্ণ এবং অপ্রাকৃত-রসিক ও ভাবুকগণের অনুক্ষণ নিত্য-আস্বাদ্য মূর্তিমান ভক্তিরস। লীলাপুরুষোত্তম শ্রীকৃষ্ণের অন্তর্ধান-লীলার পর তাঁহারই

১। ভা ১।১।৪

দ্বিতীয় বিগ্রহ ও অচিন্ত্যপরমচমৎকারলীল শব্দার্চারূপে ইনি কলিযুগে অহৈতুকী কৃপা-বিস্তার-পূর্বক আবির্ভূত। সুতরাং স্বয়ংরূপ-তত্ত্ব শ্রী-কৃষ্ণের ন্যায়ই গ্রন্থাবতার শ্রীমদ্ভাগবতও স্বয়ংরূপ-শাস্ত্র।

শ্রীমদ্ভাগবত—সকল-নিগমাগমের সার, মহাপুরাণসমূহের মধ্যে সর্বোত্তম অমলপুরাণ, সাত্বত-তন্ত্রগণের মধ্যে সর্বশ্রেষ্ঠ পারমহংসী সংহিতা,



শ্রীনৈমিষারণ্যে গোমতী-নদীর দৃশ্য

একাধারে স্বতঃসিদ্ধ গায়ত্রীভাষ্য, ব্রহ্মসূত্র-ভাষ্য, ভারত-তাৎপর্য ও বেদার্থ-বিস্তার। শ্রীমদ্ভাগবত—পরমহংস-ভাগবতগণের সেব্য পরমবিশুদ্ধ অদ্বয়-জ্ঞানের কীর্তনকারী, জ্ঞান-বিরাগ-ভক্তি-সমন্বিত নৈষ্কর্মের আবিষ্কর্তা, পরসাহিত্যাত্মক মহাকাব্য-মুকুটমণি ও অসংখ্য মহাকাব্য-মরকতের খনি, সর্বনির্দোষগুণ-রীতি-অলঙ্কার-ধ্বনি-বক্রোক্তি-রস-প্রস্থান-প্রাচুর্যের উৎস,

অসংখ্য বৈদিক ও স্বারসিক অভিনব ছন্দোরত্নাকর, সহৃদয়-সুসামাজিক-সৎকাব্য-রসিকগণের পরমচমৎকারজনক-রসামৃত-সাগরস্বরূপ। এই কল্প-তরুর অঙ্কুর—প্রণব। ইঁহার আবির্ভাব-ক্ষেত্র—সাক্ষাৎশ্রীভগবানের শ্রীমুখ-কমল এবং শ্রীব্রহ্মা-নারদ-ব্যাস-শুক-সূত-প্রমুখ মহদ্গণের হৃদয়-সরোরুহ। এই কল্পতরুর ১২টি স্কন্ধ, ৩৩৫টি শাখা (অধ্যায়), ১৮ হাজার শ্লোকময় পত্র



শ্রীনৈমিষারণ্য—শ্রীচক্রতীর্থ

এবং ভক্তিরূপ আলবালের দ্বারা ইঁহার পুষ্টি। স্বীয় অচিন্ত্য-শক্তিপ্রভাবে শ্রীমদ্ভাগবত—একাধারে কল্পতরু, তাঁহার রসময় ফল ও মালাকার। সমস্তশাস্ত্রের মস্তকোপরি এই কল্পতরু নিত্যকাল সগৌরবে প্রতিষ্ঠিত আছেন। এই দ্বাদশ-স্কন্ধাত্মক শ্রীমদ্ভাগবত দ্বাদশ-রসাধার দ্বাদশ-বনাত্মক শ্রীবৃন্দাবনের অদ্বিতীয় বিষয়ালম্বন অখিলরসামৃতমূর্তি শ্রীমদ্ভগবৎস্বরূপ

হইয়াও তৎপ্রিয়তম আশ্রয়ালম্বন-শিরোমণি মহাভাবমূর্তি শ্রীমদ্ভাগবত-স্বরূপ; রসরাজ শ্রীকৃষ্ণস্বরূপ হইয়াও রসরাজ-মহাভাব-মিলিত-তনু শ্রীগৌরহরির অভিন্নমূর্তি এবং তদাস্বাদিত ও তৎপ্রদর্শিত দর্শন, ভজন ও সংবেদন-প্রস্থানের স্বতঃসিদ্ধ প্রমাণ-চক্রবর্তিচূড়ামণি শ্রীগ্রন্থভাগবত-রূপে গৌড়ীয় রসিক-সম্প্রদায়ের সদোপাস্য ও সদোপজীব্য অভীষ্ট দেবতা। শ্রীমদ্ভাগবত একাধারে লোকোত্তর ও লোকবল্লীলা-কৈবল্য-মাধুরী, দিব্যাদিব্য-ক্রীড়া-কৌতুক[১], ঐশ্বর্য ও মাধুর্য-বৈদগ্ধী এবং অনির্বাচ্য ব্রহ্মানন্দ, অনির্বাচ্যতর ভজনানন্দ, অনির্বাচ্যতম প্রেমানন্দ ও মহানির্বাচ্যতম[২] বিপ্রলম্ভ-রসবৈচিত্রী প্রকট করিয়া বিভিন্ন অপ্রাকৃত রসিকগণের বিশুদ্ধসত্ত্বকে অতিমর্ত্য রসার্ণবে নিমজ্জিত করিতেছেন। শ্রীমদ্ভাগবত একাধারে সর্বমহন্মহনীয়-শ্রীচরণপঙ্কজ শ্রীভগবানের আবির্ভাবিত ও শ্রীব্যাস-শুকাদি মহৎকীর্তিত; সুতরাং স্বাভাবিক-শব্দ-প্রভাব-সমন্বিত শ্রীগ্রন্থাবতার। "বিদ্যা ভাগবতাবধি"—এই প্রসিদ্ধ উক্তি হইতে শ্রীমদ্ভাগবতানুশীলনেই সমস্ত বিদ্যার পর্যাপ্তি, ইহা জানা যায়। শ্রীমদ্ভাগবতের ভক্তিবিদ্যাই শব্দব্রহ্ম শ্রীনামেশ্বরের ঈশ্বরী।

এই শ্রীমদ্ভাগবত এইরূপ পরমকারুণিক মহাবদান্যাবতার হইয়াও অভক্ত সুরিগণের মোহনকারী এবং আধ্যক্ষিক (বিমুখ ইন্দ্রিয়দ্বারা পরিমাপ করিবার বুদ্ধিবিশিষ্ট), অনূচানমানী ( শাস্ত্রাদি অধ্যয়নের গর্বে গর্বিত ), জ্ঞানলব-দুর্বিদগ্ধ ( প্রাকৃত-জ্ঞান ও জড়-বিজ্ঞানের কণিকামাত্র-লাভে দুষ্ট পণ্ডিত অর্থাৎ অপ্রাকৃত রাজ্যেরও জ্ঞাতার অভিমানকারী ) ব্যক্তিগণের নিকট মহাদুর্বোধ, মহাদুর্গম অথচ শরণাগত সেবোন্মুখ ব্যক্তির নিকট সহজ-বৎসল, মহাকরুণ ও নিগূঢ়তাৎপর্য-প্রকাশক।

---

১। শ্রীনাটকচন্দ্রিকা ৭ম সংখ্যা, ২য় পৃঃ ও শ্রীজীবপাদ-কৃত 'সংকল্পকল্পদ্রুম'—ফলনিষ্পত্তি ৫ম সংখ্যা; ২। শ্রীবৃহদ্ভাগবতামৃত-টীকা ১।৭।১২৫,১২৬

## সর্বমহাজন-সদোপাস্য শ্রীমদ্ভাগবত

শ্রীমদ্ভাগবত প্রাচীন ও আধুনিক মহদ্‌গণের সদোপাস্য শাস্ত্ররূপে
এই জগতে বিদ্যমান রহিয়াছেন। হয়শীর্ষ-পঞ্চরাত্রে যে 'তন্ত্রভাগবতে'র
নাম দৃষ্ট হয়, তাহা শ্রীমদ্ভাগবতের ভাষ্যভূত ; শ্রীহনুমদ্ভাষ্য, বাসনাভাষ্য,
সম্বন্ধোক্তি, বিদ্বৎকামধেনু, তত্ত্বদীপিকা, ভাবার্থদীপিকা ও পরমহংসপ্রিয়া
প্রভৃতি বহু বহু ব্যাখ্যা-গ্রন্থ এবং মুক্তাফল, হরিলীলা, ভক্তিরত্নাবলী
প্রভৃতি নিবন্ধ-গ্রন্থ একমাত্র শ্রীমদ্ভাগবত-অবলম্বনে প্রসিদ্ধ মহদ্‌গণের
দ্বারা রচিত হইয়া এখনও জগতে প্রচারিত রহিয়াছেন। শ্রীমধ্বাচার্য ও
শ্রীমদ্ভাগবতকে তাঁহার পরমোপাস্যরূপ এবং বেদের শ্রেষ্ঠ ফল ও ব্রহ্ম-
সূত্রের ভাষ্যরূপে বর্ণন করিয়াছেন। শ্রীশঙ্করাবতার শ্রীশঙ্করাচার্য ভক্তি ও
ভগবদ্বিগ্রহের নিত্যত্ব-সংস্থাপক শ্রীমদ্ভাগবতকে কোনরূপ চালনা না
করিয়া শ্রীমদ্ভাগবতে বর্ণিত বিবিধ লীলা ও শ্রীকৃষ্ণের পারতম্য তথা
শ্রীশ্রীরাধামাধবের মাধুর্য শ্রীগোবিন্দাষ্টক, শ্রীযমুনাষ্টক, প্রবোধসুধাকর
প্রভৃতি গ্রন্থে অদ্বৈত-মতাবলম্বনে বর্ণন করিয়াছেন। শ্রীবল্লভ-সম্প্রদায়ের
শ্রীপুরুষোত্তম মহারাজ (১৬৬৮ খ্রীঃ)-বিরচিত 'শ্রীভাগবতশঙ্কা-নিরাসবাদ'-
গ্রন্থে এবং শ্রীগোপালাচার্য-বিরচিত 'শ্রীভাগবত-ভূষণ'-গ্রন্থে উক্ত হইয়াছে
যে, পদ্মপুরাণীয় শ্রীবাসুদেব-সহস্রনামের ( নামান্তর শ্রীবিষ্ণুসহস্রনামের )
শ্রীশঙ্করাচার্যকৃত ভাষ্যে শ্রীমদ্ভাগবতের নামোল্লেখপূর্বক নিম্নলিখিত
শ্রীভাগবত-বাক্যসমূহ উদ্ধৃত হইয়াছে, যথা—"স আশ্রয়ঃ পরং ব্রহ্ম
পরমাত্মেতি শব্দ্যতে। ইতি ভাগবতে ( ২।১০।৭ )—ইতি প্রথমশতকে
পঞ্চম-নাম-ব্যাখ্যানে ; পশ্যন্ত্যদো রূপমদভ্রচক্ষুষা, সহস্রপাদোরু-ভুজা-
ননাদ্ভুতম্। ইত্যাদি ভাগবতে (১।৩।৪)—ইতি পঞ্চপঞ্চাশন্নাম-ব্যাখ্যানে।"[১]

---

১। গোস্বামী শ্রীপুরুষোত্তমজী-বিরচিত 'শ্রীভাগবত-শঙ্কানিরাসবাদ'-গ্রন্থে ৬ পৃঃ, মোহনলাল শাস্ত্রি-সং, ১৯৬৯ সংবৎ এবং গোপালাচার্য-বিরচিত 'শ্রীভাগবতভূষণ'-গ্রন্থের ২য় উল্লাস, ৮ম ভূষণ, মুম্বই গণপতকৃষ্ণাজী মুদ্রালয়ে মুদ্রিত-সং।

শ্রীশঙ্করাচার্য 'চতুর্দশমতবিবেক'গ্রন্থেও শ্রীমদ্ভাগবতের প্রসঙ্গ উল্লেখ করিয়াছেন বলিয়া শ্রীপুরুষোত্তম মহারাজ জানাইয়াছেন।[১]

শ্রীমদ্ভাগবত শ্রীশুকদেবাদি আত্মারাম মুনীন্দ্রগণেরও নিত্য আরাধ্য। যদিও শ্রীব্যাসদেব ও শ্রীনারদ যথাক্রমে শ্রীশুকদেবের শ্রীগুরুপাদপদ্ম ও পরমগুরুদেব, তথাপি তাঁহারাও পরীক্ষিৎ-সভায় শ্রীশুকদেবের শ্রীমুখ হইতে পুনরায় শ্রীমদ্ভাগবত শ্রবণ করিয়াছিলেন। শ্রীমদ্ভাগবত—নিত্যসিদ্ধ সনাতন হইয়াও নিত্য-নূতন। শ্রীবোপদেবের শ্রীহরিলীলা-ধৃত উক্তি হইতে জানা যায়[২],—বেদ, পুরাণ ও কাব্যশাস্ত্র যথাক্রমে প্রভু, মিত্র ও প্রিয়ের ন্যায় উপদেশ দিয়া থাকেন। কিন্তু শ্রীমদ্ভাগবত উক্ত তিনরূপেই সর্বদা জীবের কল্যাণার্থ উপদেশ প্রদান করিয়া আসিতেছেন। শ্রীশ্রীজীবপাদ বলেন,—শ্রীমদ্ভাগবতই চরম প্রমাণ। শ্রীমদ্ভাগবতের কোন শ্লোকের উদ্ধৃতির পরে যদি শ্রুতি-পুরাণাদির অন্য কোন বাক্য উদ্ধৃত করা হয়, তাহা হইলে জানিতে হইবে যে পরবর্তি-প্রমাণবাক্যসমূহ গ্রন্থকারের মতের অনুকূলে দেওয়া হইয়াছে—শ্রীমদ্ভাগবতের প্রামাণ্যকে দৃঢ় করিবার জন্য নহে।[৩] শ্রীশ্রীসনাতন গোস্বামিপাদ শ্রীকৃষ্ণলীলাস্তবে শ্রীমদ্ভাগবতের স্তুতি করিয়া বলিয়াছেন,—

সর্বশাস্ত্রাব্ধিপীযূষ সর্ববেদৈকসৎফল।
সর্বসিদ্ধান্তরত্নাঢ্য সর্বলোকৈকদৃক্‌প্রদ ॥
সর্বভাগবত-প্রাণ শ্রীমদ্ভাগবত প্রভো।
কলিধ্বান্তোদিতাদিত্য শ্রীকৃষ্ণপরিবর্তিত ॥
পরমানন্দপাঠায় প্রেমবর্ষ্যক্ষরায় তে।
সর্বদা সর্বসেব্যায় শ্রীকৃষ্ণায় নমোঽস্তু মে ॥

---

১। শ্রীভাগবত-শঙ্কানিরাসবাদ—৬ পৃঃ; ২। হরিলীলা ১।৯, নিত্যস্বরূপ ব্রহ্মচারি-সং, শ্রীবৃন্দাবন ১৯৬৩ সংবৎ; ৩। শ্রীতত্ত্বসন্দর্ভ—১ অনু ১১ পৃঃ।

মদেকবন্ধো মৎসঙ্গিন্ মদ্গুরো মন্মহাধন।
মন্নিস্তারক মদ্ভাগ্য মদানন্দ নমোঽস্তু তে॥
অসাধু-সাধুতাদায়িন্নতিনীচোচ্চতাকর।
হা ন মুঞ্চ কদাচিন্মাং প্রেম্ণা হৃৎকণ্ঠয়োঃ স্ফুর॥[১]

হে শ্রীমদ্ভাগবত! আপনি সর্বশাস্ত্র-সমুদ্রোদ্ভূত অমৃতস্বরূপ (সার-সমন্বয়), সকল বেদের একমাত্র সর্বোত্তম নিত্যফল, সর্বসিদ্ধান্তরত্নের দ্বারা ধনশালী এবং মুক্ত, মুমুক্ষু, বিষয়ী, ভক্ত প্রমুখ সকল লোকেরই দৃষ্টি-প্রদাতা। আপনি সর্বভাগবত-মহদ্গণের প্রাণ, শ্রীকৃষ্ণের অন্তর্ধানের পর কলিযুগ-জনিত অজ্ঞানান্ধকার-রাশির বিনাশে উদিত সূর্যস্বরূপ এবং দ্বাপরীয় লীলাবিলাসী শ্রীকৃষ্ণ—গ্রন্থকারে পরিবর্তিত। আপনার পাঠে পরমানন্দ লাভ হয়, আপনার প্রতি অক্ষর প্রেমবর্ষণ করে, আপনি সর্বদা সকলেরই সেব্য। আপনি শ্রীকৃষ্ণস্বরূপ, আপনার শ্রীচরণে আমার নমস্কার। আপনিই আমার একমাত্র বন্ধু, আমার নিত্যসঙ্গী, আমার শ্রীগুরুদেব, আমার মহাধন, আমার নিস্তারক, আমার ভাগ্য, আমার আনন্দস্বরূপ, আপনাকে নমস্কার। আপনি অসাধুকেও সাধুতা এবং অতি নীচ-জনকেও সর্ব্বোচ্চতা প্রদান করেন, আমাকে কখনও ত্যাগ করিবেন না; আমার হৃদয়ে ও কণ্ঠে প্রেমভরে স্ফুরিত হউন।

### শ্রীমদ্ভাগবতের সনাতনত্ব

কুতর্ক-স্পৃহা ও দুরভিসন্ধির বশীভূত হইয়া কেহ কেহ দেবীভাগবতই প্রসিদ্ধ মহাপুরাণ—ইহা বলিতে চাহেন। বস্তুতঃ, দেবীপুরাণের লক্ষণ ও শ্রীমদ্ভাগবতের লক্ষণ ধরিয়া বিচার করিলেই উক্ত দুরভিসন্ধির প্রমাণ পাওয়া যায়। 'তস্যেদম্' (পা৹ ৪।৩।১২০) এই পাণিনিসূত্রানুসারে—ভগবতঃ ইদম্ 'ভাগবতম্'—এই শব্দ নিষ্পন্ন হয়। কিন্তু 'ভগবত্যা ইদম্'

১। শ্রীশ্রীকৃষ্ণলীলাস্তব ৪১২—৪১৬ শ্লোক।

এইভাবে 'ভাগবত'-পদ নিষ্পন্ন হয় না। 'ভগবতী'-শব্দ স্ত্রীলিঙ্গ বলিয়া 'স্ত্রীভ্যোঢক্' (৪।১।১২০) এই সূত্রানুসারে 'ভগবতীয়'—এইরূপ পদ নিষ্পন্ন হয়। ইহার দ্বারা স্পষ্টই প্রমাণিত হয়, বহুমানিত শ্রীমদ্‌ভাগবতের অবৈধ অনুকরণে দেবীভাগবত রচিত হইয়াছিল। লোকোত্তর প্রাচীন আচার্যগণ তাঁহাদের গ্রন্থে দেবীভাগবতকে ভাগবত বলেন নাই, শ্রীমদ্-ভাগবতকেই স্বীকার করিয়াছেন এবং শ্রীমদ্ভাগবতেরই বহু প্রমাণ-বাক্য উদ্ধার করিয়াছেন। সকল সম্প্রদায়ের আচার্যগণই শ্রীমদ্ভাগবতের টীকা করিয়াছেন এবং শ্রীমদ্ভাগবতকে অবলম্বন করিয়াই বিবিধ নিবন্ধ ও সন্দর্ভাদি রচনা করিয়াছেন। শ্রীমদ্ভাগবতের ৬২টি টীকার নাম পাওয়া যায়।[১] শ্রীমদ্ভাগবতের প্রথম শ্লোকেরই ১০০ প্রকার টীকা মুম্বই বেঙ্কটেশ্বর-প্রেসে মুদ্রিত হইয়াছে।[২] দেবীভাগবতের দ্বিতীয় টীকা নাই। টীকাকার নীলকণ্ঠ লিখিয়াছেন,—"দেবীভাগবতস্যাস্য ব্যাখ্যানরহিতস্য চ। ব্যাখ্যানং ক্রিয়তে সম্যক্ তিলকাখ্যং মহত্তরম্ ॥"[৩]

মহাভারতের প্রসিদ্ধ টীকাকার নীলকণ্ঠ কিন্তু দেবীভাগবতের টীকা করেন নাই। মহাভারতের টীকাকার নীলকণ্ঠ চতুর্ধর-বংশাবতংস গোবিন্দ সূরির পুত্র; আর দেবীভাগবতের টীকাকার নীলকণ্ঠ রঙ্গনাথের পুত্র ও শৈবোপনামক।[৪] শৈব নীলকণ্ঠ দেবীভাগবতের টীকার উপক্রমণিকায় দেবীভাগবতকেই যে প্রকৃত ভাগবত এবং শ্রীমদ্ভাগবতের নাম বিষ্ণু-ভাগবত বলিয়াছেন, ইহা তাঁহার নিছক স্বকপোল-কল্পনা।

---

১। পরিশিষ্টে শ্রীমদ্ভাগবতের বিভিন্ন টীকার নামের তালিকাদি দ্রষ্টব্য; ২। ভাগবতপুরাণ—শ্রীশ্যামাচরণ কবিরত্ন-কৃত পুস্তিকা, ৫৫ পৃঃ, কাশী ১৩৩০ বঙ্গাব্দ; ৩। রঙ্গনাথপুত্র নীলকণ্ঠকৃত 'তিলক' নামক ব্যাখ্যার মঙ্গলাচরণ-শ্লোক; ৪। "শ্রীমল্লক্ষ্মবতীং লক্ষ্মীং মাতরং দেশিকোত্তমাম্। পিতরং রঙ্গনাথাখ্যং দেশিকোত্তমমাশ্রয়ে ॥ রত্নজীপ্রেরিতেনৈব পুরাণান্যবলোক্য চ। শৈবোপনামকেনৈব নীলকণ্ঠেন কেনচিৎ॥" ইত্যাদি টীকার মঙ্গলাচরণ।

'বিষ্ণুভাগবত' নামে কোন ভাগবত লোকে প্রসিদ্ধি নাই বা কোন প্রাচীন নিবন্ধকার উক্ত নাম দিয়া শ্রীমদ্ভাগবতের কোন বাক্য উদ্ধার করেন নাই। এমন কি, স্মার্তবর রঘুনন্দন ভট্টাচার্য পর্যন্ত তাঁহার দুর্গোৎসবতত্ত্বে, আহ্নিকতত্ত্বে ও শুদ্ধিতত্ত্ব প্রভৃতি গ্রন্থে শ্রীভাগবত ও ভাগবত নাম দিয়াই শ্রীমদ্ভাগবতের বাক্য উদ্ধার করিয়াছেন।

### আচার্যবৃন্দ-কর্তৃক প্রমাণরূপে স্বীকৃত

মহাভারতের টীকাকার গোবিন্দসূরি-সূনু নীলকণ্ঠ[১] তাঁহার গীতার টীকার বহুস্থানে শ্রীমদ্ভাগবতকে 'ভাগবত' বলিয়া ইহার বাক্য উদ্ধার করিয়াছেন, যথা—গীতা ( ১২।১০ )—"শ্রবণং কীর্তনং বিষ্ণোঃ স্মরণং পাদসেবনম্ ইত্যাদি" ( ভা ৭।৫।২৩ ) ; গীতা (১৪।২২)—"শ্রীভাগবতে স্মর্যতে 'দেহঞ্চ নশ্বরমবস্থিতমুত্থিতং বা ইত্যাদি" ( ভা ১১।১৩।৩৬ ) ; গীতা ( ১৮।৫৪ ) "অয়ঞ্চ ভক্তঃ শ্রীভাগবতে দর্শিতঃ 'সর্বভূতেষু যঃ পশ্যেদ্ ভগবদ্ভাবমাত্মনঃ ইত্যাদি" ( ভা ১১।২।৪৫ )। এই নীলকণ্ঠই শ্রীগোকুল-কাণ্ড, শ্রীবৃন্দাবনকাণ্ড, শ্রীঅক্রূরকাণ্ড ও শ্রীমথুরাকাণ্ড—এই চারি কাণ্ডাত্মক 'মন্ত্রভাগবত' রচনা করিয়াছিলেন। উক্ত মন্ত্রভাগবতে তিনি আড়াই শত ঋঙ্‌মন্ত্রের শ্রীশ্রীরামকৃষ্ণ-লীলাপর ব্যাখ্যা করিয়াছেন এবং শ্রীহরিবংশের টীকায় বহু শ্রুতি ও ঋঙ্‌মন্ত্র উদ্ধার করিয়া তদ্দ্বারা সমগ্র শ্রীকৃষ্ণ-লীলা ব্যাখ্যা করিয়াছেন।

শ্রীমদ্ভাগবত যে প্রাচীন কাল হইতে শ্রেষ্ঠ প্রমাণ-গ্রন্থরাজরূপে প্রকটিত ছিলেন, ইহার প্রমাণ শ্রীবোপদেব-কৃত শ্রী'হরিলীলা'-গ্রন্থে পাওয়া যায় —"আনন্দস্য হরেলীলা বক্তা ভাগবতাগমঃ। স্কন্ধৈর্দ্বাদশভিঃ শাখাঃ

---

১। মহাভারতের ও হরিবংশের প্রতি অধ্যায়ের পুষ্পিকায়—"ইতি শ্রীমৎপদবাক্য-প্রমাণ-মর্যাদাধুরন্ধর-চতুর্ধর-বংশাবতংস-শ্রীগোবিন্দসূরি-সূনো নীলকণ্ঠস্য কৃতৌ ভারতভাবদীপে"—বঙ্গবাসী-সং দ্রষ্টব্য।

প্রতন্বন্দ্বিজসেবিতাঃ ॥[১] ইতীদং দ্বাদশস্কন্ধং পুরাণং ব্রহ্মসম্মিতম্ ॥[২] ইতি ভাগবতস্যানুক্রমণী রমণী কৃতা। বিদুষা বোপদেবেন বিদ্বৎ[৩]কেশব-সূনুনা ॥[৪] শ্রীমদ্ভাগবতের প্রত্যেক স্কন্ধের বিশেষ প্রয়োজনীয় উক্তির উপর বোপদেব শ্রীমদ্ভাগবতের অনুক্রমণিকারূপে হরিলীলা রচনা করিয়াছেন। শ্রীমদ্ভাগবত এতটা সুপ্রসিদ্ধ শাস্ত্র যে, বোপদেব শ্রীমদ্ভাগবতকে অবলম্বন করিয়া 'হরিলীলা', 'মুক্তাফল' ও 'পরমহংস-প্রিয়া'-নামক তিনটি নিবন্ধ লিখিয়াছেন। পরমহংসপ্রিয়ায় মুগ্ধবোধ-ব্যাকরণকার বোপদেব শ্রীমদ্ভাগবতোদ্ধৃত সহস্রাধিক আর্ষ-প্রয়োগের উদাহরণ প্রদর্শন করিয়াছেন। শ্রীজীবগোস্বামিপাদ পরমহংসপ্রিয়াকে ভাগবতের ব্যাখ্যাগ্রন্থ বলিয়াছেন। শ্রীমদ্ভাগবত হইতে প্রায় ৮০০ শ্লোক চয়ন করিয়া এবং তৎসহ উপক্রমে নিজকৃত পাঁচটি শ্লোক ও উপসংহারে ছয়টি শ্লোক অবতরণিকারূপে গুম্ফিত করিয়া শ্রীবিষ্ণুপ্রকরণ ( ১ম—৪র্থ অধ্যায় ), শ্রীবিষ্ণুভক্তি-প্রকরণ ( ৫ম, ৬ষ্ঠ অধ্যায় ), শ্রীবিষ্ণুভক্ত্যঙ্গবর্গ-প্রকরণ (৭ম—১০ম অধ্যায়) ও শ্রীবিষ্ণুভক্ত-প্রকরণ (১১শ—১৯শ অধ্যায়) —এই চারিটি প্রকরণাত্মক মুক্তাফলগ্রন্থ রচিত হইয়াছে।

মহারাষ্ট্রের অন্তর্গত দেবগিরির যাদববংশীয় রাজা মহাদেব ও রাম-চন্দ্রের সভায় **হেমাদ্রি ১২৬০** খ্রীষ্টাব্দ হইতে **১৩০৯** খ্রীষ্টাব্দ পর্যন্ত মন্ত্রিপদে অধিষ্ঠিত ছিলেন। বোপদেব উক্ত হেমাদ্রিরই আশ্রিত ও সহচর।[৫] **শ্রীমধ্বাচার্য ১২৩৮** খ্রীষ্টাব্দ হইতে **১৩১৭** খ্রীষ্টাব্দ পর্যন্ত

---

১। হরিলীলা ১।২ শ্লোক, শ্রীবৃন্দাবন ১৯৬৩ বিক্রম-সংবৎ; ২। ঐ ১।৫; ৩। 'বিদ্বৎ'-স্থলে কোথাও 'ভিষক্'-পাঠ দৃষ্ট হয়; ৪। হরিলীলা ১২।১৮; ৫। (ক) Vide, Annals of the Bhandarkar Oriental Research Institute, p. 185, Poona 1933; (খ) Vide, Muktaphala of Vopadeva with Kaivalyadipika of Hemadri—edited by Prof. Durgamohan

প্রকট ছিলেন। সুতরাং শ্রীমধ্বাচার্য—হেমাদ্রি ও বোপদেবের কিঞ্চিৎ পূর্ববর্তী ব্যক্তি। শ্রীমধ্বাচার্য শ্রীমদ্ভাগবতের 'ভাগবত-তাৎপর্য্য'-নামক ভাষ্য রচনা করিয়াছেন এবং শ্রীমদ্ভাগবতকে গরুড়পুরাণের প্রমাণ হইতে ব্রহ্মসূত্র ও মহাভারতের বিশেষ অর্থনির্ণায়ক, গায়ত্রীভাষ্যস্বরূপ ও বেদার্থ-সংযুক্ত শাস্ত্র, তথা পুরাণসমূহের সার এবং সাক্ষাৎ ভগবানের দ্বারা প্রকটিত দ্বাদশ স্কন্ধযুক্ত, অষ্টাদশ সহস্র শ্লোকময় গ্রন্থ এবং ব্রহ্মাণ্ডপুরাণের প্রমাণ হইতে বেদের সর্বশ্রেষ্ঠ ফল বলিয়া অভিহিত করিয়াছেন। তাহা ছাড়া তিনি তাঁহার ঋগ্ভাষ্য, ঐতরেয়ভাষ্যাদি বিভিন্ন উপনিষদ্ভাষ্য, ব্রহ্মসূত্র-ভাষ্য, গীতাভাষ্য প্রভৃতির মধ্যে শ্রীমদ্ভাগবতের শ্লোকসমূহ প্রমাণরূপে উদ্ধার করিয়াছেন। শ্রীমধ্বাচার্যের অতি বাল্যকালেও ( যখন তিনি বাসুদেব নামে পরিচিত) শ্রীমদ্ভাগবত এরূপ প্রসিদ্ধ পুরাণরূপে প্রচারিত ছিল যে, শ্রীবাসুদেব শ্রীমদ্ভাগবতের ৫ম স্কন্ধের একটি গদ্যের প্রকৃত পাঠ পণ্ডিত-সভায় নির্ধারণ করিয়া পণ্ডিতমণ্ডলীর প্রশংসাভাজন হইয়াছিলেন।[১] এতদ্ব্যতীত শ্রীমধ্বাচার্য তাঁহার গীতাভাষ্যে 'নারায়ণাষ্টাক্ষরকল্প'-নামক প্রাচীন শাস্ত্র হইতে নিম্নলিখিত শ্লোকটি উদ্ধার করিয়া শ্রীমদ্ভাগবতকে 'উত্তম পঞ্চম-বেদ'রূপে জ্ঞাপন করিয়াছেন, যথা—"বেদাদপি পরং চক্রে

---

Bhattacharya, Calcutta 1944, Introduction p. VII ; (গ) বোপদেব ১১৮২ শকাব্দে চিকিৎসক ( ব্রাহ্মণ ) কেশবচন্দ্রের ঔরসে রাধামতী দেবীর গর্ভে দৌলতাবাদ-নামক স্থানে জন্মগ্রহণ করেন। নিম্নলিখিত উদ্ভট শ্লোক তাহার প্রমাণ—"দক্ষিণে দেবগির্যদ্রৌ পঞ্চবসুধরেন্দুমে। রাধামত্যুদরে জাতো বোপদেবো জনার্দনঃ॥" দেবগিরি রাজধানীতে যে বোপদেবের বাস ছিল, কবিকল্পদ্রুমের শেষ শ্লোকে বোপদেব নিজেই তাহার আভাস দিয়া গিয়াছেন।—সাহিত্য-পরিষৎ-পত্রিকা, ১৩১২ বঙ্গাব্দ, অম্বিকাচরণ শাস্ত্রী-লিখিত 'বোপদেব' প্রবন্ধের (১২৩—১২৮ পৃঃ) মর্মাবলম্বনে লিখিত।

১। শ্রীমধ্বশিষ্য শ্রীত্রিবিক্রম-পণ্ডিতাত্মজ শ্রীনারায়ণ-পণ্ডিতাচার্য-কৃত 'মধ্ববিজয়' ৪।৪৯—৫২

**পঞ্চমং বেদমুত্তম্**। ভারতং পঞ্চরাত্রঞ্চ মূলং রামায়ণং তথা ॥ পুরাণং **ভাগবতঞ্চেতি** সংভিন্ন **শাস্ত্রপুঙ্গবঃ** ॥ ইতি নারায়ণাষ্টাক্ষরকল্পে।[১] অর্থাৎ (শ্রীব্যাসদেব) চতুর্বেদ হইতেও শ্রেষ্ঠ—পঞ্চম উত্তম বেদ ভারত, পঞ্চরাত্র, মূলরামায়ণ প্রকট করিলেন এবং সর্বাপেক্ষা পৃথক্ **শাস্ত্রশ্রেষ্ঠ** শ্রীমদ্ভাগবত নামক পুরাণ প্রকাশিত করিলেন। শ্রীমধ্বাচার্য শ্রীনারদীয়-পুরাণ হইতেও একটি প্রমাণ উদ্ধার করিয়া পঞ্চরাত্র, মহাভারত, মূলরামায়ণ ও ভাগবত-পুরাণকে 'বিষ্ণুবেদ' নামে জ্ঞাপন করিয়াছেন—"পঞ্চরাত্রং ভারতঞ্চ মূলরামায়ণং তথা। তথা পুরাণং **ভাগবতং বিষ্ণুবেদ** ইতীরিতঃ॥ ইতি নারদীয়ে।"[২]

শ্রীরামানুজাচার্যের কৃত বেদান্ততত্ত্বসারে শ্রীমদ্ভাগবতের বহু বাক্য উদ্ধৃত হইয়াছে. যথা—বেদান্ততত্ত্বসারে দ্বিতীয় সংখ্যায় শ্রীমদ্ভাগবতের ১১।১৭।২ ; তৃতীয় সংখ্যায়—ভা ১১।২৯।৩৭,৪০ ; ষষ্ঠ সংখ্যায়—ভা ১১। ২৮।৯ ; সপ্তম সংখ্যায়—ভা ১১।৯।১৬—১৮.১।৭।৪,৫ ; নবম সংখ্যায় —ভা ১১।২৬।২৩ ; দ্বাদশ সংখ্যায়—ভা ২।১০।৬, ১২।৫।৫ ; ত্রয়োদশ সংখ্যায়—ভা ১০।৮৭।২ ইত্যাদি বহু উদ্ধৃতি দৃষ্ট হয়।[৩]

শ্রীরামানুজাচার্যের শ্রীভাষ্যে বা শ্রীগীতা-ভাষ্যাদিতে শ্রীমদ্ভাগবতের প্রমাণোদ্ধৃতি পাওয়া যায় না। শ্রীরামানুজ স্বকৃত বেদার্থসংগ্রহে' শ্রীবিষ্ণু-পুরাণকেই পুরাণের মধ্যে প্রধানতম প্রমাণ এবং মৎস্যপুরাণের প্রমাণের

---

১। গীতাভাষ্য ১ম অধ্যায়, উপক্রম, ভক্তিবিনোদ ঠাকুর-সম্পাদিত, কলিকাতা ৪০৬ শ্রীগৌরাব্দ ; ২। ঐ ২য় অধ্যায়, উপসংহার; ৩। The Vedanta-tattvasara with English translation & notes by the Revd. J. J. Johnson, C. M. S. Banaras 1898—Reprint from the 'Pandit' এবং 'বেদান্ত-তত্ত্বসার'—শ্রীরামানুজাচার্য-বিরচিত ও শ্রীশ্রীমদ্ ভক্তিসিদ্ধান্ত সরস্বতী গোস্বামিপাদ-সম্পাদিত-সং, ৪৪১ শ্রীচৈতন্যাব্দ।

দ্বারা সাত্ত্বিকপুরাণকেই যথার্থ প্রমাণ বলিয়া প্রতিপাদন করিয়াছেন।[১] রামানুজের বহুমানিত বিষ্ণুপুরাণেই অষ্টাদশপুরাণের নামের তালিকার মধ্যে শ্রীমদ্ভাগবতের নামোল্লেখ আছে, যথা—"অষ্টাদশ পুরাণানি পুরাণজ্ঞাঃ প্রচক্ষতে। ব্রাহ্মং পাদ্মং বৈষ্ণবঞ্চ শৈবং ভাগবতং তথা ॥"[২] আর শ্রীমৎস্যপুরাণে শ্রীমদ্ভাগবতের লক্ষণ-বর্ণনের সহিতই তাঁহার নাম উল্লিখিত হইয়াছে।[৩] সুতরাং শ্রীরামানুজ যে মৎস্যপুরাণের প্রমাণ স্বীকার করিয়াছেন, সেই পুরাণেই ১৮ হাজার শ্লোকযুক্ত শ্রীমদ্ভাগবতকে সাত্ত্বিক পুরাণ বলিয়া বহুমানন করা হইয়াছে। শ্রীমধ্বাচার্য মূলরামায়ণকেই প্রধানতম প্রমাণরূপে উল্লেখ করিয়াছেন কিন্তু উক্ত মূল-রামায়ণ শ্রী-বাল্মীকি-কৃত নহে, এবং শ্রীমধ্ব শ্রীবাল্মীকি-রামায়ণের কোন প্রমাণ কোথাও উদ্ধার করিয়াছেন বলিয়া জানা যায় না। ইহাদ্বারা শ্রীবাল্মীকি-রামায়ণ শ্রীমধ্বাচার্যের পরে রচিত হইয়াছিল, এরূপ সিদ্ধান্তিত হয় না। সেইরূপ শ্রীরামানুজাচার্য স্বকৃত শ্রীভাষ্যাদিতে শ্রীমদ্ভাগবতের নামোল্লেখ না করিলেও তিনি শ্রীবিষ্ণুপুরাণকে শ্রেষ্ঠ প্রমাণ বলিয়া স্বীকার করায় শ্রীবিষ্ণুপুরাণ-কথিত শ্রীমদ্ভাগবতের প্রামাণ্য শ্রীরামানুজাচার্যের দ্বারা সমর্থিত হইয়াছে। শ্রীশ্রীলক্ষ্মীনারায়ণোপাসনার পারতম্য-প্রচারক আচার্য শ্রীরামানুজ শ্রীশ্রীব্রজেন্দ্রনন্দন শ্রীকৃষ্ণের পারতম্য-প্রতিপাদক শ্রীমদ্-ভাগবতকে সাক্ষাদ্ভাবে সর্বশ্রেষ্ঠ প্রমাণরূপে স্বীকার করিতে পারেন না। শ্রীরামানুজাচার্যের আরাধ্য গুরুবর্গের বহুপূর্বে আবির্ভূত শ্রীনম্মা আলোয়ার, শ্রীঅণ্ডাল-প্রমুখ সুপ্রাচীন আলবরগণ শ্রীশ্রীমদ্ভাগবত প্রতিপাদ্য শ্রীব্রজেন্দ্রনন্দনের সমস্ত লীলা, এমন কি শ্রীশ্রীরাধাকৃষ্ণের মাধুর্যলীলা

১। বেদার্থসংগ্রহ—১৯০ পৃঃ ও ১০৮,১০৯ পৃঃ ; কলিকাতাস্থ শ্রীরামানুজ-বেদান্ত-বিদ্যালয়াধ্যক্ষ পণ্ডিত রামদুলারে শাস্ত্রি-প্রকাশিত, ১৯৯৮ বিক্রম সংবৎ, বিষ্ণুপুরা, গোরক্ষপুর ; ২। বি পু ৩।৬।২২, বঙ্গবাসী-সং ; ৩। মৎস্য-পুরাণ ৫৩।২০—২২ শ্লোক, বঙ্গবাসী-সং, ১৩১৬ বঙ্গাব্দ।

পর্যন্ত তাঁহাদের গাঁথায় গ্রন্থন করিয়াছেন। বিদেশীয় ও বিধর্মী গবেষক পণ্ডিতগণও এজন্য বলিয়াছেন,—"The suggestion of Dr. Farquhar that the **Bhagavata Purana** sprang from the midst of some such community as the Alvars[1] seems highly probable. The kind of *bhakti* described in the Purana is precisely that of the Alvars. * * * The Purana however appears to have gone further"[2].

মাধবাচার্যকৃত 'শঙ্করবিজয়'-গ্রন্থে বৃদ্ধ-ব্রাহ্মণবেশী শ্রীব্যাসদেবের প্রতি শ্রীশঙ্করাচার্যের উক্তি—"মুনে পুরাণানি দশাষ্ট সাক্ষাৎ শ্রুত্যর্থগর্ভাণি সুদুষ্করাণি। কৃতানি পদ্যদ্বয়মত্র কর্তুং কো নাম শক্নোতি সুসঙ্গতার্থম্ ॥"[3] এই শ্লোকের টীকাটি এই—"হে মুনে ! ব্রাহ্মং পাদ্মং বৈষ্ণবঞ্চ শৈবং লৈঙ্গং সগারুড়ং। নারদীয়ং **ভাগবতমাগ্নেয়ং** * * * ত্রিষড়িত্যুক্তান্যষ্টাদশ পুরাণানি সাক্ষাচ্ছ্রুত্যর্থগর্ভাণ্যতৈঃ সুদুষ্করাণি ত্বয়া কৃতানি। তত্রাস্মিন্ লোকে সুসঙ্গতার্থং শ্লোকদ্বয়মপি কর্তুং কঃ শক্নোতি।" অর্থাৎ হে মুনে ! আপনি সাক্ষাৎ শ্রুতির অর্থমূলক সুদুষ্কর ১৮টি মহাপুরাণ রচনা করিয়াছেন, তাহা এই—ব্রহ্ম, পদ্ম, বিষ্ণু, শিব, লিঙ্গ, গরুড়, নারদীয়, **ভাগবত** আগ্নেয় ইত্যাদি। সাধারণ পণ্ডিতের পক্ষে সুসঙ্গত অর্থবিশিষ্ট দুইটি পদ্য রচনা করিবারই বা শক্তি কাহার আছে ?

শঙ্কর-দিগ্বিজয়ের এই উক্তি হইতে স্পষ্টই প্রমাণিত হয় যে, বেদ-বেদান্তবিৎ শ্রীশঙ্করাচার্যানুগ মাধবও শ্রীমদ্ভাগবতকে শ্রুতির অর্থগর্ভ শাস্ত্র

---

১। Religious Literature of India by Dr. Farquhar, p 231 ; ২। General Introduction—Hymns of the Alvars by J. S. M. Hooper, P. 18, Oxford University Press, 1929 ; ৩। মাধবাচার্যকৃত শঙ্কর-বিজয়, ৭ম সর্গ, ২৪ শ্লোক, ধনপতি সূরি-কৃত টীকাসহ শ্রীনাথমিশ্র-কর্তৃক প্রকাশিত, কলিকাতা ১২৯০ বঙ্গাব্দ।

বলিয়া স্বীকার করিয়াছেন। স্বয়ং শঙ্করাচার্যও তাঁহার বেদান্তভাষ্যে পুরাণাদির প্রামাণ্য স্বীকার করিয়াছেন।[১] শ্রীসায়ণাচার্য তাঁহার ঋগ্বেদ-ভাষ্যানুক্রমণিকার[২] মধ্যে মহাভারতোক্ত "ইতিহাস-পুরাণাভ্যাং বেদং সমুপবৃংহয়েৎ" এই বাক্য উদ্ধার করিয়া পুরাণাদিকে বেদার্থপ্রকাশের উপায়রূপে গ্রহণ করিতে উপদেশ করিয়াছেন। পরবর্তিকালে 'অদ্বৈত-সিদ্ধি'র লেখক মধুসূদন সরস্বতী শ্রীমদ্ভাগবতের ভাষ্য রচনা এবং তাঁহার বহু গ্রন্থে শ্রীমদ্‌ভাগবতের বহু বাক্য প্রমাণরূপে উদ্ধার করিয়াছেন।

অত্রি, বিষ্ণু, বাল্মীকি-প্রমুখ ঋষির বাক্য এবং পাদ্ম-মাৎস্যাদি পুরাণের শ্লোকসমূহ শ্রীশঙ্কর তাঁহার ভাষ্য-মধ্যে ধরেন নাই। কিন্তু দেখা যায়, তাঁহার বিভিন্ন ভাষ্যে "তত্র ভাগবতা মন্যন্তে" (শ্রীশঙ্কর-শারীরক ২।২।৪২), "তথাহুঃ পৌরাণিকাঃ" (ঐ ২।১।২৭) ইত্যাদি বহু বাক্য আছে—যাহা শ্রীমদ্ভাগবত, শ্রীস্কন্দপুরাণ, শ্রীপদ্মপুরাণ, শ্রীবরাহপুরাণ ও শ্রীমৎস্যপুরাণ প্রভৃতির শ্লোক ও সিদ্ধান্ত ব্যতীত আর কিছু নহে।

কাশ্মীরীয় শৈব দর্শনের বিখ্যাত আচার্য অভিনব গুপ্ত (খ্রীষ্টীয় ১১শ শতাব্দীর প্রথমভাগে) তাঁহার গীতাভাষ্যের বহুস্থানে 'শ্রীভাগবত' এই শব্দটি ব্যবহার করিয়া শ্রীমদ্ভাগবতের প্রমাণ উদ্ধার করিয়াছেন— "যথা বা শ্রীভাগবতে—" (২।১৩।৪), "তত্রৈব একাদশস্কন্ধে—'আত্মহত্যা শব্দবাচ্যো নির্ণীতো ভগবতা।"[৩] (১১।২০।১৭) অনেকেই মনে করেন, শ্রীমদ্ভাগবত দাক্ষিণাত্যের শেষ প্রান্তে 'তাম্রপর্ণী' নদীর তীরে বর্তমান আকারে প্রকাশিত হইয়াছিল; কারণ, শ্রীমদ্ভাগবতে ঐ স্থানের বিশেষ প্রশংসা দেখিতে পাওয়া যায়।[৪] দাক্ষিণাত্যের শেষপ্রান্তের একটি

১। ব্রহ্মসূত্র ১।৩।৩৩—শাঙ্করভাষ্য; ২। সায়ণকৃত ঋগ্‌ভাষ্যোপক্রমণিকা ৪৬, ৪৭ পৃঃ; কলিকাতা বিশ্ববিদ্যালয়াধ্যাপক ম ম সীতারাম শাস্ত্রি-সম্পাদিত, ইণ্ডিয়ান্ রিসার্চ ইন্‌ষ্টিটিউট্‌-প্রকাশিত, ১৮৫৫ শক; ৩। অভিনব গুপ্ত-কৃত গীতাব্যাখ্যা—৫৯৪ পৃঃ, মুম্বই নির্ণয়সাগর-সংস্করণ; ৪। ভা ১১।৫।৩৯,৪০

পুঁথি খ্রীষ্টীয় ১১শ শতাব্দীর প্রথমভাগে কাশ্মীরে অর্থাৎ ভারতের উত্তরাংশের শেষ সীমায় প্রমাণরূপে গৃহীত হইয়াছিল—এই দৃষ্টান্ত হইতেও শ্রীমদ্ভাগবতের অদ্বিতীয় প্রতিপত্তি প্রমাণিত হয়।

আল্‌বেরুনি ১০৩০ খ্রীষ্টাব্দে ভারতবর্ষে আগমন করেন। তাঁহার সময়ও শ্রীমদ্ভাগবত সর্বত্র প্রচারিত ছিল। তিনি লিখিয়া গিয়াছেন যে, তাঁহার নিকট বিষ্ণুপুরাণ হইতে অষ্টাদশ পুরাণের একটি তালিকা পাঠ করা হইয়াছিল।[১] তাহাতে তিনি শ্রীমদ্ভাগবতকে 'ভাগবত' বা 'বাসুদেব' পুরাণ বলিয়া উক্তি করিয়াছেন। ইহা হইতেও জানা যায় যে, ভারতবর্ষে শ্রীমদ্ভাগবত-পুরাণ চির-প্রসিদ্ধ ছিল এবং দেবীভাগবত কখনও শ্রীমদ্ভাগবত নামে খ্যাত হয় নাই।

শঙ্করাচার্যের পরমগুরু গৌড়পাদ 'উত্তর-গীতা'র ভাষ্যে[২] শ্রীমদ্ভাগবতের নাম উল্লেখ করিয়া তাঁহা হইতে প্রমাণাবলী উদ্ধার করিয়াছেন, যথা—

---

১। গজনীর সুলতান মামুদের সহিত আল্‌বেরুনি (Abu-Alraihan Muhammad Ibn Ahmad Alberuni) নামক একজন মুসলমান পণ্ডিত ভারতে আসিয়াছিলেন। তিনি আরবী ভাষায় হিন্দুগণের ধর্ম, সাহিত্য প্রভৃতি সম্বন্ধে একটি বিবরণ লিখিয়া গিয়াছেন। যে সময় তিনি সেই বিবরণটি লেখেন, তখন কাশ্মীরে সংগ্রামদেবের (১০০৭—১০৩০ খৃঃ) রাজত্বের অবসান হইয়া অনন্তদেবের হস্তে (১০৩০ খৃঃ) রাজ্য গমন করে। Dr. Edward C. Sachau আরবী ভাষা হইতে উক্ত বিবরণ-গ্রন্থ ইংরাজী ভাষায় অনূদিত করেন। তাহাতে আল্‌বেরুনির উক্তির অনুবাদে এইরূপ লিখিত আছে,—"Another somewhat different list of Puranas has been read to me from the Vishnu-Purana. I give it here in extenso * * 1 Brahma, 2 Padma i.e., red lotus, 3 Visnu, 4 Siva i.e, Mahadeva, 5 Bhagavata i.e., Vasudeva"—'Alberuni's India', Chp. XII, P. 131, by Dr. Sachau, London Trubner Co. Ltd. 1914; ২। উত্তর গীতা ২.৪৮—গৌড়পাদকৃত দীপিকা-টীকা, মুম্বই গুজরাতী প্রিণ্টিং প্রেস-সং, ১৯১২ খৃঃ।

"তদুক্তং ভাগবতে—'তেষামসৌক্লেশল এব শিষ্যতে নান্যদ্‌যথা স্থূলতুষাবঘাতিনাম্' (১০।১৪।৪)। ঈশ্বরকৃষ্ণের 'সাংখ্য-কারিকা'র উপর গৌড়পাদের বৃত্তির মূল হইল 'মাঠরবৃত্তি'। উক্ত মাঠরবৃত্তিতে শ্রীমদ্ভাগবতের শ্লোকোদ্ধৃতি দৃষ্ট হয়, যথা ২য় কারিকার মাঠরবৃত্তিতে[১]—"যথা পঙ্কেন পঙ্কাম্ভঃ সুরয়া বা সুরাকৃতম্। ভূতহত্যাং তথৈবৈকাং ন যজ্ঞৈর্মাষ্টুমর্হতি।" (ভা ১।৮।৫২); পুনরায় ৫১শ কারিকার মাঠরবৃত্তিতে—"এষ আতুরচিত্তানাং মাত্রাস্পর্শেচ্ছয়া বিভুঃ" ইত্যাদি—ইহা কিঞ্চিৎ পাঠান্তরযুক্ত শ্রীমদ্ভাগবতেরই (১৬।৩৫) শ্লোক। মাঠরবৃত্তি ৫৫৭ খ্রীষ্টাব্দ হইতে ৫৬৯ খ্রীষ্টাব্দের মধ্যে 'পরমার্থ' পণ্ডিত চীন ভাষায় অনুবাদ করিয়াছিলেন বলিয়া জানা যায়।

আধ্যক্ষিক গবেষকগণের দৃষ্টিতে বিচার করিতে গিয়াও শ্রীমদ্‌ভাগবতের সুপ্রাচীনত্ব ও প্রামাণিকত্ব পরিদৃষ্ট হয়। কিন্তু শ্রীমদ্ভাগবত সাক্ষাৎ ভগবৎস্বরূপ, ভগবৎ-প্রকটিত—ইহাই হইল তাঁহার প্রকৃত বাস্তবতা। বাস্তবসত্যের প্রাচীনতা ও অর্বাচীনতা লইয়া যে তর্কযুক্ত, তাহা শ্রীমদ্ভাগবতের স্বরূপলক্ষণ বুঝিতে যাঁহারা অসমর্থ, তাঁহারাই করিয়া থাকেন। শ্রীমদ্ভাগবতের প্রথম তিনটি শ্লোকেই শ্রীমদ্ভাগবতের স্বরূপ নির্ণীত হইয়াছে। ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যদেব যে সিদ্ধান্ত জ্ঞাপন করিয়াছিলেন, তাহা গৌড়ের শ্রীব্যাসাবতার শ্রীল বৃন্দাবনদাস ঠাকুর সরলভাষায় শ্রীচৈতন্য-ভাগবতে বলিয়াছেন—

যেন রূপ মৎস্য-কূর্ম আদি অবতার।
আবির্ভাব-তিরোভাব যেন তা' সবার॥
এইমত ভাগবত কারো কৃত নয়।
আবির্ভাব-তিরোভাব আপনেই হয়॥

---

১। সাংখ্যকারিকা—মাঠরবৃত্তি-সহিতা ৮, ৬৯ পৃঃ, কাশী চৌখাম্বা ১৯২২ খৃঃ।

ভক্তিযোগে ভাগবত ব্যাসের জিহ্বায়।
স্ফূর্তি সে হইল মাত্র কৃষ্ণের কৃপায়॥
ঈশ্বরের তত্ত্ব যেন বুঝনে না যায়।
এই মত ভাগবত—সর্বশাস্ত্রে গায়॥
প্রেমময় ভাগবত—শ্রীকৃষ্ণের অঙ্গ।
তাহাতে কহেন যত গোপ্য কৃষ্ণ-রঙ্গ॥
মূর্তিমন্ত ভাগবত—ভক্তি-রসমাত্র।
ইহা বুঝে যে হয় কৃষ্ণের প্রিয়পাত্র॥[1]

## চতুঃশ্লোকী শ্রীমদ্ভাগবত

বেদকল্প-বৃক্ষের বীজ—'প্রণব', অঙ্কুর—'গায়ত্রী' এবং ফল—'চতুঃশ্লোকী ভাগবত'। বিশ্বসৃষ্টির প্রাক্কালে তত্ত্বজিজ্ঞাসু শ্রীব্রহ্মা শ্রীনারায়ণের নিকট হইতে চতুঃশ্লোকী ভাগবত প্রাপ্ত হ'ন। শ্রীব্রহ্মা শ্রীনারদকে তাহা উপদেশ করেন এবং শ্রীনারদ এই চতুঃশ্লোকী শ্রীব্যাসদেবের নিকট কীর্তন করেন। এইভাবে আম্নায়-পারম্পর্যে সাক্ষাৎ শ্রীভগবান্ হইতে শ্রীব্যাসদেব চতুঃশ্লোকী প্রাপ্ত হ'ন। এই চতুঃশ্লোকী হইতেই শ্রীমদ্ভাগবত-শাস্ত্রের বিস্তার হয়। চতুঃশ্লোকীর প্রারম্ভে মূল বক্তব্য বিষয়ের মুখবন্ধরূপে দুইটি শ্লোক আছে; সুতরাং চতুঃশ্লোকী লইয়া সর্বশুদ্ধ ছয়টি শ্লোক।[2] বেদোক্ত 'সম্বন্ধ', 'অভিধেয়' ও 'প্রয়োজন'তত্ত্ব আদি চতুঃশ্লোকী ভাগবতে দৃষ্ট হয়। চতুঃশ্লোকী ভাগবতের ভূমিকাস্বরূপ প্রথম শ্লোকটিতে শ্রীভগবান্ শ্রীব্রহ্মাকে বলিলেন,—তিনিই (শ্রীকৃষ্ণই) সম্বন্ধিতত্ত্ব, তাঁহার সম্বন্ধীয় জ্ঞান (যথার্থ নির্ধারণ) এবং তাঁহার সম্বন্ধীয় বিজ্ঞান (অনুভব বা সাক্ষাৎকার) সম্বন্ধ-তত্ত্বেরই অন্তর্ভুক্ত। আর যাহার দ্বারা তাঁহার (শ্রীকৃষ্ণের) সহিত জীবের সম্বন্ধ (সম্যক্ বন্ধন) স্থাপিত হয়, তাহাই

১। চৈ ভা অ ৩।৫১০—৫১৩, ৫১৬, ৫২৯; ২। ভা ২।৯।৩০—৩৫

'রহস্য' অর্থাৎ প্রেমরূপ প্রয়োজন। রহস্যের যে অঙ্গ, তাহাই সাধনভক্তি-রূপ 'অভিধেয়'তত্ত্ব। মুখবন্ধের দ্বিতীয় শ্লোকে শ্রীভগবান্ শ্রীব্রহ্মাকে আশীর্বাদ করিয়া বলিলেন যে, তাঁহার (শ্রীকৃষ্ণের) কৃপায় সেই পরমগুহ্য জ্ঞান ব্রহ্মার চিত্তে স্ফুরিত হউক। তদ্দ্বারা শ্রীভগবান্ যে পরিমাণবিশিষ্ট (বিভু, অণু বা মধ্যমাকৃতি), যে যে লক্ষণ(স্বরূপ ও তটস্থ)-যুক্ত এবং তাঁহার যে সমস্ত স্বরূপান্তরঙ্গ শ্যাম-চতুর্ভুজাদি রূপ, ভক্ত-বাৎসল্যাদি গুণ ও লীলাসমূহ নিত্য বিদ্যমান, তাহার উপলব্ধি হইবে।

শ্রীভগবান্ চতুঃশ্লোকীর প্রথম শ্লোকে বলিলেন,—সৃষ্টির পূর্বে একমাত্র তিনিই ছিলেন; তাঁহার বিজাতীয় সৎস্বরূপ স্থূল জগৎ, অসৎস্বরূপ সূক্ষ্ম জগৎ এবং স্থূল ও সূক্ষ্ম জগতের কারণরূপ প্রধান বা প্রকৃতি কিছুই ছিল না। শ্রীব্রহ্মার নিকট যে পরম মনোহর শ্রীবিগ্রহরূপে উপদেশ প্রদান করিতেছিলেন, তিনি সেই শ্রীমূর্তিতেই মহাপ্রলয়কালেও বর্তমান ছিলেন। ইহা শ্রীভগবান্ যেন অঙ্গুলি-দ্বারা নিজ বক্ষঃস্থল স্পর্শ করিয়া স্বীয় শ্রীবিগ্রহ দেখাইয়া শ্রীব্রহ্মাকে বলিলেন। ইহার দ্বারা সৃষ্টির পূর্বে নির্বিশেষ ব্রহ্ম-মাত্র ছিলেন—এইরূপ মতবাদ চতুঃশ্লোকীতে শ্রীভগবান স্বয়ংই নিরাস করিলেন। 'ঐ রাজা যাইতেছেন' বলিলে যেমন রাজদণ্ড, রাজছত্র, সৈন্য-সামন্ত ও অনুচরবর্গের সহিত রাজবেশে রাজার গমন বুঝায়, তদ্রূপ 'সৃষ্টির পূর্বে আমিই ছিলাম'—শ্রীভগবানের এই উক্তিতে শ্রীভগবান্ তাঁহার ধাম ও পরিকরাদির সহিত সৃষ্টির পূর্বেও ছিলেন—ইহাই বুঝা যায়। সৃষ্টির পূর্বে সমস্ত মায়িক ব্রহ্মাণ্ড, প্রকৃতি ও পুরুষ সকলই শ্রী-ভগবানে লীন ছিল; তখন তাহাদের আর কোন পৃথক্ অস্তিত্ব ছিল না। সৃষ্টির পরেও বৈকুণ্ঠে ষড়ৈশ্বর্যপূর্ণ সচ্চিদানন্দ-বিগ্রহরূপে এবং অন্যান্য ভগবদ্ধামে তত্তদ্ধামোপযোগী স্বরূপে, আর প্রাপঞ্চিক ব্রহ্মাণ্ডে অন্তর্যামি-রূপে, কখনো কখনো বা মৎস্যাদি অবতাররূপে তিনি অবস্থান করেন।

চতুঃশ্লোকীর দ্বিতীয় শ্লোকে শ্রীভগবান্ তাঁহার নিজ-স্বরূপ ব্যতিরেক-মুখে জানাইবার জন্য মায়ার লক্ষণ বলিয়াছেন। তিনিই ( শ্রীভগবানই ) 'অর্থ' অর্থাৎ পরমার্থভূত বস্তু। সেই পরমার্থবস্তু ব্যতীত যাহার প্রতীতি হয় অর্থাৎ তাঁহার প্রতীতি ( প্রতি+ই+তি=প্রতিগমন বা উন্মুখতা ) না হইলেই যাহার প্রতীতি হয়, তাহাই তাঁহার 'মায়া'। পরমাত্মার আশ্রয়-ব্যতীত মায়ার স্বতঃপ্রতীতি বা স্বতন্ত্র সত্তা নাই। ইহার দ্বারা মায়া যে পরমাত্মার আশ্রিত শক্তি এবং পরমাত্মার বাহিরেই মায়ার প্রতীতি হওয়ায় তাহা যে পরমাত্মার বহিরঙ্গা শক্তি, ইহা প্রমাণিত হইল। মায়ার দুইটি বৃত্তি—'জীবমায়া' ও 'গুণমায়া'। যে বৃত্তিটি বহির্মুখ জীবের স্বরূপ-জ্ঞানকে আবৃত করিয়া রাখে এবং মায়িক বস্তুতে জীবের আসক্তি করায়, তাহাই জীবমায়া ; আর ত্রিগুণাত্মিকা প্রকৃতিই গুণমায়া। জীবমায়াংশে মায়া—সৃষ্টির গৌণ 'নিমিত্ত'-কারণ এবং গুণমায়াংশে—সৃষ্টির গৌণ 'উপাদান'-কারণ। শ্রীভগবান্ 'সূর্যে'র দৃষ্টান্তের দ্বারা তাঁহার স্বরূপের, 'আভাসে'র দ্বারা জীবমায়ার এবং 'অন্ধকারে'র দ্বারা গুণমায়ার স্বরূপ ব্রহ্মাকে বুঝাইলেন।

চতুঃশ্লোকীর তৃতীয় শ্লোকে শ্রীভগবান্ প্রেমের রহস্যতত্ত্ব বুঝাইয়াছেন। 'মৃত্তিকা, জল, অগ্নি, বায়ু ও আকাশ'—এই পঞ্চ-মহাভূতের দ্বারা প্রাণি-গণের দেহ গঠিত। সুতরাং এই পঞ্চ-মহাভূত প্রাণিগণের দেহে অনু-প্রবিষ্ট। আবার উক্ত পঞ্চমহাভূত প্রাণিগণের দেহের বহির্দেশেও মৃত্তিকা, জল প্রভৃতিরূপে অবস্থিত বলিয়া প্রাণীর দেহে অপ্রবিষ্ট। শ্রীভগবান্‌ও প্রণত ( ভক্ত ) জনের অন্তরে ও বাহিরে সর্বদা স্ফুরিত হন।

অবশ্য শ্রীভগবান্ অন্তর্যামিস্বরূপে সকল প্রাণীর মধ্যেই প্রবিষ্ট আছেন ; আবার নিজস্বরূপে স্বীয়ধামেও বিরাজমান আছেন। সুতরাং তিনি প্রাণিগণের বহির্ভাগেও আছেন। অন্য প্রাণীর মধ্যে শ্রীভগবান

নির্লিপ্তভাবে অন্তর্যামিরূপে অবস্থান করেন, তথায় তিনি কেবল সাক্ষি-স্বরূপে উদাসীন ; কিন্তু প্রণত জনের হৃদয়ে শ্রীভগবান্ ভক্তের প্রেমরস আস্বাদন করিয়া স্বয়ং আনন্দিত হ'ন এবং স্বীয় স্বরূপ-শক্ত্যানন্দের দ্বারা ভক্তগণকেও আনন্দিত করেন। আবার প্রণত জনের বাহিরে যখন তিনি স্ফূর্তিপ্রাপ্ত হ'ন, তখনও তিনি তাঁহাদের প্রেমরস আস্বাদন করিবার জন্য এবং স্বীয় সৌন্দর্য ও মাধুর্য ভক্তকে আস্বাদন করাইয়া তাঁহাকে আনন্দিত করিবার জন্যই সর্বদা ব্যগ্র থাকেন। ইহাই প্রেমের স্বভাব। এই প্রেমভক্তিই—'রহস্য'।

চতুঃশ্লোকীর চতুর্থ শ্লোকে শ্রীভগবান্ বলিয়াছেন,—বিধি ও নিষেধ-দ্বারা যাহা সর্বদা সর্বত্র বিদ্যমান থাকে, আমার তত্ত্বজ্ঞানেচ্ছু ব্যক্তিগণ তাহাই শ্রীগুরুদেবের নিকট জিজ্ঞাসা করিবেন। উক্ত শ্লোকে শ্রীভগবান্ পরমরহস্য ভগবৎপ্রেমার অঙ্গ-স্বরূপ ক্রমলব্ধ 'সাধন-ভক্তি'র উপদেশ করিয়াছেন। এই সাধনভক্তি প্রয়োজন-সাধক বলিয়া নিজেও 'রহস্য'। এই সাধনভক্তি বা উপায়টিতে অন্বয় (বিধি) ও ব্যতিরেক (নিষেধ), অন্যনিরপেক্ষতা, সার্বত্রিকতা ও সদাতনত্ব সিদ্ধ রহিয়াছে বলিয়া ইহা অভীষ্টসিদ্ধির নিশ্চিত উপায়। ভক্তি—'অন্যনিরপেক্ষ'। কর্ম-জ্ঞান-যোগাদি সাধন—ভক্তির আশ্রয় গ্রহণ না করিলে অভীষ্ট ফললাভ করিতে পারে না ; ইহা শ্রীগীতা, শ্রীমদ্‌ভাগবতাদি শাস্ত্রপ্রমাণ হইতে সুস্পষ্টভাবে জানা যায়। কিন্তু ভক্তি অন্যনিরপেক্ষ হইয়া আভাসের দ্বারাই কর্ম-জ্ঞান-যোগাদির প্রাপ্য যাবতীয় ফল অনায়াসেই প্রদান করিতে পারেন এবং স্বয়ং পরম ফল যে 'প্রেমা', তাহা দান করেন।

ভক্তির 'সার্বত্রিকতা' স্বতঃসিদ্ধ। সদাচারী ও দুরাচারী, জ্ঞানী ও অজ্ঞানী, বিরক্ত ও আসক্ত, মুমুক্ষু ও মুক্ত, সাধক ও সিদ্ধ, পার্ষদতা-প্রাপ্ত ও নিত্যপার্ষদ—সর্বপাত্র-নির্বিশেষে ভক্তির অধিষ্ঠান দেখিতে

পাওয়া যায়। মনুষ্যের কথা দূরে থাকুক, কীট-পতঙ্গ, পশু-পক্ষী প্রভৃতিও ভক্তি-প্রভাবে উর্দ্ধ্বগতি, এমন কি বৈকুণ্ঠগতি লাভ করিতে পারে। ভক্তি—সকল দেশে ও সকল অধিকারীতে এবং সকল সময়ে অনুষ্ঠিত হইতে পারে।

ভক্তি—'সনাতন'। কর্ম—সন্ন্যাস ও ভোগপ্রাপ্তি-পর্যন্ত, তাহার পরে নহে; যোগ—সিদ্ধি-পর্যন্ত এবং সাংখ্য—আত্মজ্ঞান-পর্যন্ত, তাহার পরে উহাদের প্রয়োজন নাই। জ্ঞান-সাধন—মুক্তিকাল-পর্যন্ত, সুতরাং উহারও নিত্যতা নাই; কিন্তু ভগবদ্ভক্ত নিত্যসিদ্ধদেহে ভগবদ্ধামে নব-নবায়মান বিচিত্রতার সহিত ভক্তির নিত্যকাল অনুষ্ঠান করেন। সকল অবস্থায়ই ভক্তির যোগ্যতা, যথা—গর্ভে অবস্থানকালে প্রহ্লাদাদির, বাল্যকালে ধ্রুবাদির, যৌবনে অম্বরীষাদির, বার্দ্ধক্যে যযাতি প্রভৃতির, দেহত্যাগকালে অজামিলাদির এবং স্বর্গ-গতাবস্থায় চিত্রকেতু প্রভৃতির ভক্তিতে অধিকার দেখা যায়। নৃসিংহপুরাণোক্তি হইতে নরকে অবস্থান-কালেও হরিভজনে অধিকারের কথা জানা যায়।

## বেদ ও চতুঃশ্লোকী ভাগবত

সমগ্র ঋগ্‌বেদের সংক্ষেপ-স্বরূপ যে উহার প্রথম মন্ত্র, তাহার অর্থ চতুঃশ্লোকী ভাগবতের প্রথম শ্লোকে; সমগ্র যজুর্বেদের সংক্ষেপ-স্বরূপ যে উহার প্রথম মন্ত্র, তাহার অর্থ চতুঃশ্লোকী ভাগবতের দ্বিতীয় শ্লোকে; সমগ্র সামবেদের সংক্ষেপ-স্বরূপ যে উহার প্রথম মন্ত্র, তাহার অর্থ চতুঃ-শ্লোকী ভাগবতের চতুর্থ শ্লোকে; সমগ্র অথর্ববেদের সংক্ষেপ-স্বরূপ যে উহার প্রথম মন্ত্র, তাহার অর্থ চতুঃশ্লোকী ভাগবতের তৃতীয় শ্লোকে এবং চতুর্বেদের রহস্যভূত-মন্ত্র, শ্রীমদ্ভাগবতের একাদশ স্কন্ধের পঞ্চমাধ্যায়স্থ "কৃষ্ণবর্ণং ত্বিষাঽকৃষ্ণং"—এই পরম-রহস্যভূত শ্লোকে ব্যাখ্যাত হইয়াছে।

## সম্বন্ধিতত্ত্ব

ওঁ অগ্নিমীলে পুরোহিতং যজ্ঞস্য দেবমৃত্বিজম্। হোতারং রত্নধাতমম্॥ ( ঋক্ ১।১।১ )

যজ্ঞস্য (নাম-যজ্ঞের) পুরোহিতং (অভীষ্ট-সম্পাদক) ঋত্বিজং (প্রত্যেক উৎপত্তিকালে সংসারের সঙ্গতিকারী) হোতারং (শরণাগতের আহ্বানকারী) রত্নধাতমং (সকল কর্মফলরূপ রত্নগুলিকে অতিশয়-রূপে পালনকারী) দেবং (অপ্রাকৃত ক্রীড়াতে নিরতিশয়রূপে দীপ্তি-শালী) অগ্নিম্ (অগ্রনায়ক ও পশ্চাদ্‌বর্তী শ্রীনন্দনন্দনকে) [আমি] ঈলে (শব্দের যথাযথ অর্থনির্ণয়-পূর্বক স্তব করি)।

ওঁ ইষে ত্বোর্জে ত্বা বায়ব স্থ দেবো বঃ সবিতা প্রার্পয়তু শ্রেষ্ঠতমায় কর্মণে। আপ্যায়ধ্বমঘ্ন্যা ইন্দ্রায় ভাগং প্রজাবতী-রনমীবা অযক্ষ্মা মা ব স্তেন ঈশত। মাঘশংসো ধ্রুবা অস্মিন্ গোপতৌ স্যাৎ বহ্বীর্যজমানস্য পশূন্ পাহি। ( যজুঃ ১।১ )

[হে গোপেশ্বর!] সবিতা (সকল জগৎপ্রসবকারী) দেবঃ (নিরতিশয় কান্তিশালী দেবতা) [শ্রীকৃষ্ণ] ত্বা (আপনাকে) ইষে (অন্নের নিমিত্ত) ঊর্জে (কার্তিকমাসে) শ্রেষ্ঠতমায় কর্মণে (গোবর্ধন-যজ্ঞরূপ সর্বশ্রেষ্ঠ কর্ম করিতে) প্রার্পয়তু (প্রকৃষ্টরূপে যোজন করুন)। ইন্দ্রায় (ইন্দ্রের উদ্দেশ্যে) ভাগং মা আপ্যায়ধ্বম্ (ভাগ বাড়াইবেন না)। অস্মিন্ গোপতৌ (এই গোবর্ধন পূজিত হইলে) বঃ (আপনাদের) [গোসমূহ] অঘ্ন্যাঃ (বধনযোগ্য ও বিনাশের অযোগ্য হইয়া) প্রজাবতীঃ (বহু বৎসযুক্ত) [এবং] অনমীবা (কৃমিহৃষ্টাদি ক্ষুদ্ররোগ) [বা] অযক্ষ্মাঃ (যক্ষ্মা প্রভৃতি প্রবলরোগ হইতে বিমুক্ত) [হইবে]। [তথা] স্তেনঃ (চৌর) [হরণে] মা ঈশত (সমর্থ হইবে না), মা অঘশংসঃ

( তীব্রপাপ ভক্ষণাদি দ্বারা ঘাতক ব্যাঘ্রাদিও হিংসা করিবে না ), [ হে বৎসগণ ! ] বায়বঃ স্থ ( তোমরা মাতার নিকট হইতে অন্যত্র যাইতে অধিকার পাইবে )। ধ্রুবাঃ ( চিরন্তনী ) বহ্বীঃ ( বহুবিধ পূজাদি ) স্যাৎ ( হইতে থাকুক )। [ হে গোপতে গোবর্ধন ! ] যজমানস্য ( যজমান গোপরাজের ) পশূন্ ( গো-বৎসাদি ) পাহি ( উত্তমরূপে রক্ষা কর )। [ ইহার দ্বারা ভগবানের অপরোক্ষ অনুভবের উপায় মায়াত্যাগের কর্তব্যতা উপদিষ্ট হইল ]।

## অভিধেয়তত্ত্ব

ওঁ অগ্ন আয়াহি বীতয়ে, গৃণানো হব্যদাতয়ে। নি হোতা সৎসি বর্হিষি। ( সাম ১।১।১ )

অগ্নে ( হে অগ্রনায়ক গোপীজনবল্লভ ! ) বীতয়ে ( আমাদের প্রদত্ত অন্ন গ্রহণার্থ) হব্যদাতয়ে (এবং শরণাগতের প্রতি নিজানুগ্রহরূপ ঘৃত প্রদান করিতে ) আয়াহি ( আগমন করুন )। [ ঐ প্রকারে আগমন পূর্বক ] গৃণানঃ ( আমাদিগ-কর্তৃক স্তুত ) [ ও ] হোতা ( প্রপন্নগণের প্রতি আহ্বানকারী হইয়া) বর্হিষি ( হৃদয়রূপ বৃন্দাবনে আস্তৃত কুশাসনে) নিষৎসি ( উপবেশন করুন )।

## প্রয়োজনতত্ত্ব

ওঁ শং নো দেবীরভীষ্টয় আপো ভবন্তু পীতয়ে। শংযোরভি-স্রবন্তু নঃ॥ ( অথর্ব ১।৬।১ )

দেবীঃ ( হে দেবীগণ ! ) আপঃ (চরণামৃত বা অধরামৃতরূপ অপ্রাকৃত বারি ) অভীষ্টয়ে ( আমাদের অভিলষিত ) পীতয়ে ( পানের বিষয় ) ভবন্তু ( হউক ) [ অর্থাৎ উহার পান-দ্বারা ঈপ্সিত প্রেমসেবা বৃদ্ধিলাভ করুক ]। নঃ (আমাদের) শং (কল্যাণ হউক), নঃ ( আমাদের ) শংযোঃ ( মঙ্গলজনক যোগের নিমিত্ত ) [ উহা ] অভিস্রবন্তু (অভিগমন করুক)।

## শ্রীমদ্ভাগবত—প্রমাণ-চক্রবর্তিচূড়ামণি ও শ্রীচৈতন্যমত-মঞ্জুষা

ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যদেব শ্রীকাশীধামে শরণাগত শ্রীপ্রকাশানন্দের নিকট চতুঃশ্লোকী শ্রীমদ্ভাগবত ব্যাখ্যা করিয়াছিলেন। চতুঃশ্লোকী ভাগবতে সাক্ষাৎ ভগবৎকথিত সিদ্ধান্ত, বেদ-রহস্য ও শ্রীব্যাস-তাৎপর্য সম্পুটিত রহিয়াছে বলিয়াই শ্রীমন্মহাপ্রভু শ্রীমদ্ভাগবতকে অদ্বিতীয় প্রমাণরূপে গ্রহণ করিয়াছেন। বলিতে কি, 'শ্রীমদ্ভাগবত' শ্রীচৈতন্য-সিদ্ধান্তের মঞ্জুষাস্বরূপ। শ্রীশ্রীনাথ চক্রবর্তিপাদ বলিয়াছেন,—

আরাধ্যো ভগবান্ ব্রজেশ-তনয়স্তদ্ধাম বৃন্দাবনং
রম্যা কাচিদুপাসনা ব্রজবধূবর্গেন যা কল্পিতা।
**শাস্ত্রং ভাগবতং প্রমাণমমলং** প্রেমা পুমর্থো মহান্
ইত্থং গৌর-মহাপ্রভোর্মতমতস্তত্রাদরো নঃ পরঃ॥[১]

## শ্রীমদ্ভাগবত—সাক্ষাৎ শ্রীকৃষ্ণবিগ্রহ

প্রাচীনগণের উক্তির মধ্যে শ্রীমদ্ভাগবত সাক্ষাৎ শ্রীকৃষ্ণবিগ্রহরূপে বর্ণিত হইয়াছেন। শ্রীগৌড়ীয়বৈষ্ণবাচার্যবর্য শ্রীল বিশ্বনাথ চক্রবর্তিপাদও কিছু বৈশিষ্ট্যের সহিত শ্রীমদ্ভাগবতকে শ্রীকৃষ্ণবিগ্রহরূপে বর্ণন করিয়াছেন,—

প্রথমঃ পীঠতাং স্কন্ধদ্বয়ং চরণযুগ্মতাম্।
চতুর্থাদি কটী নাভি বক্ষোদোর্যুগকণ্ঠতাম্॥
দ্বাদশৈকাদশং শীর্ষভালাদিত্বমগাৎ ক্রমাৎ।
শ্রীভাগবত-কৃষ্ণস্য দশমো মঞ্জু-হাস্যতাম্॥[২]

---

১। শ্রীচৈতন্যমতমঞ্জুষা ( শ্রীশ্রীনাথ চক্রবর্তিপাদ-কৃতা শ্রীমদ্ভাগবত-টীকা ) ১।১।১ শ্লোক ( উপক্রম ); ২। শ্রীমদ্ভাগবত ১০ম-স্কন্ধের 'সারার্থদর্শিনী' টীকার মঙ্গলাচরণে ১২শ ও ১৩শ শ্লোক।

প্রথম স্কন্ধ শ্রীমদ্ভাগবতরূপী শ্রীকৃষ্ণের 'পীঠ', দ্বিতীয় ও তৃতীয় স্কন্ধ 'শ্রীচরণযুগল', চতুর্থ স্কন্ধ 'কটিদেশ', পঞ্চম স্কন্ধ 'নাভি', ষষ্ঠ স্কন্ধ 'বক্ষোদেশ', সপ্তম স্কন্ধ 'দক্ষিণ বাহু', অষ্টম স্কন্ধ 'বাম বাহু', নবম স্কন্ধ 'কণ্ঠ', দশম স্কন্ধ 'মনোরম হাস্য', একাদশ স্কন্ধ 'ললাট' ও দ্বাদশ স্কন্ধ 'মস্তক'।

### শ্রীমদ্ভাগবতের সম্বন্ধি-অভিধেয়-প্রয়োজন-তত্ত্ব

শ্রীকৃষ্ণচৈতন্যদেব শ্রীমদ্ভাগবতের সম্বন্ধ, অভিধেয় ও প্রয়োজন-তত্ত্বাত্মক শ্লোকসমূহ শ্রীপ্রকাশানন্দ সরস্বতীর নিকট ব্যাখ্যা করিয়াছিলেন[১],—

অতএব ভাগবতে এই 'তিন' কয়।
সম্বন্ধ-অভিধেয়-প্রয়োজন-ময় ॥

সম্বন্ধিতত্ত্ব—বদন্তি তত্তত্ত্ববিদস্তত্ত্বং যজ্‌জ্ঞানমদ্বয়ম্।
ব্রহ্মেতি পরমাত্মেতি ভগবানিতি শব্দ্যতে ॥[২]
ভগবানেক আসেদমগ্র আত্মাত্মনাং বিভুঃ।
আত্মেচ্ছানুগতাবাত্মাঽনানামত্যুপলক্ষণঃ ॥[৩]*
এতে চাংশকলাঃ পুংসঃ কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ম্।
ইন্দ্রারিব্যাকুলং লোকং মৃড়য়ন্তি যুগে যুগে ॥[৪]*

এই—'সম্বন্ধ', শুন 'অভিধেয়' ভক্তি।
ভাগবতে প্রতি-শ্লোকে ব্যাপে যা'র স্থিতি ॥

অভিধেয়—ভক্ত্যাহমেকয়া গ্রাহ্যঃ শ্রদ্ধয়াত্মা প্রিয়ঃ সতাম্।
ভক্তিঃ পুণাতি মন্নিষ্ঠা শ্বপাকানপি সম্ভবাৎ ॥[৫]
ন সাধয়তি মাং যোগো ন সাঙ্খ্যং ধর্ম উদ্ধব।
ন স্বাধ্যায়স্তপস্ত্যাগো যথা ভক্তির্মমোর্জিতা ॥[৬]*

---

১। চৈ চ ম ২৫।১২৯—১৩৫ ; ২। ভা ১।২।১১ ; ৩। ঐ ৩।৫।২৩ ; ৪। ঐ ১।৩।২৮ ; ৫। ঐ ১১।১৪।২১ ; ৬। ঐ ১১।১৪।২০

ভয়ং দ্বিতীয়াভিনিবেশতঃ স্যা-, দীশাদপেতস্য বিপর্যয়োঽস্মৃতিঃ।
তন্মায়য়াতো বুধ আভজেত্তং, ভক্ত্যৈকয়েশং গুরুদেবতাত্মা ॥[১] *

এবে শুন প্রেম, যেই—মূল 'প্রয়োজন'।
পুলকাশ্রুনৃত্যগীত—যাহার লক্ষণ ॥

প্রয়োজন—স্মরন্তঃ স্মারয়ন্তশ্চ মিথোঽঘৌঘহরং হরিম্।
ভক্ত্যা সঞ্জাতয়া ভক্ত্যা বিভ্রত্যুৎপুলকাং তনুম্ ॥[২]

এবংব্রতঃ স্বপ্রিয়নামকীর্ত্যা, জাতানুরাগো দ্রুতচিত্ত উচ্চৈঃ।
হসত্যথো রোদিতি রৌতি গায়-, ত্যুন্মাদবৎ নৃত্যতি লোকবাহ্যঃ ॥ [৩]

সর্ববেদান্তসারং যদ্ব্রহ্মাত্মৈকত্বলক্ষণম্।
বস্ত্বদ্বিতীয়ং তন্নিষ্ঠং কৈবল্যৈকপ্রয়োজনম্ ॥[৪] *

## শ্রীমদ্ভাগবতোক্ত সম্বন্ধাভিধেয়-প্রয়োজনতত্ত্ব ও গৌড়ীয়ার তিন ঠাকুর

শ্রীল কবিরাজ গোস্বামিপাদ "মৎসর্বস্বপদাম্ভোজৌ রাধামদনমোহনৌ" —এই বাক্যে শ্রীবৃন্দাবনের অধিদেব শ্রীশ্রীরাধামদনমোহনের শ্রীপাদপদ্মকে তাঁহার 'সর্বস্ব'রূপে বর্ণন করিয়াছেন। শ্রীল কবিরাজের উপজীব্যচরণ শ্রীল রূপগোস্বামিপ্রভুপাদ শ্রীভক্তিরসামৃতসিন্ধুতে বলিয়াছেন—"তৎপাদাম্বুজ-সর্বস্বৈর্ভক্তৈরেবানুরস্যতে"[৫] অর্থাৎ শ্রীভগবচ্চরণারবিন্দই যাঁহাদের সর্বস্ব, সেই ভক্তগণই এই ভক্তিরসের একমাত্র আস্বাদনকারী। শ্রীশ্রীরাধামদন-মোহনের শ্রীচরণারবিন্দকে শ্রীল কবিরাজ তাঁহার সর্বস্ব বলায় শ্রীশ্রীরাধা-মদনমোহনের শ্রীপাদপদ্ম যে একাধারে শাস্ত্র-প্রতিপাদ্য সম্বন্ধিতত্ত্ব এবং

১। ভা ১১।২।৩৭ ; ২। ঐ ১১।৩।৩১ ; ৩। ঐ ১১।২।৪০ ; ৪। ঐ ১২।১৩।১২ ;
* তারকা-চিহ্নিত সম্বন্ধাভিধেয়-প্রয়োজনতত্ত্ব-নির্ণায়ক শ্লোকসমূহ অধিকাংশ হস্তলিখিত পুথি ও মুদ্রিত সংস্করণে পাওয়া যায়। বিশেষতঃ এই সকল শ্লোক শ্রীজীবপাদের সিদ্ধান্তসম্মত বলিয়া (কোন কোন মুদ্রিত সংস্করণে না থাকিলেও) এখানে সাজিত হইল। ৫। ভ র সি ২।৫।১৩১ শ্লোক।

অভিধেয় ভক্তি ও ভক্তিরসাস্বাদনরূপ প্রয়োজন—প্রেমের বিষয়-বিগ্রহ তাহাই সূচিত হইতেছে। এইরূপ শ্রীশ্রীরাধাগোবিন্দ এবং শ্রীশ্রীগোপীনাথও একাধারে সম্বন্ধ, অভিধেয় ও প্রয়োজনতত্ত্বের অধিদেব।

"গৌরাঙ্গের দুটি পদ, যাঁর ধন-সম্পদ, সে জানে ভকতি-রস-সার॥"—এই বাক্যানুসারে শ্রীগৌড়ীয়ানাথ শ্রীগৌরসুন্দরও একাধারে সম্বন্ধ, অভিধেয় ও প্রয়োজনতত্ত্বের অধিদেব। সেই শ্রীগৌরসুন্দর শ্রীশ্রীরাধাগোবিন্দ-যুগল-মিলিত ষোল নাম বত্রিশ-অক্ষরাত্মক মহামন্ত্ররূপেও নিজেকে বিতরণ করিয়াছেন। শ্রীমন্মহাপ্রভুই তাঁহার অচিন্ত্যশক্তিবলে স্বয়ং মহামন্ত্র এবং মহামন্ত্রের ঋষি, ইহাই শ্রীঅদ্বৈতাচার্যপ্রভু শ্রীমহাপ্রভুকে "জয় জয় 'হরে কৃষ্ণ' মন্ত্রের প্রকাশ"[১] এবং শ্রীব্যাসাবতার শ্রীল ঠাকুর বৃন্দাবন—"প্রভু বলে, কহিলাঙ এই মহামন্ত্র"[২] বাক্যে প্রকাশ করিয়াছেন। যদি তৎকালে কলি-সন্তরণোপানষদের কোন অস্তিত্ব থাকিত, তাহা হইলে শ্রীল ঠাকুর বৃন্দাবন বা গৌড়ীয়বৈষ্ণবাচার্যগণ শ্রুতি-প্রমাণ উল্লেখ করিতে নিশ্চয়ই কুণ্ঠিত হইতেন না। এতদ্ব্যতীত কলিসন্তরণোপনিষদে উক্ত হইয়াছে যে, উক্ত ষোড়শ নাম পাঠ করিলে উহার ফলে ব্রহ্ম-সালোক্য, সামীপ্য, সারূপ্য ও সাযুজ্য মুক্তি লাভ হয়।[৩] কিন্তু কলিযুগ-পাবনাবতারী শ্রীগৌরহরি—হরে কৃষ্ণ' মহামন্ত্র-কীর্তনের ফলে চতুর্বিধ মুক্তিধিক্কারী শ্রীকৃষ্ণপ্রেম লাভ হয়—ইহাই পুনঃ পুনঃ জ্ঞাপন করিয়াছেন। "সাযুজ্য শুনিতে ভক্তের হয় ঘৃণা-ভয়।"[৪] আর কলিসন্তরণোপনিষদের মন্ত্রবিশেষকে শূদ্রাদি অধিকারীর জন্যই শ্রীগৌরসুন্দর বিপর্যয় করিয়া প্রচার করিয়াছিলেন, এরূপ অর্বাচীন কল্পনা-প্রাগল্ভ্যও কোনো শ্রীগৌরপার্ষদ বা প্রাচীন আচার্য-বৃন্দের দ্বারা কোথাও সমর্থিত হয় নাই। স্বয়ং মহাপ্রভু ও তাঁহার ব্রাহ্মণোত্তম অনুচরগণই বা বিকৃতভাবে বেদমন্ত্র উচ্চারণ করিবেন কেন?

---

১। চৈ ভা ম ৬।১১৭; ২। ঐ ২৩।৭৭; ৩। "পঠন্ ব্রহ্মণঃ সলোকতাং সমীপতা সরূপতাং সাযুজ্যতামেতি"; ৪। চৈ চ ম ৬।২৬৮

চারিযুগের যথাক্রমে চারিটি তারকব্রহ্ম-নামের কথা শ্রুত হয়। কলিযুগ-পাবনাবতারী শ্রীগৌরহরি যে মহামন্ত্র উপদেশ করিয়াছেন, তাহা একাধারে কলিযুগের তারক ও পারক-ব্রহ্মনাম। শ্রীরূপগোস্বামিপাদ-সংকলিত শ্রী-মথুরামাহাত্ম্য[১]-গ্রন্থোদ্ধৃত পাদ্মবচনে উক্ত হইয়াছে—"তারকাজ্জায়তে মুক্তিঃ প্রেমভক্তিশ্চ পারকাৎ।" মায়াদেবী শ্রীল হরিদাস ঠাকুরকে বলিয়াছিলেন, —"মুক্তি-হেতুক তারকব্রহ্ম হয় রামনাম। কৃষ্ণনাম পারক হঞা করে প্রেমদান॥"[২] এক কলিযুগপাবনাবতারী শ্রীকৃষ্ণচৈতন্যদেব-প্রবর্তিত সম্প্রদায় ব্যতীত অন্য কোথাও 'হরে কৃষ্ণ' ইত্যাদি ষোলনাম বত্রিশ-অক্ষরকে 'মহামন্ত্র' বলিয়া সর্বক্ষণ অনুশীলনের কথা নাই। শ্রীরামানুজ-সম্প্রদায়ে "শ্রীমন্নারায়ণচরণৌ শরণং প্রপদ্যে", "শ্রীমতে নারায়ণায়"—এই নাম সর্বক্ষণ কীর্তনীয় এবং অষ্টাক্ষর প্রণবপুটিত মন্ত্র ত্রিসন্ধ্যা আহ্নিকের সময় তুলসীমালায় জপ্য। উক্ত সম্প্রদায়ের শ্রীরামানন্দি-শাখায় দীক্ষামন্ত্রই আহ্নিকের সময় জপ করা হয়। সর্বক্ষণ কীর্তনীয় কোন নির্দিষ্ট মন্ত্র নাই। শ্রীমধ্ব-সম্প্রদায়ে অর্থাৎ তত্ত্ববাদিগণের মধ্যেও ঐরূপ বিচার।[৩] শ্রীবল্লভ-সম্প্রদায়ে "শ্রীকৃষ্ণ শরণং মম" বাক্যকে মহামন্ত্র বলা হয় এবং উহা তুলসীমালায় গোমুখীর ( মালার থলের ) মধ্যে জপ করা হয়। নিম্বার্ক-সম্প্রদায়ে শ্রীকেশবকাশ্মীরীর প্রশিষ্য শ্রীহরি-ব্যাসদেবজীর সময় হইতে গৌড়ীয়-সম্প্রদায়ের অনুকরণে "রাধে কৃষ্ণ রাধে কৃষ্ণ, কৃষ্ণ কৃষ্ণ রাধে রাধে। রাধে শ্যাম রাধে শ্যাম, শ্যাম শ্যাম রাধে রাধে॥"—বাক্য মহামন্ত্ররূপে তুলসীমালায় জপ্য হইয়াছে।

'কলিসন্তারক' বা 'কলিসন্তরণ'-উপনিষদের যে-সকল বিভিন্ন হস্তলিখিত পত্র পাওয়া গিয়াছে[৪], উহাদের প্রারম্ভে 'ওঁ শ্রীমদ্বিশ্বাধিষ্ঠান-পরমহংসগুরু-

১। শ্রীমথুরামাহাত্ম্য ১১৭ শ্লোক,; ২। চৈ চ অ ৩।২৫৫; ৩। "Madhwacharyya has not introduced any Mahamantra to be sung always"—Letter to the Editor, dated 9-12-53 from Sri Kanoor Mutt, Udipi; ৪। Vide Mss. No. D 351, D 352 of Govt. O., Ms. Library, Madras; No. 487 of 1882–83 (No. 103) of B. O. R. Institute, Poona.

রামচন্দ্রায় নমঃ' এবং উপসংহারেও ঐরূপ পদের সহিত 'রামচন্দ্রায়ার্পণমস্তু' বাক্য দৃষ্ট হয়। কোনও কোনও পুঁথির প্রারম্ভে শ্রীরামচন্দ্রের প্রণাম-সূচক শ্লোকও দৃষ্ট হয়।[১] এতদ্ব্যতীত অযোধ্যাদি স্থানে শ্রীরামলীলার সংকীর্ত্তন-মণ্ডলী ও কুম্ভমেলায় সমবেত রামোপাসকগণ উক্ত কলিসন্তরণোপনিষদের ক্রমানুসারেই শূদ্রাদি জাতিনির্বিশেষে উক্ত নাম সংকীর্তন করেন। ইহা হইতে অনেকে অনুমান করেন, হয়ত' শ্রীরামোপাসক কোনও ব্যক্তি বা সম্প্রদায়ের দ্বারা ঐ গ্রন্থ সঙ্কলিত হইয়া থাকিবে।

শ্রীশ্রীস্বরূপ-রূপানুগবর শ্রীল রঘুনাথ দাসগোস্বামিপাদ স্বকৃত 'শ্রীচৈতন্যাষ্টকে' বলিয়াছেন যে, মহাপ্রভু জগতে গৌড়ীয়গণকে আত্মীয়রূপে স্বীকার করিয়া, হে গৌড়ীয়গণ! **সংখ্যানির্ণয়রূপ বিধির সহিত** 'হরে কৃষ্ণ' ইত্যাদি মহামন্ত্র কীর্ত্তন কর, পিতার ন্যায় তাঁহাদিগকে এইরূপ শিক্ষা উপদেশ করিয়াছিলেন।[২]

## রসদা শ্রীচৈতন্যদয়া

শ্রীমহামন্ত্র যেরূপ 'হরা' (শ্রীরাধা) ও কৃষ্ণনামের যুগলিতস্বরূপ, শ্রীমন্মহাপ্রভুও তদ্রূপ হরা ও কৃষ্ণ-নামীর যুগলিত বিগ্রহ। রসরাজের মধ্যে যে মহাভাবস্বরূপিণী কাঞ্চনপঞ্চালিকা আছেন, তিনিই রসরাজের দ্বারা আপামর জীবে স্বীয় প্রেমসম্পত্তি বিতরণ করেন। এই মহা-বদান্যতাপরাকাষ্ঠার নিত্যসিদ্ধ মূর্তবিগ্রহই শ্রীমন্মহাপ্রভু। যেখানে আকার, সেখানেই নাম থাকিবে। অতএব নিত্যসিদ্ধ গৌরাকারের ন্যায় নিত্যসিদ্ধ গৌরনাম এবং গৌরমন্ত্রও আছেন। শ্রীরাধার সহিত মিলিত শ্রীমাধব শ্রীগৌররূপে শ্রীরাধাতন্ত্রে প্রপঞ্চিত যে মহামন্ত্র বিতরণ করিয়াছেন, তাঁহার অনুশীলন হইতেই গৌড়ীয় মহতের কৃপায় মহাভাবের চরম অবস্থা লাভ হইতে পারে। এই দয়ার চমৎ-কারিতার কথা কেবল "তদ্ধি জানন্তি তদ্বিদঃ" (অনুভবকারীই মাত্র

---

১। D. 15027 of Govt. O. Ms. Library, Madras; ২। শ্রীল রঘুনাথ দাসগোস্বামিপাদকৃত শ্রীচৈতন্যাষ্টকে ৫ম শ্লোক।

তাহা জানেন, অপরে নহে)—এই বাক্যে প্রকাশ করা ব্যতীত আর অধিক কিছু বলা যায় না। শ্রীল কবিরাজ গোস্বামিপাদ বলিয়াছেন,—

শ্রীকৃষ্ণচৈতন্য-দয়া করহ বিচার।
বিচার করিলে চিত্তে পাবে চমৎকার ॥[১]

আবার তিনি অন্যত্র বলিয়াছেন,—

অচিন্ত্য, অদ্ভুত কৃষ্ণচৈতন্য-বিহার।
চিত্রভাব, চিত্রগুণ, চিত্র ব্যবহার ॥[২]

'চমৎকার' ও 'চিত্র' এই দুইটি পর্যায়শব্দ। চমৎকার-শব্দটি আলঙ্কারিক পরিভাষা; ইহার অর্থ—অদ্ভুত বা বিস্ময়কর। এই চমৎকারিতা বা চিত্তের স্ফারতাই হইল সকল রসের সার অর্থাৎ স্থিরাংশ বা 'স্থায়িভাব'। আলঙ্কারিক ধর্মদত্ত বলিয়াছেন[৩],—'রস—অদ্ভুত, চমৎকারই—স্থায়িভাব'। শ্রীকৃষ্ণসম্বন্ধী দ্বাদশরসের সর্বরসেই অদ্ভুত-রস বর্তমান। এই অদ্ভুত-রসের দৈবত হইলেন 'শ্রীকূর্মদেব'। তাই অপ্রাকৃত শ্যাম-রসময় শ্রীমদ্ভাগবতের উপসংহার-শ্লোকে এই অদ্ভুত-রসের দৈবত শ্রীকূর্মদেবের বন্দন ও তাঁহার আশীর্বাদ-জ্ঞাপনাত্মক শ্লোক দৃষ্ট হয়। শ্রীবৃহদ্‌ভাগবতামৃতের টীকায়[৪] শ্রীল সনাতন গোস্বামিপাদ ব্রহ্মাস্বাদকে 'অনির্বাচ্য', ভজনানন্দকে 'অনির্বাচ্যতর', প্রেমানন্দকে 'অনির্বাচ্যতম' এবং তন্মধ্যে বিপ্রলম্ভার্তির দ্বারা প্রকাশিত যে আনন্দ, তাহা পরমপরাকাষ্ঠা-বিশেষ-প্রাপ্ত বলিয়া তাহাকে 'পরম-মহানির্বাচ্যতম' শব্দে অভিহিত করিয়াছেন। বিপ্রলম্ভময়ী শ্রীকৃষ্ণচৈতন্যলীলায় সেই রস-পরাকাষ্ঠার পরিচয় পাওয়া যায় বলিয়াই, মনে হয়, শ্রীল কবিরাজগোস্বামিপাদ 'চমৎকার' ও 'চিত্র'-শব্দের পুনঃ পুনঃ প্রয়োগ করিয়াছেন। 'শ্রীচৈতন্যচন্দ্রের দয়া হৃদয়ের দ্বারা

১। চৈ চ আ ৮।১৫; ২। ঐ ১৭।৩০৬; ৩। সাহিত্যদর্পণ ৩।৩; ৪। শ্রীবৃহদ্‌ভাগবতামৃত-টীকা, ১।৭।১২৬

( মস্তিষ্কের দ্বারা নহে ) বিচার করিলে চিত্তে চমৎকারিতা লাভ হয়'—এই উক্তি-দ্বারা শ্রীল কবিরাজ গোস্বামিপাদ শ্রীল স্বরূপ-পাদের কথিত 'রসদা' শ্রীচৈতন্য-দয়ার কথাই স্মরণ করাইয়া দিয়াছেন।

শ্রীমদ্ভাগবতের উপসংহারে শ্রীসূত গোস্বামিপাদ যেরূপ অদ্ভুত-রসের দৈবত শ্রীকূর্মদেবের আশীর্বাদ জগতে জ্ঞাপন করিয়াছেন, তদ্রূপ শ্রীচৈতন্য-চরিতামৃতে শ্রীচৈতন্যলীলার উপসংহারেও শ্রীল কবিরাজগোস্বামিপাদ শ্রীল দাসগোস্বামিপাদের 'শ্রীগৌরাঙ্গ-স্তবকল্পবৃক্ষ' হইতে একটি শ্লোক উদ্ধার করিয়া সেই পরম-মহানির্বাচ্যতম, অচিন্ত্যাদপি অচিন্ত্য, অদ্ভুতাদপি অদ্ভুত রসের অধিদেব শ্রীকূর্মদেবরূপে আত্ম-প্রকাশকারী 'অদ্ভুত বদান্য' শ্রীগৌরসুন্দরের ভজনে জগজ্জীবকে আহ্বান করিয়াছেন। রসস্বরূপ ও রসরাজ স্বয়ং শ্রীকৃষ্ণের রসাস্বাদের কামনার মূলে আছে 'বিস্ময়'—"বিস্মাপনং স্বস্য চ সৌভগর্দ্ধেঃ"[১], "রূপ দেখি' আপনার, কৃষ্ণের হৈল চমৎকার, আস্বাদিতে মনে উঠে কাম।"[২] সেই শ্রীকৃষ্ণই যখন শ্রীগৌররূপে বিপ্রলম্ভময়ী লীলা আবিষ্কার করিয়া নীলাচলে শ্রীরথাগ্রে গোপীভাবে নৃত্য করিয়াছিলেন, তখন সেই নৃত্যদর্শনে "যেনাসীৎ জগতাং চিত্রং জগন্নাথোঽপি বিস্মিতঃ"[৩] অর্থাৎ মহাপ্রভুর নৃত্যদর্শনে সমগ্র জগৎ ত' বিস্মিত হইয়াছিলই, এমন কি, স্বয়ং শ্রীজগন্নাথও বিস্মিত হইয়াছিলেন। রসরাজ ও মহাভাবের একত্র মিলন না হইলে এরূপ রস-চমৎকারিতা-বিশেষের পরাকাষ্ঠা আবিষ্কৃত হয় না। এজন্য শ্রীল কবিরাজগোস্বামিপাদ তিনবার 'অদ্ভুত' শব্দটি প্রয়োগ করিয়া বিপ্রলম্ভ-বিগ্রহ কমঠাকৃতি শ্রীগৌরসুন্দরের মাধুর্য ও ঔদার্য-মহিমা গান করিয়াছেন,—

**অদ্ভুত** নিগূঢ় প্রেমের মাধুর্য-মহিমা।
আপনি আস্বাদি' প্রভু দেখাইলা সীমা॥

---

১। ভা ৩।২।১২; ২। চৈ চ ম ২১।১০৪; ৩। ঐ ১৩।১

অদ্ভুত-দয়ালু চৈতন্য—অদ্ভুত-বদান্য।
ঐছে দয়ালু দাতা লোকে শুনে নাহি অন্য॥
সর্বভাবে ভজ, লোক, চৈতন্য-চরণ।
যাহা হৈতে পাইবা কৃষ্ণপ্রেমামৃত-ধন॥[১]



# চতুর্দশ-মাধুরী

## প্রাচীন মহৎ-সহৃদয়-হৃদয়ে শ্রীচৈতন্যের চিত্র-ভাবোদয়

### শ্রীমদ্ভাগবতে দ্বাদশ-আল্‌বর্‌-সম্বন্ধে ভবিষ্যদ্বাণী

শ্রীমদ্ভাগবত-বিগ্রহ অদ্ভুত-বদান্য শ্রীচৈতন্যচন্দ্রের 'চিত্রভাব' তাঁহার 'রসদা দয়া'র অদ্ভুত-প্রভাবে কোনো কোনো প্রাচীন মহৎ-সহৃদয়ের হৃদয়াকাশে উদিত হইয়াছিল। শ্রীমদ্ভাগবতে দৃষ্ট হয়,—

কলৌ খলু ভবিষ্যন্তি নারায়ণ-পরায়ণাঃ।
ক্বচিৎ ক্বচিন্মহারাজ দ্রবিড়েষু চ ভূরিশঃ॥
তাম্রপর্ণী নদী যত্র কৃতমালা পয়স্বিনী।
কাবেরী চ মহাপুণ্যা প্রতীচী চ মহানদী॥
যে পিবন্তি জলং তাসাং মনুজা মনুজেশ্বর।
প্রায়ো ভক্তা ভগবতি বাসুদেবেঽমলাশয়াঃ॥[২]

কলিকালে ভারতের বিভিন্ন স্থানে অল্প সংখ্যক নারায়ণ-পরায়ণ বৈষ্ণব আবির্ভূত হইবেন, কিন্তু দ্রবিড়দেশে বহু সংখ্যায় ভগবদ্ভক্ত আবির্ভূত হইবেন। উক্ত দ্রবিড়দেশে তাম্রপর্ণী, কৃতমালা (ভৈগাই নদী), পয়স্বিনী

১। চৈ চ অ ১৭।৬৭—৬৯; ২। ভা ১১।৫।৩৮—৪০

(পালার)[১], মহাপুণ্যা কাবেরী ও পশ্চিম-বাহিনী মহানদী (পেরিয়ার) প্রবাহিত রহিয়াছে। হে রাজন্! যে সকল মানব উক্ত নদীসমূহের জল পান করেন, তাঁহারা প্রায়ই বিশুদ্ধচিত্ত হইয়া শ্রীবাসুদেবের ভক্ত হ'ন।



শ্রীবিষ্ণুচিত্ত

শ্রীমদ্ভাগবতের এই উক্তিটি আল্‌বর্‌গণের দ্রবিড়দেশে আবির্ভাবের ভবিষ্যদ্বাণী বলিয়া অনেকে বিচার করেন ; কারণ, তাম্রপর্ণী নদীর তটে পরবর্তিকালে নম্মা আল্‌বর্‌ ও মধুর-কবির আবির্ভাব হয়।[২] কৃতমালা বা

১। 'Early History of Vaishnavism in South India' by S. Krishnasvami Aiyanger, P. 8, Madras 1920,; ২। কুরুকাপুরী বা কুরুকুর নগরে (বর্তমান তিনেভেলি জেলাস্থ তাম্রপর্ণীর দক্ষিণ তটে আলোয়ার তিরুনগরীতে) নম্মা আলোয়ার বা শঠকোপ আবির্ভূত হ'ন এবং আল্‌বর তিরুনগরীর এক ক্রোশ পূর্বদিকে তিরুকোলুর-গ্রামে মধুর-কবি জন্মগ্রহণ করেন।

ভৈগাই নদীর নিকটে শ্রীবিল্লীপুত্তুর[1] নগরে পেরি-ই-আলবর (বিষ্ণুচিত্ত) ও তাঁহার পালিতা কন্যা শ্রীগোদাদেবী আবির্ভূত হ'ন। পয়স্বিনী (নামান্তর পালার) নদীর উপকূলস্থ প্রদেশে পয়গই আল্‌বর্‌ (কাসার মুনি বা সরোযোগী), পূদত্ত আল্‌বর্‌ (ভূতযোগী), পে-আল্‌বর্‌ (ভ্রান্তযোগী) ও তিরুমড়ি-সাই আল্‌বর্‌ (ভক্তিসার) আবির্ভূত হ'ন।[2] কাবেরীর তটস্থ প্রদেশে তোণ্ডরড়িপ্পড়ি আল্‌বর্‌ (ভক্তাঙ্ঘ্রিরেণু), তিরুপ্পাণ আল্‌বর্‌ (যোগিবাহ) ও তিরুমঙ্গই আল্‌বর্‌ (পরকাল স্বামী বা চতুষ্কবি) আবির্ভূত হ'ন।[3] মহানদীস্থ প্রদেশে সম্রাট্ কুলশেখর আবির্ভূত হ'ন।[4]

শ্রীপদ্মপুরাণোক্ত শ্রীমদ্‌ভাগবত-মাহাত্ম্যে দৃষ্ট হয়, শ্রীনারদের নিকট শ্রীভক্তিদেবী বলিতেছেন যে, 'তাঁহার দুই পুত্র—জ্ঞান ও বৈরাগ্য কালক্রমে শীর্ণ হইয়া পড়িয়াছে। তিনি দ্রবিড়দেশে আবির্ভূত হইয়া কর্ণাট ও মহারাষ্ট্রদেশে বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছিলেন, কিন্তু গুজরাটে জীর্ণতা লাভ করেন। তিনি শ্রীবৃন্দাবনে পুনরায় আগমন করিয়া নবযৌবন-সম্পন্না,

১। শ্রীবিল্লীপুত্তুর বিরুদ্ধনগর-জং হইতে ২৬ মাইল পশ্চিমে অবস্থিত। শ্রীবিল্লীপুত্তুরের সন্নিকটস্থ প্রদেশ হইতে কৃতমালা বা ভৈগাই নদী প্রবাহিতা হইয়া মাদুরা ও রামনাদ দিয়া বঙ্গসাগরে পতিত হইয়াছে; ২। পয়গই আল্‌বর পালার-নদীর উত্তর কূল-প্রদেশ বিষ্ণুকাঞ্চীতে, পূদত্ত আল্‌বর পালার-নদীর সংলগ্ন প্রদেশস্থ মহাবলীপুরে, পে-আল্‌বর মান্দ্রাজের ময়লাপুরে (ইহাও পালার-নদীর পূর্বোত্তর ভাগে অবস্থিত) ও তিরুমড়িসাই আল্‌বর মান্দ্রাজ হইতে ১৫ মাইল ও পুণামেলি হইতে ৩ মাইল দূরে পালার-নদীরই পারিপার্শ্বিক স্থানে আবির্ভূত হ'ন; ৩। তোণ্ডরড়িপ্পড়ি আল্‌বর কাবেরী-নদীর উত্তর-তীরস্থ মণ্ডঙ্গুড়ি নামক স্থানে, তিরুপ্পাণ্ আলোয়ার কাবেরী-নদীর দক্ষিণতটস্থ ত্রিচীনাপল্লীর উরইয়ুর-নামক স্থানে এক ধান্যক্ষেত্রে আবির্ভূত হইয়াছিলেন। তিরুমঙ্গই আল্‌বর চোলরাজ্যের সেনাপতিরূপে কাবেরী-তটস্থ শ্রীরঙ্গমের শ্রীরঙ্গনাথের মন্দিরের বিভিন্ন সেবা করিয়াছেন; ৪। কোচিন-ষ্টেটের অন্তর্গত তিরুবঞ্জীকুলম্-নামক স্থানে সম্রাট্ শ্রীকুলশেখর জন্মগ্রহণ করেন। এই সকল স্থানের বিস্তৃতবিবরণ গ্রন্থকার-রচিত 'শ্রীগৌরপদাঙ্কিত দক্ষিণাপথ'-গ্রন্থে পাওয়া যাইবে।

শ্রীকৃষ্ণপ্রেষ্ঠা ও স্বরূপিণী হইয়াছেন।'[১] এই সকল শাস্ত্রবাক্য হইতে অনেকে মনে করেন, শ্রীচৈতন্যচন্দ্রের লীলায় যে শ্রীমদ্ভাগবত রূপায়িত হইয়াছিলেন, তাহা দ্রবিড়দেশেই প্রকটিত হইয়াছিলেন এবং সুপ্রাচীন আল্‌বর্‌গণ শ্রীমদ্ভাগবতের প্রতিপাদ্য 'তীব্র ভক্তিযোগ' অবলম্বন করিয়া তাঁহাদের ভজনানুশীন ও গাথাসমূহ প্রকট করিয়াছিলেন।



শ্রীভক্তাঙ্ঘ্রি রেণু

আঢ়্বর বা আল্‌বর্‌ ( আড়্‌=নিমজ্জিত হওয়া ; আল্‌বর্‌ বা আড়্‌-বর্‌=শ্রীভগবৎপ্রেমে নিমজ্জিত ) একটি দ্রাবিড়ী শব্দ। ইহার সংস্কৃত-

১। পদ্মপুরাণ—উত্তরখণ্ড ৬৩ অ, ১৫৫৪,১৫৫৫ পৃঃ, শ্রীভক্তিবিনোদ ঠাকুর-সম্পাদিত সং, কলিকাতা ৪১৩ শ্রীগৌরাব্দ।

প্রতিশব্দ—দিব্যসূরি, ভগবৎ-প্রেমিক। আল্‌বরগণ সিদ্ধ-ভগবৎপার্ষদ ও ভগবৎ-প্রেরিত মহাপুরুষ বলিয়া বিদিত। ইঁহাদের সংখ্যা কোন মতে দশ, কোন মতে দ্বাদশ। কেহ কেহ অণ্ডাল বা শ্রীগোদাদেবীকে বাদ দিয়া শ্রীমধুর-কবিকে দ্বাদশজন আল্‌বরের অন্যতমরূপে গণনা করিয়াছেন।



শ্রীমুনিবাহ



শ্রীচতুষ্কবি

ইঁহারা দাক্ষিণাত্যের পূর্বকথিত বিভিন্ন স্থানে বিভিন্ন সময়ে অবতীর্ণ হইয়াছিলেন। ইঁহাদের মধ্যে আটজন আলোয়ার ব্রাহ্মণকুলে আবির্ভূত। উক্ত আট জনের মধ্যে শ্রীগোদাদেবী তুলসীকানন-মধ্যে পেরি-ই-আল্‌বর্ (ব্রাহ্মণ-কুলোদ্ভূত)-কর্তৃক আবিষ্কৃত এবং তিরুমড়িসাই আল্‌বর্ কোন ঋষির ঔরসে অপ্সরা-গর্ভে জাত হইয়া শূদ্রের দ্বারা পালিত

হ'ন। অবশিষ্ট চারি জনের মধ্যে শ্রীকুলশেখর আল্‌বর্‌ ক্ষত্রিয়কুলে, তিরুমঙ্গই আল্‌বর কালার বা দস্যু-জাতিতে, তিরুপ্পাণ্‌ অন্ত্যজ জাতিতে এবং নম্মালোয়ার শূদ্রকুলে আবির্ভূত হ'ন। শ্রীযামুনাচার্য, শ্রীরামানুজাচার্য -প্রমুখ ব্রাহ্মণোত্তম বেদবেদান্ত-নিষ্ণাত বৈষ্ণবাচার্যগণ উক্ত আল্‌বর্‌গণকে সমভাবে গুরুবৎ সম্মান করিয়াছেন।

শ্রীবেদান্তদেশিকাচার্য 'প্রবন্ধ-সারম্‌'-গ্রন্থে আল্‌বর্‌গণের যে ক্রম স্বীকার করিয়াছেন তদনুসারে তাঁহাদের তামিল নাম, বন্ধনীর মধ্যে সংস্কৃত নাম এবং আবির্ভাব-স্থানের নাম প্রদত্ত হইল—

| নাম | আবির্ভাব-স্থান |
|---|---|
| (১) পয়গই আল্‌বর্‌ ( কাসার মুনি বা সারযোগী ) | বিষ্ণুকাঞ্চী |
| (২) পূদত্ত আল্‌বর্‌ ( ভূতযোগী ) | মহাবলীপুরম্‌ |
| (৩) পে-আল্‌বর্‌ ( ভ্রান্তযোগী ) | মান্দ্রাজের ময়লাপুর |
| (৪) তিরুমড়ি সাইপ্পিরান-আল্‌বর্‌ ( ভক্তিসার ) | পুনামেলির নিকট তিরুমড়ি-সাইগ্রাম |
| (৫) নম্মাল্‌বর্‌ ( শঠকোপ, পরাঙ্কুশ, বকুলাভরণ ) | কুরুকাপুরী (আল্‌বর্‌ তিরুনগরী ) |
| (৬) মধুর কবিগল্‌ আল্‌বর্‌ | তিরুক্কলুর ( আল্‌বর তিরুনগরীর প্রায় তিন মাইল পূর্বদিকে ) |
| (৭) শ্রীকুলশেখর আল্‌বর্‌ | কোচীন-ষ্টেটের অন্তর্গত তিরুবঞ্জীকুলম্‌ ( কুইলন্‌ ) |
| (৮) পেরি-ই-আল্‌বর্‌ ( বিষ্ণুচিত্ত ) | শ্রীবিল্লীপুত্তুর |
| (৯) অণ্ডাল ( শ্রীগোদাদেবী ) | পেরি-ই-আল্‌বর-কর্তৃক তুলসী-কানন-মধ্যে প্রাপ্ত |
| (১০) তোণ্ডরড়িপ্পড়ি আল্‌বর্‌ ( ভক্তাঙ্ঘ্রি রেণু ) | মণ্ডঙ্গুড়ি |
| (১১) তিরু-প্‌-পাণ আল্‌বর্‌ ( মুনিবাহ, যোগীবাহ ) | ত্রিচীনাপল্লীর উরইয়ুর-নামক স্থানে এক ধান্যক্ষেত্রে আবিষ্কৃত |
| (১২) তিরু-মঙ্গই আল্‌বর্‌ (চতুষ্কবি বা পরকাল, কলিবৈরী, নীল) | কাবেরী-নদীর তটস্থ প্রদেশ |

দ্রাবিড়াম্নায়

তামিল ভাষায় 'বেন্‌বা', 'তাণ্ডকম্' ( সংস্কৃত 'দণ্ডক' ), 'আশিরিয়' প্রভৃতি তামিল ছন্দে ( ছন্দঃ=তুরৈ, বিরুত্তম্ ) রচিত প্রায় চারি সহস্র গাথাত্মক 'নাল্-আয়ির দিব্য-প্-পিরবন্দম্' ( নাল্=চারি, আয়িরম্=সহস্র, পিরবন্দম্=প্রবন্ধম্ ) বা 'চতুঃসহস্র দিব্যপ্রবন্ধ' গ্রন্থে দ্বাদশজন আল্‌বরের রচিত প্রবন্ধ আছে। প্রবন্ধের নাম, রচয়িতৃগণের নাম ও গাথার সংখ্যা ক্রমানুসারে নিম্নে প্রদত্ত হইল,—

প্রথম খণ্ডের নাম—'মুদল্-আয়িরম্' ( বা প্রথম সহস্র ) :—

(১) তিরু-প্-পল্লাণ্ডু (তিরু=শ্রী, পল্=বহু, আণ্ডু=বৎসর। গাথার প্রথম শব্দ হইতে নামকরণ হইয়াছে )—পেরিয় আল্‌বর্ ১২

(২) তিরু-মোড়ি ( মোড়ি=পবিত্র বাণী )—পেরিয়-আল্‌বর্ ৪৬১

(৩) তিরু প্-পাবই ( পাবই=ব্রত। শ্রীব্রত )—আণ্ডাল্ ৩০

(৪) নাচ্ছিয়র্ তিরু-মোড়ি (নাচ্ছিয়র্=ভগবন্মমহিষী)—আণ্ডাল্ ১৪৩

(৫) পেরুমাল্ তিরু-মোড়ি ( পেরুমাল্=রাজা বা সম্রাট্, সম্মান-সূচক উপাধি )—শ্রীকুলশেখর পেরুমাল্ ১০৫

(৬) তিরু-চ্-চন্দ-বিরুত্তম্ (শ্রীচন্দবৃত্তম্)—তিরুমড়িশই আল্‌বর্ ১২০

(৭) তিরু-মালই (শ্রীমালিকা)—তোণ্ডর্-অড়ি-প্-পোড়ি আল্‌বর্ ৪৫

(৮) তিরু-প্-পল্লি-য্-এড়ুচ্চি (পল্লি=শয্যা, নিদ্রা; এড়ুচ্চি=উত্থান, শ্রীরঙ্গনাথ-প্রাবোধিকী-স্তব )—তোণ্ডর্-অড়ি-প্-পোড়ি আল্‌বর্ ১০

(৯) অমলন্ আদি-পিরাণ্ (অমলন্=অমল, পিরাণ্=উপকারক)—তিরু-প্-পাণ্ আল্‌বর্ ১০

(১০) কণ্ণি-নুণ্-শিরু-ত্-তাম্বু ( কণ্ণি=গ্রন্থি, নুণ্=সূক্ষ্ম, শিরু=হ্রস্ব, ক্ষুদ্র; তাম্বু=রজ্জু। গাথার প্রথম শব্দ হইতে নামকরণ হইয়াছে। )—শ্রীমধুরকবিগল্ আল্‌বর্ ১১

প্রথম খণ্ডের গাথার মোট সংখ্যা— ৯৪৭

দ্বিতীয় খণ্ড :—

(১) পেরিয় তিরুমোড়ি (পেরিয় = বৃহৎ)—তিরু-মঙ্গই আল্‌বর্ ১০৮৪

(২) তিরু-কুরুন্-দাণ্ডকম্ (বা 'দাণ্ডহম্') ( কুরুন্ = ক্ষুদ্র, দাণ্ডকম্ = 'দণ্ডক্'-ছন্দঃ )—তিরু-মঙ্গই আল্‌বর্ ২০

(৩) তিরু-নেড়ুন্-দাণ্ডকম (নেড়ু = দীর্ঘ)—তিরু-মঙ্গই আল্‌বর্ ৩০

দ্বিতীয় খণ্ডের গাথার মোট সংখ্যা— ১১৩৪

তৃতীয় খণ্ডের নাম 'ইয়র-পা' ( সুর-সহযোগে গেয় গাথা ) :—

(১) মুদল্ তিরু ব-অন্দাদি ( প্রথম শ্রী-অন্তাদি )—পোয়-গৈ ( বা পোয়্‌হৈ ) আল্‌বর্ ১০০

(২) ইরণ্ডাম্ তিরু-ব-অন্দাদি ( দ্বিতীয় শ্রী-অন্তাদি ; ইরণ্ডু = দুই )—পে আল্‌বর্ ১০০

(৩) মুণ্ড্রাম্ তিরু-ব-অন্দাদি ( তৃতীয় শ্রী-অন্তাদি ; মুণ্ডু = তিন )—পূদত্তাল্‌বর্ ( বা ভূতত্তাল্‌বর্ ) ১০০

(৪) নান্-মুখন্ তিরু-ব-অন্দাদি ( নাল্ = চারি। চতুর্মুখ শ্রীঅন্তাদি )—তিরুমড়িশই আল্‌বর্ ৯৬

(৫) তিরু-বিরুত্তম্ ( শ্রীবৃত্তম্ )—নম্মাল্‌বর্ ১০০

(৬) তিরুব--আশিরিয়ম্ ( শ্রীআশিরিয়-প্-পা ছন্দঃ )—নম্মাল্‌বর্ ৭

(৭) পেরিয় তিরু-ব-অন্দাদি ( বৃহৎ শ্রী-অন্তাদি )—নম্মাল্‌বর ৮৭

(৮) তিরু ব-এড়ু-ক্-কুট্রিরুক্কৈ ( এড়ু = সাত, কুট্রিরুক্কৈ = সংস্কৃত বন্ধ-সমূহের ন্যায় এক প্রকার দুরূহ চিত্র-কাব্য) —তিরু-মঙ্গই আল্‌বর্ ১

(৯) শিরিয় তিরু-মডল্ ( শিরিয় = ক্ষুদ্র, মডল্ = কলি-বেন্‌বা-ছন্দে রচিত পদ্য )—তিরুমঙ্গই আল্‌বর্ ১

(১০) পেরিয় তিরু-মডল্ (পেরিয় = বৃহৎ)—তিরু-মঙ্গই আল্‌বর্ ১

তৃতীয় খণ্ডের গাথার মোট সংখ্যা— ৫৯৩

চতুর্থ খণ্ড :—

(১) 'তিরু-বায়-মোড়ি' (বায়্-মোড়ি=সত্যবাণী, বেদ)[১] 'নম্মাল্বর'

চতুর্থ খণ্ডের গাথার মোট সংখ্যা— ১১০২

নম্মাল্বর বা শ্রীশঠকোপ-রচিত 'তিরু-বিরুত্তম্' (শ্রীবৃত্ত), 'তিরু-ব্-আশিরিয়ম্' (শ্রীআশিরিয়াখ্য ছন্দঃ), 'পেরিয় তিরু-ব্-অন্দাদি' (বৃহৎ-শ্রী-অন্তাদি) ও 'তিরু-বায়্-মোড়ি' (শ্রীসহস্রগীতি) নামক তামিল চতুঃসহস্র দিব্য প্রবন্ধের অন্তর্গত চারিটি প্রবন্ধ যথাক্রমে ঋগ্বেদ, যজুর্বেদ, অথর্ববেদ ও সামবেদের অর্থ অবলম্বন করিয়া রচিত বলিয়া প্রসিদ্ধ।[২]

## নম্মা আল্বর্

দাক্ষিণাত্যে তিনেভেলি জেলায় তাম্রপর্ণী নদীর দক্ষিণ-তীরে কুরুকা-নগরী (বর্তমান নাম আলবর্-তিরুনগরী[৩]) অবস্থিত। প্রাচীনকালে এইস্থানে একটি শূদ্রবংশ বাস করিতেন। এই বংশে শ্রীবিভূতিনাথেন্দ্র নামে একজন পরম বৈষ্ণব জন্মগ্রহণ করিয়াছিলেন। উক্ত বৈষ্ণববংশে কারি-নামক এক ব্যক্তি পাণ্ড্যরাজের সভায় উচ্চ রাজকার্য করিতেন। তিনি 'নাথ-নায়িকা' ('উড়ৈঅনঙ্গৈ')-নাম্নী এক বৈষ্ণব-দুহিতাকে বিবাহ করিয়া তথা হইতে স্বদেশে ফিরিবার পথে কুরুকানগরীতে উপস্থিত হইয়া শ্রীহরির শ্রীপাদপদ্ম বন্দনা করিলে 'ভগবান্ শ্রীবিষ্ণু শীঘ্রই তাঁহার পুত্ররূপে আবির্ভূত হইবেন'—এইরূপ প্রত্যাদেশ প্রাপ্ত হ'ন। কিছুকাল

---

১। এ বিষয়ের বিশেষ আলোচনা গ্রন্থকার-সম্পাদিত সাপ্তাহিক 'গৌড়ীয় পত্রে' (২২ বর্ষ, ১১শ—১৪শ সংখ্যায়) তদ্রচিত 'শ্রীদ্রবিড়াম্নায়' প্রবন্ধে (৬ই কার্তিক, ১৩৫০ বঙ্গাব্দ) দ্রষ্টব্য ; ২। শ্রীকৃষ্ণপাদ স্বামি-বিরচিত ভগবদ্বিষয়ে উপোদ্ঘাত ও শ্রীমদনন্তা-চার্যসূরি-কৃত প্রপন্নামৃত ১০৪।৩৮—৪৫ ; ৩। সাউদার্ণ-রেলওয়ের তিনেভেলি—তিরুচেন্দুর লাইনে তিনেভেলি হইতে প্রায় ১০ ক্রোশ দূরে 'আলোয়ার-তিরুনগরী' ষ্টেশন। তথা হইতে প্রায় ১ মাইলের মধ্যে আদিনাথ পেরুমলের মন্দির। 'প্রবাসী' মাসিক-পত্রে (কার্তিক, ১৩৫৯ বঙ্গাব্দ) 'নবত্রিপদী' প্রবন্ধ দ্রষ্টব্য।

পরে কলিযুগের প্রথম বৎসরের ৪৩ দিন গত হইলে (৩১০২ খ্রীষ্ট-পূর্বাব্দে) বৈশাখ মাসের শুক্লচতুর্দশী-তিথিতে, শুক্রবারে এক মহাপুরুষ শ্রীনগরীতে আবির্ভূত হইলেন। শিশুরূপী মহাপুরুষকে মাতৃস্তন্য-গ্রহণ হইতে বিরত, মলমূত্রাদিরহিত, রোদনাদি-বিহীন ও দিব্য-তেজোময়মূর্তিধররূপে দেখিতে



আলবর্ তিরুনগরীতে শ্রীআদিনাথের শ্রীমন্দিরের সংলগ্ন
সুপ্রসিদ্ধ ও সুপ্রাচীন তেঁতুলবৃক্ষ

পাইয়া দ্বাদশ দিবসে মাতা ও পিতা তাঁহাকে ভগবান্ শ্রীআদিনাথের[১] শ্রীমন্দিরের নিকটে এক তেঁতুল গাছের মূলদেশে সোনার দোলার মধ্যে

১। শ্রীশঠকোপ 'সহস্রগীতির' পঞ্চম-শতকের পঞ্চম-দশকে শ্রীকুরঙ্গনগর-পূর্ণের এবং ৪।১০।১,২ ও ৫।৩।১ গাথায় শ্রীআদিনাথের (তামিল 'আদি-পিরাণ') স্তুতি করিয়াছেন।

রাখিয়া ও 'মারণ্' নামকরণ করিয়া স্বগৃহে চলিয়া গেলেন। উক্ত মহাপুরুষ ষোড়শ-বৎসরযাবৎ মূক ও অন্ধের ন্যায় থাকিয়া কোন খাদ্যাদি গ্রহণ না করিয়াই ঐ বৃক্ষমূলে আসীন রহিলেন। ইহার কিছুকাল পূর্বে



তেঁতুল-বৃক্ষের মূলদেশস্থ কোটরে নম্মা আলবর্
( শ্রীশঠকোপ ) ও শ্রীমধুরকবি

তিরুক্কোড়ুর[1] নগরে শ্রীমধুরকবি-নামক এক মহাপুরুষের আবির্ভাব হইয়াছিল। তিনি তীর্থভ্রমণ করিতে করিতে অযোধ্যায় উপনীত হ'ন। এক দিন রাত্রিকালে শ্রীসরযূ-নদীতে স্নান করিবার সময় তিনি দক্ষিণ-দিকে

১। আলোয়ার তিরুনগরী হইতে প্রায় তিন মাইল পূর্বদিকে তাম্রপর্ণী-নদীর দক্ষিণ তটে অবস্থিত।

এক দিব্য তেজঃ দেখিতে পাইয়া তদনুসরণে দক্ষিণাভিমুখে ক্রমাগত অগ্রসর হইতে হইতে কুরুকা-নগরীতে উপনীত হ'ন এবং তেঁতুল-বৃক্ষের মূলে উপবিষ্ট শ্রীশঠকোপকে দর্শন করেন। তাঁহাকে অন্ধবৎ ও মূকবৎ দেখিয়া পরীক্ষা করিবার জন্য তাঁহার সম্মুখে শ্রীমধুর-কবি একটি প্রস্তর-খণ্ড নিক্ষেপ করিলেন। তখন মহাপুরুষ চক্ষুরুন্মীলন করিলেন এবং মধুর-কবির প্রশ্নের উত্তর প্রদান করেন। ইহাই শ্রীশঠকোপের প্রথম বাক্যোচ্চারণ। শ্রীশঠকোপ শ্রীমধুরকবির সেবায় প্রসন্ন হইয়া শ্রীমধুর-কবিকে চারিটি প্রবন্ধ উপদেশ করেন। এইরূপে পঁয়ত্রিশ বৎসর ভূমণ্ডলে অবস্থান করিয়া পঞ্চত্রিংশৎ কল্যাব্দে শ্রীশঠকোপ শ্রীবৈকুণ্ঠবিজয় করেন। অদ্যাপি শ্রীবৈষ্ণব-সম্প্রদায়ে শ্রীভগবানের শ্রীপাদুকা 'শ্রীশঠকোপন্' নামে প্রসিদ্ধ। 'সহস্রগীতি'র ৫।৮।৯ ও ৬।১০।১০ গাথায় ইহার ইঙ্গিত আছে।

শ্রীশঠকোপের তিরোভাবের পর শ্রীমধুর-কবি কুরুকানগরীতে শ্রীগুরুদেবের শ্রীঅর্চাবিগ্রহ স্থাপন করেন এবং শ্রীশঠকোপ-সূরিকে, 'দ্রাবিড়াম্নায়দেব' বলিয়া ঘোষণা করেন। তিনি নম্মা আল্‌বর, শ্রীপরাঙ্কুশ, শ্রীবকুলাভরণ প্রভৃতি নামেও প্রসিদ্ধ। শ্রীশঠকোপের বৈকুণ্ঠ-বিজয়ের পর আরও পঞ্চাশ বৎসরকাল শ্রীমধুর-কবি জগতে প্রকট ছিলেন।

বিশিষ্টাদ্বৈত সম্প্রদায়ে প্রচলিত সাম্প্রদায়িক পরম্পরার বিশ্বাসানুসারে আদি-আল্‌বর্ কাষার মুনি বা সরোযোগী ( পয়গই আল্‌বর্ ) ৪২০২ খ্রীষ্ট-পূর্বাব্দে[১] এবং সর্বশেষ আলোয়ার চতুষ্কবি বা পরকাল স্বামী (তিরুমঙ্গই আল্‌বর্ ) ২৭১৪ খ্রীষ্টপূর্বাব্দে আবির্ভূত হ'ন।[২] পণ্ডিত গোপীনাথ রাও,

১। Sir Subrahmanya Ayyar Lectures on the 'History of Sri Vaisnavas'—Delivered by the Late Mr. T. A. Gopinath Rao (1917), P. 2, University of Madras, 1923; ২। Ibid P. 6; কোন কোন মতে ২৭০৬ খৃষ্টপূর্বাব্দ ( Vide—Hymns of the Alvars by J. S. M. Hooper, General Introduction Pp. 10, 16)।

অধ্যাপক কৃষ্ণস্বামী আয়েঙ্গার-প্রমুখ রামানুজ-সম্প্রদায়ের পাশ্চাত্য শিক্ষিত গবেষকগণ শিলালেখ ও তাম্র-শাসনের লিখিত বিবরণ ও আল্‌বরগণের রচিত 'দিব্য প্রবন্ধমে'র বিভিন্ন উক্তির সহিত সাম্প্রদায়িক বিবরণ মিলাইয়া আল্‌বরগণের আবির্ভাবের ক্রম ও সময়ের পুনরালোচনা করিয়াছেন। গোপীনাথ রাও-মহাশয়ের মতে নম্মাল্‌বর্ খ্রীষ্টীয় নবম শতাব্দীর প্রথমার্ধে আবির্ভূত হইয়া 'সহস্র-গীতি' রচনা করিয়াছিলেন।[১] ডক্টর এস্. কৃষ্ণ-স্বামী আয়েঙ্গার-মহাশয় শ্রীনম্মাল্‌বরের সময়—খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দী বলিয়া নির্ণয় করিয়াছেন।[২]

## দ্রাবিড়াম্নায়ের আবির্ভাব

শ্রীমদনন্তাচার্য-প্রণীত 'শ্রীপ্রপন্নামৃত'-গ্রন্থের ১০৭তম অধ্যায়ে দ্রাবিড়াম্নায়ের প্রাকট্য-সম্বন্ধে নিম্নলিখিত আখ্যায়িকা দৃষ্ট হয়। শ্রীমন্নাথমুনি যখন বহু তীর্থাদি পরিভ্রমণের পরে স্বীয় আবির্ভাব-স্থান বীরনারায়ণ-পুরে শ্রীরাজগোপালদেবের সমীপে অবস্থান করিতেছিলেন, তখন কয়েকজন পশ্চিমদেশীয় অভ্যাগত শ্রীবৈষ্ণবকে শ্রীবিগ্রহের সম্মুখে শ্রীশঠ-কোপ-কৃত দশটি গাথা[৩] গান করিতে শুনিয়া মুগ্ধ হইয়া সমগ্র প্রবন্ধের পারায়ণ করিতে অনুরোধ করেন। তাঁহারা বলেন যে, সমগ্র প্রবন্ধের মধ্যে ঐ অংশটুকুই তাঁহারা সংগ্রহ করিতে পারিয়াছিলেন, সম্পূর্ণ গ্রন্থ তাঁহারা কোথাও দর্শন করেন নাই। উক্ত স্তোত্রের উপসংহারে ('সহস্র-গীতি' ৫।৮।১১) 'ইহা সহস্র গাথার মধ্যে দশ গাথা' —এইরূপ উক্তি শ্রবণ করিয়া শ্রীমন্নাথমুনি সমগ্র প্রবন্ধ আবিষ্কার করিতে

---

১। T. A. Gopinath Rao's Lecture, P. 21 ; ২। 'Early History of Vaisnavism in South India', P. 84, Oxford 1920 ; ৩। এই ১০টি গাথা 'তিরুবায়মোড়ি'র পঞ্চম শতকের অষ্টম দশকে দৃষ্ট হয়।

কৃতসঙ্কল্প হ'ন। তিনি কুরুকানগরীতে গিয়া তেঁতুল-বৃক্ষমূলে শ্রীমধুর-কবির শিষ্য শ্রীপরাঙ্কুশ-দাসের দর্শন প্রাপ্ত হ'ন। শ্রীপরাঙ্কুশ-দাস বলেন, 'পূর্বে সহস্র-গীতি পাঠ-মাত্র সকলে নিষ্পাপ ও মুক্ত হইয়া তৎক্ষণাৎ বৈকুণ্ঠে গমন করিতে থাকিলে, অজ্ঞ লোকসকল এই গ্রন্থ পাঠ করিলেই মৃত্যু হয়', মনে করিয়া উহাকে তাম্রপর্ণী-নদীতে নিক্ষেপ করে। দৈবক্রমে শ্রীশার্ঙ্গ-পাণি-বিষয়ক দশপদ্যাত্মক একটি পত্র নদীর প্রবাহ হইতে উদ্ধার করা হয়; 'সহস্র-গীতি'র মধ্যে ঐ দশটি গাথাই বর্তমানে জগতে প্রকাশিত আছে। শ্রীপরাঙ্কুশ-দাসের নির্দেশানুসারে শ্রীমন্নাথমুনি শ্রীশঠকোপের অর্চা-বিগ্রহের সম্মুখে শ্রীমধুর-কবি-কৃত একাদশ গাথাত্মক শ্রীশঠকোপ-স্তুতি ( কন্নি-নুণ্-শিরু-ত্-তাম্বু ) দ্বাদশ-সহস্র বার জপ করিলে নম্মাল্‌বর প্রসন্ন হইয়া 'সহস্র-গীতি'-প্রভৃতি প্রবন্ধ শ্রীমন্নাথমুনিকে উপদেশ করেন।

তিরু মঙ্গই আল্‌বর শ্রীরঙ্গমে শ্রীরঙ্গনাথের সম্মুখে শ্রীদ্রাবিড়াম্নায় পঠনের জন্য 'অধ্যয়ন-উৎসবে'র প্রবর্তন করিয়াছিলেন। অদ্যাপি তামিল মার্গশীর্ষ ( বাংলা পৌষ ) মাসের পুত্রদা একাদশীর দশদিন পূর্বে অধ্যয়ন-উৎসব আরম্ভ হইয়া একুশ দিন পর্যন্ত স্থায়ী হয় এবং পরে পুত্রদা একাদশীর দশদিন পরে সমাপ্ত হয়। (—'শ্রীপ্রপন্নামৃত' ১০২তম অধ্যায় )। শ্রীমন্নাথমুনি তাঁহার দুইজন ভাগিনেয়ের দ্বারা 'সহস্রগীতি'কে বেদের ন্যায় উদাত্ত, অনুদাত্ত প্রভৃতি স্বর-যুক্ত করাইয়া সুর-তান-লয়-সহযোগে শ্রীবিগ্রহের সমীপে নিয়মিত-ভাবে গান করাইবার ব্যবস্থা করিয়াছিলেন। (—'শ্রীপ্রপন্নামৃত' ১০৭তম অধ্যায় )।

শ্রীশঠকোপ প্রথম প্রবন্ধে ( 'তিরুবিরুত্তম্' ) সংসারের দুঃসহত্ব, দ্বিতীয় প্রবন্ধে ( 'তিরুবাশিরিয়ম্' ) শ্রীহরির স্বরূপাদি—যাহা তিনি স্পষ্ট অনুভব ও দর্শন করিয়াছিলেন, তৃতীয় প্রবন্ধে ( 'তিরুবন্দাদি' ) শ্রীভগবানের সাক্ষাৎকারের পর তাঁহাকে প্রাপ্ত হইবার তীব্র আশা

কি প্রকার স্ফূর্তি প্রাপ্ত হইয়াছিল' ও চতুর্থ প্রবন্ধে ( 'তিরুবায়্‌মোড়ি' ) শ্রীভগবানের অনুভব-প্রভাবে প্রাপ্ত তাঁহার অভিমত বিবৃত করিয়াছেন।[১]

## দ্রাবিড়াম্নায়ে রসিক ব্রহ্মের কথা

শ্রীশঠকোপ চতুর্ভুজ-শ্রীবিগ্রহকেও শ্রীশ্যামসুন্দর-মুরলীবদন-রূপে আহ্বান করিয়াছেন এবং শ্রীরাধালিঙ্গিত শ্রীকৃষ্ণকে শ্রীনীলালিঙ্গিত শ্রীকৃষ্ণ বলিয়া স্তব করিয়াছেন। শ্রীশঠকোপ শ্রীরাধালিঙ্গিত শ্রীকৃষ্ণকে স্মরণ-পূর্বক আপনাকে শ্রীগোপীর কিঙ্করীভাবে ধন্যতমা বিচার করিয়া গাহিয়াছেন,— 'যিনি বেণুর স্বরে হৃদয়াকর্ষক গান করিতে করিতে ধেনুগণকে চারণ করিতেন এবং চঞ্চলনেত্রা পুষ্প-মাল্যভূষিতা নীলা ( শ্রীরাধা )-কে সমালিঙ্গন করিতেন, এই প্রকারে যিনি অদ্ভুত রূপা-লীলা রচনা করিয়াছিলেন, তাঁহার ( সেই শ্রীশ্যামসুন্দরের )চরিত স্মরণ করিয়া আমার চিত্ত দ্রব হওয়ায় আমি নিরন্তর আনন্দলাভ করিতেছি ; এই পৃথিবীতে আমার সমান কে আছে !'[২]

মূল তামিল 'সহস্রগীতি' বা 'তিরুবায়্‌মোড়ি'তে একাধিক বার 'নীলা' (তামিল 'নাপ্পিন্নাই')শব্দের উল্লেখ আছে। (—'সহস্রগীতি' ১।৫।১, ১।৭।৮, ৪।২।৫, ৬।৪।২, ৬।৫।১০, ৮।১।৭, ৯।৮।২, ৯।৮।৪, ৭।১০।৪, ১০।৪২ দ্রষ্টব্য)।

'দ্রবিড়-বেদসঙ্গতি'র নিম্নলিখিত শ্লোকটিও এতৎপ্রসঙ্গে আলোচ্য,—

আদ্যে তু ষষ্ঠশতকস্য মুনিস্তথার্তো
নারীসমাধিমধিগম্য নিজামবস্থাম্‌।
অর্চাহরিং কমপি পক্ষিভিরন্তিকস্থৈ-
রাপন্নরক্ষণসদীক্ষমবোধয়ৎ সঃ ॥[৩]

---

১। শ্রীকৃষ্ণপাদস্বামি-বিরচিত ভগবদ্‌বিষয়ের উপোদ্‌ঘাত ৯ পৃঃ, মথুরা ১৯৩৯ খ্রীঃ ;
২। সহস্রগীতি ৬।৪।২, পণ্ডিত স্বামী শ্রীমৎ পরাঙ্কুশাচার্য শাস্ত্রি-সম্পাদিত, মথুরা ১৯৯৫ সংবৎ, ১৯৩৯ খ্রীঃ ; ৩। শ্রীদ্রবিড়োপনিষৎ-সঙ্গতি, ৬২

শ্রীশঠকোপস্বামী শ্রীগোবিন্দের বিরহে উন্মত্ত হইয়া তাঁহার নিকট সারস, নারদপক্ষী, শারিকা, রাজহংস, কোকিল, শুক, টিট্টিভ ও ভ্রমর —যাহাকে নিকটে দেখিতে পাইতেন, তাহাকেই 'তিরু-বণ্ণুর'-নামক



শ্রীআলালনাথের ( আলবরুনাথের ) শ্রীমন্দির
( ব্রহ্মগিরি, শ্রীপুরী হইতে ৬ ক্রোশ )

দিব্যদেশস্থ শ্রীহরির নিকট দূতরূপে প্রেরণ করিয়া তাঁহার অদর্শন-জনিত বিপ্রলম্ভ-ব্যথার কথা জ্ঞাপন করিতেন। শ্রীরূপ গোস্বামিপাদের 'শ্রীউদ্ধব-

সন্দেশ' অথবা শ্রীমদ্ভাগবতের 'ভ্রমরগীত' ও 'গোপীগীতে'র অনুরূপ ভাব 'সহস্রগীতি'র ঐ সকল গাথায় দৃষ্ট হয়। সম্রাট্ কুলশেখর ও আলবন্দারু-ঋষির 'শ্রীমুকুন্দমালাস্তোত্র' ও 'স্তোত্ররত্ন' শ্রীশ্রীরূপ-সনাতন-প্রমুখ গৌড়ীয়-গুরুবর্গের নিকট আদরণীয় হইয়াছে। ত্রিকালসত্য শ্রীরাধাভাব-মিলিত-তনু শ্রীচৈতন্যচন্দ্র তাঁহার আবির্ভাবের পূর্বে যেরূপ শ্রীলীলাশুক, শ্রীজয়দেব, শ্রীচণ্ডীদাস, শ্রীবিদ্যাপতি, শ্রীমাধবেন্দ্রপুরীপাদ-প্রমুখ রসিক মহদ্‌গণের হৃদয়ে ভাবরূপে উদিত ছিলেন, তদ্রূপ শ্রীনম্মালবর-প্রমুখ সুপ্রাচীন দিব্যসূরিগণের হৃদয়েও উদিত হইয়াছিলেন। এইজন্যই শ্রীশ্রীরাধাভাব-বিভাবিত শ্রীশ্রীগৌরসুন্দর শ্রীআলালনাথে[১] গমন করিয়া তথায় দ্বিগুণতর বিপ্রলম্ভভাবে বিভাবিত হইতেন। শ্রীশ্রীল ঠাকুর ভক্তিবিনোদ বলিয়াছেন,—"যদিও শ্রীমদ্‌গৌরাঙ্গদেবের বাহ্যপ্রকাশ তখন হয় নাই, তথাপি তাঁহাদের ( মধুর-রসে শ্রীকৃষ্ণভজনকারী পূর্ব-মহাজনগণের ) হৃদয়ে প্রভুর ভাবোদয় ছিল।[২]

শ্রীশঠকোপ শ্রীব্রজ-যুবতীগণের খ্যাতনীতি অর্থাৎ রাগময়ী প্রীতি অবলম্বন করিয়া শ্রীভগবানের প্রেম-রসাস্বাদন করিয়াছিলেন।[৩] 'সহস্র-গীতি'গাথার একটি সংস্কৃত-পদ্যানুবাদ হইতে শ্রীকৃষ্ণবিরহ-বিধুর শ্রী-শঠকোপের ( জনৈকা সখীর প্রতি ) একটি উক্তি নিম্নে উদ্ধৃত হইল,—

শ্রীনাথঃ শকট-প্রভঞ্জনপদো মায়াত্মিকাং পূতনাং
হন্তুং স্তন্যরসপ্রযুক্তবদনো মামপ্য হি ক্রীতবান্।
ভূয়ো ভূয় ইহোক্তি-সন্ততমহং বচ্মি স্বয়ং তৎপরাং
নান্যাং প্রাণসখি প্রিয়ে কিমিহ মে কুর্যান্নৃণাং নিন্দনম্ ।[৪]

---

১। গ্রন্থকার-রচিত 'শ্রীক্ষেত্র'গ্রন্থের (তৃতীয় সংস্করণ) নবম-বৈভবে 'শ্রীআলালনাথ'-প্রসঙ্গ দ্রষ্টব্য ; ২। শ্রীসজ্জনতোষণী ( ১১।৬ )—'শ্রীগৌরকৃষ্ণ অভেদ' প্রবন্ধ ; ৩। তাৎপর্য-রত্নাবলী, শ্রীপরাঙ্কুশাচার্য শাস্ত্রি-সং, ২৬ শ্লোক, মথুরা ; ৪। শ্রীকল্কি-নৃসিংহাচার্য-কৃত সংস্কৃত পদ্যানুবাদ ৫।৩।৩

যে শ্রীনাথ ( শ্রীলীলা বা শ্রীরাধার কান্ত ) ক্রীড়াচ্ছলে পদযুগলের দ্বারা শকট-ভঞ্জন করিয়াছেন, যিনি মায়াবিনী পূতনাকে বিনাশ করিবার ছলে ( ধাত্রী-গতি প্রদান করিবার জন্য ) তাহার স্তন্যদুগ্ধে বদন অর্পণ করিয়াছেন, সেই লীলাময় আমাকে অদ্য বিনাশুল্কে ক্রয় করিয়াছেন ; হে প্রিয়ে প্রাণসখি ! তাঁহার গুণ-মাধুরী পুনঃ পুনঃ কীর্তন ব্যতীত আমি আর কোন কথাই বলিতে পারিব না। ইহাতে আমাকে লোকে নিন্দা করে করুক, আমি তাহা গ্রাহ্য করি না।

### শ্রীগোদাদেবীর হৃদয়ে শ্রীচৈতন্যকৃপোদয়

শ্রীগোদাদেবী তদ্রচিত 'তিরুপ্পাবৈ'-নামক ত্রিশটি গাথায় আপনাকে শ্রীকৃষ্ণ-বন্ধু গোপীগণের অন্যতমা বিচারে গোপী-শিরোমণি 'নাপ্পিন্নাই' বা শ্রীরাধার নিকট কাতর নিবেদন এবং শ্রীকৃষ্ণ-মনোমোহিনী শ্রীরাধার রূপ ও লাস্যের বর্ণন করিয়াছেন। 'নাপ্পিন্নাই' শ্রীরাধারই তামিল নামান্তর বলিয়া আমরা দাক্ষিণাত্যের আলোয়ারগণের আবির্ভাব-স্থান, লীলাস্থান ও বিভিন্ন শ্রীমন্দির-দর্শনকালে তত্রস্থ তামিল ও সংস্কৃত-ভাষাভিজ্ঞ বিজ্ঞ পণ্ডিতগণের মুখে শুনিয়াছি। হুপার (I. S. M. Hooper)-সম্পাদিত 'Hymns of the Alvars'গ্রন্থের ভূমিকা ও পাদটীকায় উক্ত নাপ্পিন্নাইকে শ্রীরাধা



শ্রীগোদাদেবী

বলা হইয়াছে।[১] গাথার মধ্যে অণ্ডাল ( শ্রীগোদাদেবী ) নাপ্পিন্নাইকে নন্দবধূ বলিয়া আহ্বান করিয়াছেন।

### শ্রীবৎসাঙ্কমিশ্রের হৃদয়ে ভাগবত-রসোদয়

শ্রীযামুনাচার্য তদ্রচিত 'সিদ্ধিত্রয়ে'[২] শ্রীবৎসাঙ্ক-মিশ্রের নাম উল্লেখ করিয়াছেন। শ্রীবৎসাঙ্ক তাঁহার 'পঞ্চস্তবী'-নামক পঞ্চস্তোত্রাত্মক গ্রন্থের 'অতিমানুষস্তবে'[৩] শ্রীকৃষ্ণের অতিমর্ত্য-লীলাবর্ণন-প্রসঙ্গে শ্রীবৃন্দাবনের স্থাবর-জঙ্গম, তরু-গুল্মলতা, কীট-পতঙ্গ, রাসস্থলীস্থ গোপীপদরেণু প্রভৃতির অসমোর্ধ্ব মহিমা বর্ণন করিয়া লিখিয়াছেন,—

বৃন্দাবনে স্থিরচরাত্মক-কীটদূর্বা-
পর্যন্তজন্তুনিচয়ে বত যে তদানীম্।
নৈবালভামহি জনিং হতকাস্ত এতে
পাপাঃ পদং তব কদা পুনরাশ্রয়ামঃ॥

হায়, হায়! তৎকালে ( শ্রীকৃষ্ণের পৃথিবীতে অবতার-সময়ে ) যে আমরা শ্রীবৃন্দাবনে স্থাবর-জঙ্গমরূপ কীট ও দূর্বা-তৃণ পর্যন্ত জীব-সমূহের মধ্যে কোনও একটি জন্মলাভ করিতে পারি নাই, অতএব নিতান্ত হতভাগ্য ও পাপাধম, সেই আমরা পুনরায় কবে তোমার পদযুগল আশ্রয় করিব?

হা জন্ম তাসু সিকতাসু ময়া ন লব্ধং
রাসে ত্বয়া বিরহিতাঃ কিল গোপকন্যাঃ।
যাস্তাবকীন-পদপংক্তিজুষোঽজুষন্ত
নিক্ষিপ্য তত্র নিজমঙ্গমনঙ্গ-তপ্তম্॥

---

১। Vide, 'Hymns of the Alvars' edited by I. S. M. Hooper, pp. 49,55, Oxford University Press, 1929; ২। সিদ্ধিত্রয়—কাশী চৌখাম্বা-সং, ৫,৬ পৃঃ, ১৯৫৭ সংবৎ দ্রষ্টব্য; ৩। 'অতিমানুষস্তব' ৫০—৫৩ তম শ্লোক, স্তোত্ররত্নাকর ( প্রথমভাগ ) বাবিল্লরামস্বামিশাস্ত্রি নু., বাবিল্লপ্রেস, মাদ্রাজ ১৯২৭ খ্রীঃ।

হে গোপীবন্ধু শ্রীকৃষ্ণ! তোমার দ্বারা রাসে পরিত্যক্ত হইয়া তোমার পদপংক্তির সেবা-পরায়ণা যে গোপকন্যাগণ তাঁহাদের অনঙ্গ-তপ্ত অঙ্গ যে-স্থানে নিক্ষেপ করিয়া তত্রস্থ রজঃকণার সেবা করিয়াছিলেন, সেই রজে আমার জন্মলাভ হয় নাই—ইহা আমার অত্যন্ত দুর্ভাগ্য।

আচিন্বতঃ কুসুমমঙ্ঘ্রি সরোরুহং তে
যে ভেজিরে বত বনস্পতয়ো লতা বা।
অদ্যাপি তৎকুলভুবঃ কুলদৈবতং মে
বৃন্দাবনং মমধিয়ং চ সনাথয়ন্তি॥

অহো, যে-সকল বৃক্ষ ও লতা পুষ্পসমূহ ধারণ ও অর্পণদ্বারা তোমার পাদপদ্মের সেবা করিয়াছিলেন, আজ পর্যন্ত তাঁহাদের বংশে যাঁহারা জন্ম-লাভ করিয়া রহিয়াছেন, তাঁহারা আমার বংশের আরাধ্যদেব এবং বৃন্দাবনকে ও আমার বুদ্ধিকে সনাথ করিতেছেন।

যত্ত্বৎপ্রিয়ং তদিহ পুণ্যমপুণ্যমন্য-
ন্নান্যত্তয়োর্ভবতি লক্ষণমত্র জাতু।
ধূর্তায়িতং তব তু যৎ কিল রাসগোষ্ঠ্যাং
তৎকীর্তনং পরমপাবনমামনন্তি॥

তোমার যাহা প্রীতির পাত্র, তাহাই পুণ্য, তদিতর অপবিত্র; পুণ্য ও অপুণ্যের এতদ্ব্যতীত অপর লক্ষণ কদাপি হইতে পারে না। রাসগোষ্ঠীতে তোমার যে-সকল ধূর্ততা প্রকাশিত হইয়াছিল, তাহার কীর্তনই শাস্ত্রসমূহ পরম-পবিত্রকারী বলিয়া ঘোষণা করেন।

**শ্রীশঙ্করের হৃদয়ে ভাগবত-রসোদয়**

শ্রীশঙ্করাবতার শ্রীমচ্ছঙ্করাচার্য ভগবান্ শ্রীবিষ্ণুর বিশেষ আজ্ঞা পালন করিবার জন্য ব্রহ্মসূত্র, উপনিষৎ প্রভৃতির ভাষ্যে শ্রীব্যাসের অসম্মত বিবর্তবাদ স্থাপন করিয়া বহির্মুখ বঞ্চনা করেন। ইহা

শ্রীপদ্মপুরাণাদি-শাস্ত্রের[1] উক্তি হইতে জানা যায়। কিন্তু শ্রীশঙ্কর—'স্বয়ং পরমবৈষ্ণব, শ্রীমদ্ভাগবতোক্ত দ্বাদশজন বৈষ্ণবের অন্যতম এবং বৈষ্ণব-গণের মধ্যে শ্রেষ্ঠ।'[2] তিনি তাঁহার বিমুখ-মোহনাবতারে শ্রীমদ্ভাগবতের নাম উল্লেখ না করিয়া স্বকৃত শ্রীগোবিন্দাষ্টক, শ্রীযমুনাষ্টক প্রভৃতি কাব্যে শ্রীমদ্ভাগবতের অপ্রাকৃত নিত্যলীলাসমূহ কৌশলে অদ্বৈত-মতাবলম্বনে তটস্থভাবে বর্ণন করিয়া তাঁহার অন্তরের গূঢ় ভাবকে সহৃদয় সজ্জনগণের নিকট ব্যক্ত করিয়াছেন।[3] তিনি শ্রীগোবিন্দাষ্টকে[4] বলিতেছেন,—

গোপী-মণ্ডল-গোষ্ঠী-ভেদং ভেদাবস্থমভেদাভং
শশ্বদ্-গোখুর-নির্ধূতোদ্গতধূলী-ধূসর-সৌভাগ্যম্।
শ্রদ্ধা-ভক্তি-গৃহীতানন্দমচিন্ত্যং চিন্তিতসদ্ভাবং
চিন্তামণিমহিমানং প্রণমত গোবিন্দং পরমানন্দম্॥

কান্তং কারণ-কারণমাদিমনাদিং কালঘনাভাসং
কালিন্দীগত-কালিয়শিরসি সুনৃত্যন্তং মুহুরত্যন্তম্।
কালং কালকলাতীতং কলিতাশেষং কলিদোষঘ্নং
কালত্রয়গতিহেতুং প্রণমত গোবিন্দং পরমানন্দম্॥

যিনি রাসলীলায় গোপীমণ্ডলরূপ গোষ্ঠীকে ভেদ করিয়া দুই দুই গোপীর মধ্যে এক এক মূর্তিতে বিরাজমান এবং শক্তি ও শক্তিমানের অভেদ-হেতু যিনি ভেদাবস্থাতেও অভেদের ন্যায় প্রতিভাত, অনুক্ষণ গোখুর হইতে সমুদ্গত ধূলিধূসরতায় যিনি সৌন্দর্য-সৌভাগ্যশালী, শ্রদ্ধা ও ভক্তিযোগে যাঁহার নিকট হইতে আনন্দ প্রাপ্ত হওয়া যায়, যিনি

১। পাদ্মোত্তর ৪২।১০৬, ৯০।২২—৭৪, বরাহপুরাণ ৭০।৩৫,৩৬ ; ২। ভা ৬।৩।২০, ১২।১৩।১৬ ; ৩। শ্রীতত্ত্বসন্দর্ভ, ২৩ অনু-ধৃত বাক্যের তাৎপর্য ; ৪। শ্রীগোবিন্দাষ্টক ৫,৭ সংখ্যা, কলিকাতা বসুমতী-সং।

অচিন্ত্যস্বরূপ, যাঁহার চিন্তার দ্বারা সদ্ভাব লাভ হয়, যাঁহার মহিমাই চিন্তামণিস্বরূপ, সেই পরমানন্দ শ্রীগোবিন্দকে প্রণাম কর। *

যিনি কারণের কারণ, যিনি কমনীয় কলেবর, যিনি সকলের আদি, যিনি অনাদি, যিনি নীলমেঘবর্ণ, যিনি কালিন্দীগত কালিয়নাগের মস্তকে সুন্দররূপে বারংবার নৃত্য করেন, যিনি কালস্বরূপ অথচ কালগণনার অতীত, যিনি নিখিল প্রপঞ্চের আশ্রয়, কলিদোষবিনাশকারী, যিনি কালত্রয়ের গতির হেতুস্বরূপ, সেই পরমানন্দ শ্রীগোবিন্দকে প্রণাম কর।

শ্রীশঙ্করাচার্য তৎকৃত শ্রীযমুনাষ্টকে[১] একাধিক বার শ্রীমতী রাধিকার নামোচ্চারণ করিয়া কলিন্দ-নন্দিনীর বন্দনা করিয়াছেন,—

জলান্ত-কেলিকারি-চারু-**রাধিকাঙ্গ**-রাগিণী
স্বভর্তুরন্য-দুর্লভাঙ্গতাঙ্গতাংশ-ভাগিনী।
স্বদত্ত-সুপ্ত-সপ্তসিন্ধুভেদি-নাদি-কোবিদা
ধুনোতু মে মনোমলং কলিন্দ-নন্দিনী সদা॥
জলচ্যুতাচ্যুতাঙ্গরাগ-লম্পটালি-শালিনী
বিলোল-**রাধিকা**-কচান্ত-চম্পকালি-মালিনী।
সদাবগাহনাবতীর্ণ-ভর্তৃভৃত্য-নারদা
ধুনোতু মে মনোমলং কলিন্দ-নন্দিনী সদা॥

যিনি জলকেলিরতা সুন্দরী শ্রীমতী রাধিকার শ্রীঅঙ্গে অভিলাষবতী, অপরের দুর্লভ স্বভর্তা শ্রীকৃষ্ণের অর্ধাঙ্গতা-প্রাপ্তা দেবী শ্রীকালিন্দীর অংশ যাঁহাতে বর্তমান, যিনি মধুর-ধ্বনিদ্বারা নিদ্রিত সপ্তসমুদ্রকে ভেদ করিতে নিপুণা. সেই কলিন্দ-নন্দিনী আমার চিত্ত-মল সর্বদা বিধৌত করুন।

জলক্রীড়াকালে সলিলচ্যুত শ্রীঅচ্যুতের অঙ্গরাগলুব্ধ সখীগণ যাঁহার শোভা বিস্তার করিয়া থাকেন. শ্রীরাধার বিলোল-কবরীচ্যুত চম্পকশ্রেণী

---

* শ্রীশঙ্করাচার্য এই শ্লোকে অচিন্ত্য-ভেদাভেদ-সিদ্ধান্ত স্বীকার করিয়াছেন।

১। শ্রীযমুনাষ্টক—৬, ৭ শ্লোক, বসুমতী-সং, কলিকাতা ১৩৪১ বঙ্গাব্দ।

যাঁহার মাল্যস্বরূপ হইয়াছে, শ্রীকৃষ্ণের ভৃত্য শ্রীনারদাদি মহদ্গণ যথায় সর্বদা অবগাহনার্থ অবতরণ করেন, সেই কলিন্দ-নন্দিনী শ্রীযমুনা আমার চিত্ত-মল বিধৌত করুন।

শ্রীল শ্রীজীবগোস্বামিপাদ শ্রীকৃষ্ণসন্দর্ভে[১] "শ্রীযমুনাস্তবে শ্রীশঙ্করাচার্য-চরণৈরপ্যুক্তম্—'বিধেহি তস্য **রাধিকাধবাঙ্ঘ্রি পঙ্কজে রতিম্**' ইতি"—শ্রীশঙ্করাচার্যকৃত স্তবের এইরূপ একটি চরণ উদ্ধার করিয়াছেন।

### শ্রীশ্রীধরস্বামিপাদের সহৃদয়তা

শ্রীশ্রীধরস্বামিপাদ শ্রীব্রজবিহারকাব্যে[২] শ্রীরাধানাথ শ্রীব্রজেন্দ্রনন্দনের বিহার বর্ণন করিয়া লিখিয়াছেন,—

শ্রীশ্রীকৃষ্ণো জয়তি জগতাং জন্মদাতা চ পাতা
হর্তা চান্তে হরতি ভজতাং যশ্চ সংসারভীতিম্।
**রাধানাথঃ** সজলজলদঃ শ্যামলঃ পীতবাসা
বৃন্দারণ্যে বিহরতি সদা সচ্চিদানন্দরূপঃ॥

জ্যোতীরূপং পরমপুরুষং নির্গুণং নিত্যমেকং
নিত্যানন্দং নিখিলজগতামীশ্বরং বিশ্ববীজম্।
গোলোকেশং **দ্বিভুজমুরলীধারিণং রাধিকেশং**
বন্দে বৃন্দারক-হরি-হর-ব্রহ্ম-বন্দ্যাঙ্ঘ্রিপদ্মম্॥

শ্রীরাধাসম্মিলিত-তনু শ্রীকৃষ্ণ সর্বদা জয়যুক্ত হইতেছেন; তিনি সমস্ত বিশ্বের জনক, পালক ও শেষে সংহর্তা। তিনি ভজনকারী সেবকের

---

১। শ্রীকৃষ্ণসন্দর্ভ ৫৮ অনু; ২। শ্রীব্রজবিহার-কাব্যে ৫ম ও ষষ্ঠ শ্লোক—(ক) 'কাব্য-সংগ্রহ' by Dr. John Hooberlin, Cal. 1847, pp. 519—522 এবং শ্রীরামপুরের চন্দ্রোদয়যন্ত্রে মুদ্রিত; (খ) 'কাব্যকলাপ' ১১০—১১২ পৃঃ, Published by Haridas Hirachand, First Edition, Bombay 1864; (গ) 'কাব্যসংগ্রহ' ৫৯—৬৩ পৃঃ, শ্রীজীবানন্দবিদ্যাসাগর-সং, কলিকাতা ১৮৭১ খৃষ্টাব্দ।

জন্মমৃত্যু-ভয় হরণ করেন। তিনি শ্রীরাধানাথ, জলপূর্ণ-জলদবৎ শ্যামল ও পীতাম্বর। সেই সচ্চিদানন্দ শ্রীকৃষ্ণ নিরন্তর শ্রীবৃন্দাবনে বিহার করেন। যিনি জ্যোতিঃস্বরূপ পরমপুরুষ, প্রাকৃত-গুণসম্পর্কহীন, নিত্য, অসমোর্ধ্ব, সদানন্দময়, নিখিল জগতের ঈশ্বর, বিশ্বের মূলকারণ, গোলোকপতি, দ্বিভুজ-মুরলীধারী, শ্রীরাধিকার প্রাণেশ্বর এবং যাঁহার পাদপদ্মযুগল দেবশ্রেষ্ঠ ইন্দ্র, শিব ও ব্রহ্মার বন্দনীয়, তাঁহাকে বন্দনা করি।

## শ্রীরামানুজ, শ্রীমধ্ব, শ্রীনিম্বার্ক, শ্রীবল্লভাচার্যাদির ভজনাদর্শ ও শ্রীগৌরহরির দান

শ্রী, ব্রহ্মা, রুদ্র ও চতুঃসনের অনুগত যথাক্রমে শ্রীলক্ষ্মীনারায়ণোপাসক শ্রীরামানুজ, শ্রীরমাপতি-বাসুদেবের উপাসক শ্রীমধ্ব, শ্রীনৃসিংহের উপাসক শ্রীবিষ্ণুস্বামী ও স্বকীয় (চতুর্ভুজ-দ্বিভুজ-বাসুদেব[১]) শ্রীকৃষ্ণের উপাসক শ্রীনিম্বার্ক সাত্বত-সম্প্রদায়ের আচার্য বলিয়া প্রসিদ্ধ। শ্রীরামানুজাচার্যের আরাধ্য পূর্বগুরু শ্রীশঠকোপ, শ্রীগোদাদেবী, শ্রীবৎসাঙ্কমিশ্র-প্রমুখ মহদ্‌গণ স্বয়ংরূপ শ্রীকৃষ্ণের স্বরূপশক্তি শ্রীহ্লাদিনীর আনুগত্যে ভক্তিরস-রাট্ উজ্জ্বলরসে শ্রীশ্যামসুন্দরের ভজনাদর্শ প্রকট করিলেও শ্রীলক্ষ্মী-নারায়ণোপাসক শ্রীরামানুজের উপাসনা-প্রণালীতে সেই রস-বোধের পরিচয় পাওয়া যায় না। শ্রীমধ্বাচার্য শ্রীবৃষভানুনন্দিনী ও তাঁহার কায়ব্যূহ গোপীগণকে 'অপ্সরাস্ত্রী'-সাম্যে বিচার করিয়াছেন।[২] সুতরাং তাঁহার উপাসনা-প্রণালীর মধ্যে হ্লাদিনীশক্তির সর্বানন্দাতিশায়িনী ব্রজ-

---

১। শ্রীনিম্বার্কাচার্যকৃত দশশ্লোকীর পঞ্চম শ্লোকের (শ্রীনিম্বার্কের তৃতীয় অধস্তন) শ্রীপুরুষোত্তমাচার্যকৃত টীকার ( বেদান্ত-রত্নমঞ্জুষার ) সিদ্ধান্ত এবং শ্রীগিরিধরপ্রপন্নকৃত লঘুমঞ্জুষাভাষ্য ( দশশ্লোকীর ) ১ম কোষ্ঠ, ৫ম শ্লোক-ব্যাখ্যা দ্রষ্টব্য—কাশী চৌখাম্বা-সং ১৯২৭ খ্রীঃ; ২। শ্রীমধ্বাচার্যকৃত শ্রীভাগবত-তাৎপর্য ১১।১২।২২,১১।১৪।১৫ ও শ্রী-কল্যাণীদেবী ( মধ্ব-শিষ্য শ্রীত্রিবিক্রমাচার্যের কন্যা )-রচিত তারতম্য-স্তোত্র দ্রষ্টব্য।

গোপী-প্রীতির প্রতি সহৃদয়তা আশা করা যাইতে পারে না। শ্রীনিম্বার্কাচার্যের দশশ্লোকীর (৫ম শ্লোকস্থ) 'বৃষভানুজা' এবং সবিশেষ-নির্বিশেষ-শ্রীকৃষ্ণস্তবের (৫ম শ্লোকস্থ) 'নবগোপবালা' শ্রীরাধাকে শ্রীনিম্বার্কানুগ আচার্যগণ শ্রীলক্ষ্মী শ্রীরুক্মিণী, শ্রীসত্যভামাদি শক্তিসাম্যে দর্শন করিয়াছেন।[১] তাঁহাদের সিদ্ধান্তে চতুর্ভুজ ও দ্বিভুজ-বাসুদেবে, শ্রীদেবকীনন্দন ও শ্রীযশোদানন্দনে রস-তারতম্যোপলব্ধির পরিচয় নাই, বরং তদ্বিপরীত মতই দৃষ্ট হয়।[২] শ্রীশঠকোপ-প্রমুখ আল্‌বরগণের কিংবা শ্রীবৎসাঙ্কমিশ্র-প্রমুখ মহদ্‌গণের উক্তিতে ব্রজগোপী-ভাব, গোপী-মহিমা বা শ্রীরাধার আনুগত্যের নিদর্শন পাওয়া গেলেও মাদন-মহাভাববতী শ্রীরাধা ও তদ্‌বশীভূত রসিকশেখর শ্রীনন্দনন্দনের পরিচয় পাওয়া যায় না। ইহা একমাত্র শ্রীগৌরসুন্দরের চরিত ও শিক্ষায়ই রূপায়িত হইয়াছে।

শ্রীবল্লভাচার্য শ্রীমদ্ভাগবতের শ্রীসুবোধিনী-টীকায় দশম-তামসফল-প্রকরণে (১০ম স্কন্ধের ২৬ অধ্যায়ে, গৌড়ীয়-পুঁথির পাঠানুসারে ১০ম স্কন্ধের ২৯ অধ্যায়ে রাসপ্রকরণে) ব্রজস্ত্রীগণের ক্রম বিভাগ করিয়া তাঁহাদের বিরহ-দুঃখাদি-সম্বন্ধে যে সিদ্ধান্ত করিয়াছেন অর্থাৎ ভগবদ্-বিরহকে পাপের ফলভোগরূপে যে ব্যাখ্যা করিয়াছেন[৩], তাহা শ্রীল বিশ্বনাথ চক্রবর্তিপাদ 'সারার্থদর্শিনীতে' সর্বতোভাবে খণ্ডন করিয়াছেন।[৪]

---

১। শ্রীপুরুষোত্তমাচার্যকৃত বেদান্তরত্নমঞ্জুষা ১।৫ দ্রষ্টব্য; ২। "দ্বিভুজশ্চতুর্ভুজো বা স্ব-স্ব-প্রীত্যনুসারেণ তয়োরুভয়বিধরূপত্বাদত্র তারতম্যভাবঃ * * * উভয়বিধস্যাপি ধ্যানস্য মোক্ষহেতুত্বশ্রবণাদুভয়স্য তুল্যফলত্বাৎ ধ্যেয়ত্বাবিশেষ ইতি সম্প্রদায়রাদ্ধান্তঃ"—শ্রীগিরিধরপ্রপন্নকৃত লঘুমঞ্জুষা ১।৫, চৌখাম্বা, ১৯২৭ খৃঃ; ৩। "কোটিব্রহ্মকল্পেষু কুম্ভীপাকাদিনরকেষু যাবৎ দুঃখং ভবেৎ তাবদ্দুঃখং ভগবদ্বিরহে ক্ষণমাত্রেণ জাতং, ততঃ সর্বপাপফলভোগঃ সমাপ্তঃ"—শ্রীবল্লভাচার্যকৃত সুবোধিনী-টীকা ১০।২৬।১০, ১১—দশম পূর্বার্ধ তামসফলপ্রকরণ, মুম্বই নির্ণয়সাগর-সং, ১৯৮০ সংবৎ; ৪। শ্রীসারার্থদর্শিনী-টীকা ১০।২৯।১০, ১১

শ্রীগৌরসুন্দরের অহৈতুকী কৃপা ও শ্রীগৌরশক্তি শ্রীগদাধর পণ্ডিত-গোস্বামিপাদের কৃপায় শ্রীবল্লভাচার্যের মত পরে পরিবর্তিত হয়। শ্রীবল্লভাচার্য তৎকৃত 'শ্রীকৃষ্ণাষ্টকে' শ্রীকৃষ্ণকে 'শ্রীরাধিকারমণ', 'শ্রীরাধা-বরপ্রিয়', 'শ্রীরাধিকাবল্লভ' প্রভৃতি নামে বন্দনা করিয়াছেন, কিন্তু শ্রীবল্ল-ভাচার্যের কোন লেখনীতে শ্রীরাধার দাস্য-প্রার্থনাসূচক কোন নিদর্শন পাওয়া যায় না।[১] শ্রীশ্রীরূপ-রঘুনাথ-প্রমুখ গৌড়ীয়-গোস্বামিপাদগণের সঙ্গ ও কৃপাফলে শ্রীপাদ বল্লভাচার্যের কনিষ্ঠাত্মজ শ্রীপাদ বিট্‌ঠলাচার্য শ্রীরাধাদাস্যের মহিমা উপলব্ধি করিয়া 'স্বামিন্যষ্টক', 'শ্রীরাধাপ্রার্থনা-চতুঃশ্লোকী', 'শ্রীস্বামিনী-প্রার্থনা', 'শৃঙ্গার-রসমণ্ডন' প্রভৃতি গ্রন্থে শ্রী-রাধার অসমোর্দ্ধ্ব মহিমা কীর্তন করেন। 'শ্রীকৃষ্ণপ্রেমামৃত'-নামক গ্রন্থের শ্রীবিট্‌ঠলনাথজীকৃত টীকায়ও গৌড়ীয়-গোস্বামিপাদগণের প্রভাবের পরিচয় পাওয়া যায়। ইহা তৎসম্প্রদায়ের গবেষকগণও স্বীকার করেন।[২]

শ্রীচৈতন্যচরণানুচর গোস্বামিপাদগণের সুস্পষ্ট প্রভাব শ্রীনিম্বার্কসম্প্র-দায়ের শ্রীকেশব-কাশ্মীরীর প্রশিষ্য শ্রীবৃন্দাবনবাসী শ্রীহরিব্যাসদেবেও

---

১। "Although Radha is worshipped in the company of Krishna in this ( Vallabhacharya ) School, She does not enjoy as much prominence as She does in the Vaishnavism of Sri Chaitanya"—'The system of Vallabhacharya' by Govindlal Hargovind Bhatt, M. A., Prof. of Sanskrit, Baroda College, Baroda, p. 607, published in the 'Cultural Heritage of India', Vol. I, Calcutta ; ২। "There is no Stotra or writing of Vallabhacharya to our knowledge where Radha is extolled in the strain in which Vittalesvara has done, * * His Commentary on Krishna-premamrita (কৃষ্ণপ্রেমামৃত) and Sringar-rasamandana (শৃঙ্গাররস-মণ্ডন) may be due to Chaitanya mould of thought"—'Introduction of Sri Brahmasutra Anubhasya of Sri Ballabhacharya by Mulchandra Tulsidas Teliwala, p. 4.

পরিলক্ষিত হয়। শ্রীহরিব্যাস কেবল যে দার্শনিক বিচারে গৌড়ীয়-বৈষ্ণব-সিদ্ধান্তের দ্বারা প্রভাবান্বিত হইয়াছিলেন তাহা নহে, উপাসনা-প্রণালী ও রস-বিচারেও তিনি গৌড়ীয়-বৈষ্ণবসিদ্ধান্তেরই অনুকরণ করিয়াছেন—ইহা শ্রীহরিব্যাসকৃত 'সিদ্ধান্তকুসুমাঞ্জলি', 'মহাবাণী-পঞ্চরত্নের' অন্তর্গত 'মহাবাণী-অষ্টকাল-সেবাসুখ' প্রভৃতি গ্রন্থ পাঠ করিলে স্পষ্টই উপলব্ধ হয়।[১] অজ্ঞাতনামা লেখকের শ্রীরাধাকৃপাকটাক্ষ-স্তোত্রাদিও শ্রীগৌড়ীয়-গোস্বামিপাদগণের অনুকরণে রচিত।[২]

## শ্রীগৌরহরি অনর্পিতচরী স্বভক্তি-সম্পত্তির দাতা কেন?

শ্রীকৃষ্ণ যেরূপ অনাদি, আদি, সর্বকারণ-কারণ, এমন কি, শ্রীনারায়ণের কারণ[৩] হইয়াও শ্রীনারায়ণ ও শ্রীব্রহ্মার অধস্তনরূপে[৪] প্রপঞ্চে অবতার-লীলা প্রকট করিয়াছেন, তদ্রূপ অভিন্ন শ্রীব্রজেন্দ্রনন্দন রসরাজ-মহাভাব-মিলিততনু শ্রীগৌরহরি সমুন্নত-সমুজ্জ্বল-মধুর-রসময়ী-স্বভক্তি-সম্পত্তির নিত্যসিদ্ধ মূল দাতা হইয়াও ঐতিহাসিক কালবিচারে নম্মা আলোয়ার, বিল্বমঙ্গল, জয়দেব, চণ্ডীদাস, বিদ্যাপতি-প্রমুখ রাগমার্গীয় মহাজনগণ পরবর্তিকালে জগতে অবতীর্ণ হইয়াছিলেন। বস্তুতঃ সেই লীলা-পুরুষোত্তমের অচিন্ত্যশক্তিবলে ঐতিহাসিক স্থান, কাল, পাত্রের প্রাকৃত

---

১। শ্রীনিম্বার্ক-দশশ্লোকীর শ্রীহরিব্যাসকৃত সিদ্ধান্তকুসুমাঞ্জলি (৪র্থ ও ৫ম শ্লোক-ব্যাখ্যা, মুম্বই নির্ণয়সাগর-সং, ১৯২৫ খ্রীঃ), শ্রীহরিব্যাসকৃত সিদ্ধান্তরত্নাঞ্জলি ও তাহার ভাষাকান্তি প্রকাশিকা-টীকা (উত্তরার্ধ ৩৮৪ পৃঃ, শ্রীনিবাস প্রেস, শ্রীবৃন্দাবন ১৯৭২ সংবৎ) প্রভৃতি গ্রন্থ আলোচ্য; ২। শ্রীরাধাকৃপাকটাক্ষস্তোত্র—সলিমাবাদস্থ শ্রীনিম্বার্ক-মঠে রক্ষিত ১৪০ নং পুঁথি এবং শ্রীবৃন্দাবনস্থ বিদ্যালয় প্রেসে মুদ্রিত উক্ত পুস্তিকা দ্রষ্টব্য; ৩। ভা ১০।১৪।১৪ এবং চৈ চ আ ২।৩০—১২০; ৪। শ্রীনারায়ণ হইতে শ্রীব্রহ্মা, ব্রহ্মা হইতে অত্রি, সোম, বুধ, পুরূরবা, আয়ু, নহুষ, যযাতি, যদু, শূরসেন, বসুদেব, শ্রীকৃষ্ণ—এই বংশপরম্পরায় অবতীর্ণ।

গণ্ডী অতিক্রম করিয়া প্রাকৃত কালবিচারের পূর্বমহাজনগণ, এমন কি, গুরুবর্গের লীলাভিনয়কারী শ্রীমাধবেন্দ্রপুরীপাদ-প্রমুখ মহদ্‌গণও তাঁহাদের অন্তরে শ্রীশ্রীগৌরহরির কৃপালাভে কৃতার্থ হইয়াছিলেন। শ্রীগৌরহরি শ্রীহ্লাদিনী-আলিঙ্গিত রসরাজ শ্রীকৃষ্ণস্বরূপ, আর যাবতীয় রাগমার্গীয় মহাজনগণ ( ঐতিহাসিক বিচারে যে কোনো কালেই আবির্ভূত হউন ) সেই হ্লাদিনীরই কৃপা-সম্বর্ধিত রসিক ও ভাবুক।

এ জন্যই শ্রীল রূপগোস্বামিপাদ শ্রীবিদগ্ধমাধব-নাটকের মঙ্গলাচরণে বলিয়াছেন,—'যিনি বহুকাল পর্যন্ত ( পূর্বে কোন এক কল্পে যখন স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণচৈতন্যরূপে অবতীর্ণ হইয়াছিলেন, তখনই একমাত্র স্বভক্তি প্রদান করিয়াছিলেন, কিন্তু তৎপরে কত শত শত অবতাররূপে তিনি জগতে অবতীর্ণ হইয়াছেন, এমন কি, এই কলিযুগের অব্যবহিত পূর্ব দ্বাপরে যখন শ্রীকৃষ্ণরূপে অবতীর্ণ হইয়াছেন, তখনও যাহা দান করেন নাই, এজন্যই বহুকাল পর্যন্ত ) যাহা দান করেন নাই, সেই উন্নতোজ্জ্বলরসময়ী স্বভক্তিসম্পত্তি (তাঁহার স্বরূপশক্তি হ্লাদিনীর সর্বানন্দাতিশায়িনী বৃত্তিরূপা ব্রজপ্রেমসম্পৎ ) দান করিবার জন্য শ্রীরাধাভাবকান্তি-বিমণ্ডিত হইয়া কলিযুগে অবতীর্ণ হইয়াছেন।' ইহাদ্বারা অধিরূঢ়-মহাভাব-মাধুর্যের পরাকাষ্ঠা যে শ্রীবৃষভানুনন্দিনীতে দৃষ্ট হয়, সেই শ্রীরাধা তাঁহার কায়ব্যূহ ব্রজাঙ্গনাগণের সহিত শ্রীকৃষ্ণকে প্রেমরস আস্বাদন করাইয়া যে আনন্দ অনুভব করেন, সেই প্রেমানন্দরূপা ভক্তিসম্পত্তির কথাই উক্ত হইয়াছে। এই প্রেমসম্পত্তি একমাত্র সাক্ষাৎ স্বয়ং শ্রীকৃষ্ণের আবির্ভাববিশেষ শ্রী-গৌরাবতার ব্যতীত অন্য কোন সময়েই আস্বাদিত ও বিতরিত হয় না। শ্রীল প্রবোধানন্দ সরস্বতীপাদ বলিয়াছেন,—

প্রেমা নামাদ্ভুতার্থঃ শ্রবণপথগতঃ কস্য নাম্নাং মহিম্নঃ
কো বেত্তা কস্য বৃন্দাবনবিপিন-মহামাধুরীষু প্রবেশঃ।

কো বা জানাতি রাধাং পরম-রসচমৎকার-মাধুর্যসীমাং
একশ্চৈতন্যচন্দ্রঃ পরমকরুণয়া সর্বমাবিশ্চকার ॥১

'প্রেম'-নামক পরমপুরুষার্থ কাহারই বা শ্রবণগোচর হইয়াছিল? কেই বা শ্রীনামের অসমোর্দ্ধ্ব মহিমা জানিত? কাহারই বা শ্রীবৃন্দারণ্যের গহন-মহামাধুরী-কদম্বে প্রবেশ ছিল? কেই বা পরমচমৎকার অধিরূঢ়-মহাভাব-মাধুর্যের পরাকাষ্ঠা শ্রীবার্ষভানবীকে জানিত? এক শ্রীচৈতন্যচন্দ্রই পরম ঔদার্যলীলা প্রকট করিয়া এই সমস্ত আবিষ্কার করিয়াছেন।

অদ্ভুত-বদান্য-শ্রীচৈতন্য-লীলারূপ অক্ষয়ামৃত-সরোবর হইতে শ্রীকৃষ্ণ-লীলামৃতসারের শত শত ধারা সকল দিকে প্রবাহিত হইতেছে। প্রপঞ্চের ভাবনা-পথ অতিক্রম করিয়া যাঁহারা বহু ঊর্দ্ধ্বে অবস্থিত এবং লীলা-সরোবর হইতে রসাকর্ষণফলে বর্ষণশীল শক্তপ্রাণ মেঘরূপে প্রকাশিত, সেই সাধু-মহদ্গণ বিশ্বোদ্যানে অনুক্ষণ লীলামৃত-রস বর্ষণ করিতেছেন। তাহাতেই এই প্রপঞ্চে ভক্তগণের আস্বাদ্য প্রেমামৃতফল ফলিতেছে। ভক্তাস্বাদিত রসময় ফলের অবশেষ ভক্ত-কৃপায় পৃথিবীর ভক্তিসাধক-সম্প্রদায় প্রাপ্ত হইয়া জীবন ধারণ করিতেছেন। শ্রীগৌর-লীলা ঘন দুগ্ধপূর-সদৃশ; তাহাতে শ্রীকৃষ্ণলীলা পরম সুবাসিত কর্পূররূপে সন্নিবিষ্ট হইয়া উভয় লীলার অবিচ্ছেদ্য সমাবেশে পরমাস্বাদনীয়তা ও পরম-চমৎকারিতা প্রকট করিয়াছে। এই জন্যই শ্রীশ্রীল নরোত্তম গাহিয়াছেন—"গৌরাঙ্গ-গুণেতে ঝুরে, নিত্যলীলা তারে স্ফুরে, সে জন ভকতি-অধিকারী। গৌরপ্রেম-রসার্ণবে, সে তরঙ্গে যেবা ডুবে, সে রাধামাধব-অন্তরঙ্গ।" সাধু সাবধান! পরস্পর অচ্ছেদ্য, অভিন্ন শ্রীকৃষ্ণ-লীলা ও শ্রীগৌরলীলার মধ্যে ভেদবুদ্ধিরূপ কুতর্ক উপস্থিত করিও না, করিলে শুদ্ধভক্তি-রাজ্য হইতে চিরতরে ভ্রষ্ট হইবে। আমরা

১। শ্রীশ্রীচৈতন্যচন্দ্রামৃত ১০০ সংখ্যা, শ্রীগৌড়ীয়মঠ-সং।

শ্রীশ্রীল কবিরাজ গোস্বামিপাদের উপদেশামৃতকণা মস্তকে ধারণ করিয়া এই গ্রন্থের প্রথম ভঙ্গীর উপসংহার করিতেছি—

কৃষ্ণলীলা অমৃত-সার, তার শত শতধার,
দশদিকে বহে যাহা হৈতে।
সে চৈতন্যলীলা হয়, সরোবর অক্ষয়,
মনো-হংস চরাহ' তাহাতে॥
এই অমৃত অনুক্ষণ, সাধু মহান্ত-মেঘগণ,
বিশ্বোদ্যানে করে বরিষণ।
তাতে ফলে অমৃত-ফল, ভক্ত খায় নিরন্তর,
তার প্রেমে জীয়ে জগজন॥
চৈতন্যলীলা—অমৃতপূর, কৃষ্ণলীলা—সুকর্পূর,
দুহে মিলি' হয় সুমাধুর্য।
সাধু-গুরু-প্রসাদে, তাহা যেই আস্বাদে,
সেই জানে মাধুর্য-প্রাচুর্য॥
এ অমৃত কর' পান, যার সম নাহি আন,
চিত্তে করি' সুদৃঢ় বিশ্বাস।
না পড়' কুতর্ক-গর্তে, অমেধ্য কর্কশ আবর্তে,
যাতে পড়িলে হয় সর্বনাশ॥
শ্রীচৈতন্য, নিত্যানন্দ, শ্রীঅদ্বৈত, ভক্তবৃন্দ,
আর যত শ্রোতা ভক্তগণ।
তোমা-সবার শ্রীচরণ, করি শিরে ভূষণ,
যাহা হৈতে অভীষ্ট-পূরণ॥

প্রথম-ভঙ্গী সম্পূর্ণ



শ্রীশ্রীগুরুগৌরাঙ্গৌ জয়তঃ

# পরিশিষ্ট

## [ ১ ]

শুঙ্গবংশীয় রাজা ভাগভদ্রের ১৪শ বর্ষ রাজত্বকালে[১] [ গবেষকগণের মতে শ্রীমদ্ভাগবত-( ১২।১।১৫ ) কথিত ভদ্রক রাজার রাজত্বকালে ] মধ্যভারতে গোয়ালিয়র্-রাজ্যের বেস-নগরস্থিত গরুড়-স্তম্ভে উৎকীর্ণ শিলালেখ ( প্রাকৃত ভাষায় ব্রাহ্মী লিপিতে লিখিত )—

### প্রথমাংশ

১. [দে]বদেবস **বা[সুদে]বস** গরুড়ধ্বজে অয়ং
২. কারিতে ই[অ] **হেলিওদোরেণ ভাগ-**
৩. **বতেন** দিয়স পুত্রেণ **তখ্খসিলাকেন**
৪. **যোন**-দূতেন [আ]গতেন মহারাজস
৫. **অন্তলিকিতস** উপ[ং]তা সকাসং রঞো
৬. [কো]সী পু[ত্র]স [ভা]**গভদ্রস** ত্রাতারস
৭. **বসেন চ[তু]দসেন** রাজেন বধমানস [॥]

### দ্বিতীয়াংশ

১. ত্রিনি অমুত-পদানি [ইঅ] [সু]-অনুঠিতানি
২. নেয়ন্তি [স্বগং] দম চাগ অপ্রমাদ [॥]

---

১। Sir John Marshall-রচিত 'Taxila', (Vol. I, p. 37, 1951,)-গ্রন্থের বর্ণনানুযায়ী ভাগভদ্রের ১৪শ বর্ষ রাজত্বকাল প্রায় ১০০ খ্রীষ্ট পূর্বাব্দ। 'The Monuments of Sanchi' by J. Marshall & Alfred Foucher ( 1943 A. D., Vol. I., p. 270 )-গ্রন্থে লিখিত আছে যে, পুরাণের তালিকানুযায়ী শুঙ্গবংশীয় ভাগভদ্রের ১২শ বর্ষ রাজত্বকাল প্রায় ১০৪ খ্রীঃ পূঃ।

## সংস্কৃতে রূপান্তরিত

১। দেবদেবস্য বাসুদেবস্য গরুড়-ধ্বজঃ (=শিখরস্থ-গরুড়-মূর্তি-সনাথঃ শিলাময়ঃ ধ্বজস্তম্ভঃ) অয়ং কারিতঃ ইহ হেলিয়োদোরেণ (Heliodoros) ভাগবতেন ( =বৈষ্ণবধর্মান্তর্গত-ভাগবত-মার্গানুসারিণা ) দিয়স্য (Dion) পুত্রেণ তাক্ষশিলাকেন ( =তক্ষশিলা-নিবাসিনা ) যবনদূতেন আগতেন মহারাজস্য অন্তলিকিতস্য (Antialkidas) উপান্তাৎ ( =সমীপাৎ ) সকাশং রাজ্ঞঃ কৌৎসীপুত্রস্য ভাগভদ্রস্য ত্রাতুঃ বর্ষেণ চতুর্দশেন রাজ্যেন [চ] বর্ধমানস্য।

২। ত্রীণি অমৃত-পদানি ইহ স্বনুষ্ঠিতানি নয়ন্তি স্বর্গং—দমঃ ত্যাগঃ অপ্রমাদঃ [চ] ॥[১]



১। 'Select Inscriptions bearing on Indian History & Civilisation' Vol. I. ( from the 6th century B. C. to the 6th century A. D. ) edited by Dr. D. C. Sircar, pp. 90-91. C. U. 1942.

# পরিশিষ্ট

## [ ২ ]

### বেদে, শ্রুতিতে, ব্রহ্মসূত্রে ও শ্রীমদ্ভাগবতে
### শ্রীরাধার নাম ও মহিমার কথা

পরমরসচমৎকার-মাধুর্যসীমা শ্রীরাধার নাম ও মহিমা, যাহা শ্রীকৃষ্ণ-চৈতন্যদেব তাঁহার ভাব, কান্তি, আচার ও প্রচারের মধ্যে আবিষ্কার করিয়াছেন, তাহা কোথাও স্পষ্টভাবে, কোথাও ইঙ্গিতে, কোথাও বা প্রচ্ছন্নভাবে বেদাদি-শাস্ত্রে উল্লিখিত আছে। ঋক্, সাম ও অথর্ব—তিন বেদেই বিশেষ গৌরবের সহিত শ্রীরাধা-নামের উল্লেখ দৃষ্ট হয়, যথা—

স্তোত্রং রাধানাং পতে গির্বাহো বীর যস্য তে।
বিভূতিরস্তু সূনৃতা ॥

( ঋক্ ১।৩০।৫, সাম ১৬০০, অথর্ব ২০।৪৫।২ )

তাৎপর্য—হে বীর রাধানাথ! স্তুতিভাজন তোমার এইরূপ স্তোত্র ; তোমার বিভূতি প্রিয় ও সত্য হউক।

ঋক্‌পরিশিষ্টে—

রাধয়া মাধবো দেবো মাধবেনৈব রাধিকা।
বিভ্রাজন্তে জনেষ্বেতি ॥

( শ্রীকৃষ্ণসন্দর্ভ, শ্রীরাধাকৃষ্ণার্চন-দীপিকা প্রভৃতি গ্রন্থধৃত )

শ্রীরাধার সহিত শ্রীমাধব ক্রীড়াশীল বা দ্যুতিমান্। শ্রীমাধবের দ্বারা শ্রীরাধিকা নিজ-জনসমূহে সর্বতোভাবে দীপ্তি পাইতেছেন।

উপনিষদে—

শ্যামাচ্ছবলং প্রপদ্যে। শবলাচ্ছ্যামং প্রপদ্যে ॥

( ছান্দোগ্য ৮।১৩।১ )

আমি শ্যাম হইতে শবলকে ( শ্রীশ্যামের বিলাসবৈচিত্রীর আকর-শ্রীরাধাকে ) প্রাপ্ত হই ; শবল ( শ্রীরাধা ) হইতে শ্রীশ্যামসুন্দরকে প্রাপ্ত হই।

ব্রহ্মসূত্রে—

**অপি সংরাধনে প্রত্যক্ষানুমানাভ্যাম্ ।**

( ব্র সূ ৩।২।২৪ )

পরতত্ত্ব ইন্দ্রিয়ের অগোচর হইলেও সম্যক্ আরাধনার ( হ্লাদিনীর বৃত্তিবিশেষ প্রীতির ) দ্বারা তাঁহার সাক্ষাৎকার হয়, ইহা শ্রুতি ও স্মৃতি হইতে জানা যায়।

ব্রহ্মসূত্রের স্বতঃসিদ্ধভাষ্য শ্রীমদ্ভাগবতে—

**অনয়ারাধিতো নূনং ভগবান্ হরিরীশ্বরঃ ।**
**যন্নো বিহায় গোবিন্দঃ প্রীতো যামনয়দ্রহঃ ॥**

( ভা ১০।৩০।২৮ )

শ্রীরাধাপক্ষীয় সখীগণের উক্তি—এই ললনা-কর্তৃক: ভক্তজনদুঃখহারী ( হরি ), ভক্তগণের মনোবাঞ্ছাপূরণে সমর্থ ( ঈশ্বর ), ভগবান্ ( শ্রীনারায়ণ ) নিশ্চয়ই আরাধিত হইয়াছেন। তৎফলেই শ্রীগোবিন্দ প্রীত হইয়া আমাদিগকে পরিত্যাগপূর্বক সেই ললনাকে নিভৃতস্থানে আনয়ন করিয়াছেন।

**নিরস্তসাম্যাতিশয়েন রাধসা**
**স্বধামনি ব্রহ্মণি রংস্যতে নমঃ ।**

( ভা ২।৪।১৪ )

শ্রীশুকদেবকৃত শ্রীকৃষ্ণস্তবে—অসমোর্ধ্বা অচিন্ত্যৈশ্বর্যময়ী শ্রীরাধার সহিত যিনি নিজধামে ( গোলোক-বৃন্দাবনে ) পরব্রহ্মস্বরূপে নিত্য ক্রীড়া করিতেছেন, সেই শ্রীকৃষ্ণকে নমস্কার।

# পরিশিষ্ট

## [৩]

### শ্রীমদ্ভাগবতের বিবিধ টীকা ও টীকা-কারের নাম এবং যে সকল পুঁথিশালায় ঐ সকল টীকা (পুঁথি) রক্ষিত আছে, তাহাদের সাঙ্কেতিক পরিচয়-সমূহ *

| | |
|---|---|
| **অন্বয়**—অপ্পজী পণ্ডিত | MD. D 2248 |
| **অন্বয়**—বুক্কন পণ্ডিত | MD. D 2242 |
| **অন্বয়**—বেঙ্কটকৃষ্ণ | MD. R 5773, 5770 |
| **অন্বয়বোধিনী**—কবিচূড়ামণি চক্রবর্তী (১৫৮০ শক) | Ujjain. 751 ; Oudh IV. 9 ; SSP. C III. p21 ; ASB. H. 3647 |
| **অমৃত-তরঙ্গিণী**—জ্ঞানপূর্ণ যতি | Ben. 2008-9 ; MD. R2795 ; PU. 2008-9 |
| **অমৃত-তরঙ্গিণী**—লক্ষ্মীধর | M. T. 2795 ; TCD I. 173. TD. 8235. ; TG. 337, 341 |
| **আত্মপ্রিয়া**—নারায়ণ | TG. 350 ; Oppert 6083 |
| **আন্ধ্র-টীকা** | Adyar 21. M. 22 |
| **একাদশস্কন্ধসার**—ব্রহ্মানন্দভারতী | Oppert. II. 5433; Whish 11 |
| **একাদশস্কন্ধসার-সংগ্রহ**— | TG. 353 |
| **কান্তিমালা**—বিষ্ণুপুরী | L. p. 240 |
| **কৃষ্ণপদী**—রাঘবানন্দ মুনি | MD. R 2763, 2816, 3023 ; IO. 8101 ; PU. 1988—94 ; TG. 294 |

* সাঙ্কেতিক চিহ্নের পরিচয়ের তালিকা যথাস্থানে দ্রষ্টব্য।

| | |
|---|---|
| **কৃষ্ণবল্লভা**—আনন্দ ভট্টোপাধ্যায় | TCD. I. 178 |
| **কেরল-ভাষ্যব্যাখ্যা**— | TG. 269, 293 |
| **ক্রমসন্দর্ভ**—শ্রীজীবগোস্বামিপাদ | Ulwar 829 ; DU. 2435, 2455—57, |
| **ক্রোড়পত্ররাজ**—কেশব ভট্ট | Ulwar 831 |
| **গণদীপিকা**—কৃষ্ণদাস | কাশিমবাজার সং (মুদ্রিত) |
| **চিৎসুখী**—চিৎসুখাচার্য | শ্রীক্রমসন্দর্ভে ( ১।১।১ ) উল্লেখ |
| **চূর্ণিকা**—( মাধ্ব ) | PU. 2020—23 ; Ulwar 817 |
| **চূর্ণিকা-তাৎপর্য**—( মাধ্ব ) | AK. 167 |
| **চৈতন্যচন্দ্রিকা**— | CP. 24 |
| **চৈতন্যমতচন্দ্রিকা**—শ্রীনাথপণ্ডিত | ASB. H. 3634 |
| **চৈতন্যমতমঞ্জুষা**—শ্রীনাথ চক্রবর্তী | জয়পুরস্থ শ্রীগোবিন্দজী-গ্রন্থাগার |
| **জয়মঙ্গলা**—শ্রীনিবাসাচার্য (রামানুজীয়) | TG. 254, 282 ; Oppert 6085 |
| **জয়োল্লাসনিধি**—অপ্পয় দীক্ষিত | IO. 6742 |
| **টীকাসারসংগ্রহ**—উত্তমবোধ যতি | TG. 344-45 ; TCD. I. 185 |
| **তত্ত্বদীপিকা**— | শ্রীক্রমসন্দর্ভে ( ১।১।১ ) উল্লেখ |
| **তত্ত্বদীপিকা**—শ্রীনিবাসসূরি ( রামানুজীয় ) | কাশিমবাজার-সং (মুদ্রিত) |
| **তত্ত্বপ্রদীপিকা**— | Oppert. 6086 |
| ঐ—নারায়ণ যতি | TCD. I. 180 |
| **তত্ত্ববোধিনী**— | IO. 8100 |
| **তাৎপর্যটিপ্পনী**—জনার্দন ভট্ট(মাধ্ব) | MD. R 3287 ; CP. 44, 54 |
| **তামিল-টীকা**— | MD. D 2622 |
| ঐ—শঙ্করনারায়ণ শাস্ত্রী | TD. 9955 |

| | |
|---|---|
| তোষিণীসার— | PU. 2012—13 |
| তোষিণীসার-সংগ্রহ—কাশীনাথ | BU. 1295 |
| দুর্ঘটভাবদীপিকা—সত্যাভিনব তীর্থ (মাধ্ব) | |
| দ্রাবিড়-টীকা— | Adyar 88 |
| ন্যায়মঞ্জরী (শ্রুতি-গীতা-ব্যাখ্যা) | TG. 290 |
| পদযোজনা—বালকৃষ্ণদীক্ষিত (বল্লভীয়) | Ulwar. 825 |
| পদযোজনা—ভবদাস (বা ভাগবত-দাস ) | MD. D 2465 |
| পদরত্নাবলী—বিজয়ধ্বজ (মাধ্ব) | Ulwar. 820 ; MD. D 2233-4 |
| পদার্থসরসী— | PU. 2004 |
| পদ্যত্রয়ী-ব্যাখ্যা—সদানন্দ বিদ্বান্ | AS. III G 9 |
| পরমহংসপ্রিয়া—বোপদেব | শ্রীক্রমসন্দর্ভে (১।১।১) উল্লেখ |
| প্রকাশ—শ্রীনিবাস | Burnell. 104b ; IO. 3525 |
| প্রতিপদার্থপ্রকাশিকা—শোভনাদ্রি | MD. R 1721, R 3658 |
| প্রবোধিনী— | Burnell. 104b |
| প্রহর্ষণী— | AMC. |
| প্রেমমঞ্জরী—রামকৃষ্ণ মিশ্র | Ben. 157 ; কাশিমবাজার-সং (মুদ্রিত) |
| বালপ্রবোধিনী—গিরিধর (বল্লভীয়) | ASB. H 3597 ; Baroda. 159 |
| বৃহৎক্রমসন্দর্ভ—(গৌড়ীয়) | শ্রীবৃন্দাবন |
| ভক্তমনোরঞ্জনী—ভাগবতপ্রসাদ আচার্য | |

| | |
|---|---|
| **ভক্তরামা**—বেঙ্কটাচার্য | Baroda. 10312 |
| **ভক্তিদীপিকা**—জাতবেদ | IO. 6740 ; TG. 346-47 |
| **ভক্তিমতী**— | TCD. I. 187 |
| **ভগবল্লীলাচিন্তামণি**— | Bhr. 564 |
| **ভগবৎপ্রসাদসার**—শ্রীহরি সূরি | ASB. H 3648 |
| **ভাগবত-কৌমুদী**—রামকৃষ্ণ | L. 1641 ; ASB. H 3633 |
| **ভাগবতগূঢ়ার্থদীপিকা**—ধনপতি সূরি | Br. Mus. |
| **ভাগবতগূঢ়ার্থরহস্য**—ভাগবতানন্দ গোস্বামী | IO. 3519, 2540 |
| **ভাগবতচন্দ্রচন্দ্রিকা**—বীররাঘব (রামানুজীয়) | MD. R 4523, D 16086 ; Ulwar. 821 |
| **ভাগবত-টিপ্পনী**—লোকনাথ চক্রবর্তী (গৌড়ীয়) | ASB. H 3620, 3624 |
| **ভাগবত-তত্ত্বসার**—রাধামোহন শর্ম-গোস্বামী (গৌড়ীয়) | ASB. H 3623 |
| **ভাগবত-তাৎপর্যচন্দ্রিকা**—বেঙ্কট-কৃষ্ণ (মাধ্ব) | MD. D 2238—41 ; R 2945 ; PU. 2002 |
| **ভাগবত-তাৎপর্যদীপিকা**—নৃহরি (মাধ্ব) | PU. 2016, 2025 ; CP. 26 ; Adyar. 91 |
| **ভাগবত-তাৎপর্যনির্ণয়**—শ্রীমধ্বাচার্য | PU. 2024 |
| **ভাগবত-তাৎপর্যনির্ণয়-টিপ্পনী**—(বা তাৎপর্যটিপ্পনী) যদুপতি আচার্য (মাধ্ব) | PU. 2027, Adyar 90 |

**ভাগবতপুরাণ-প্রকাশ**— প্রিয়াদাস — L. 681

**ভাগবতপুরাণার্কপ্রভা**—হরিভানু শুক্লা — Oudh 1877

**ভাগবতমঞ্জরী**—গৌতমকুলচন্দ্র শর্মা — IO (মুদ্রিত)

**ভাগবতলীলাকল্পদ্রুম**— (ভাগবতের প্রথম শ্লোকব্যাখ্যা) — AMC.

**ভাগবতবিবরণ**— — MD. R. 4463

**ভাগবতবিবৃতি**—যদুপতি আচার্য (মাধ্ব)

**ভাগবত-ব্যাখ্যালেশ**—গোপাল চক্রবর্তী — IO. 3517; ASB. H 3621

**ভাগবতসার**—গোবিন্দ বিদ্যাবিনোদ — CCA. I. p. 404

**ভাগবতসারোদ্ধার**—জয়তীর্থ অবধূত

**ভাগবতাদ্যপদ্য-ব্যাখ্যাশতক**— বংশীধর শর্মা — AMC

**ভাগবতার্থতত্ত্বদীপিকা**—কৌণ্ডিণ্য ভাষ্যকার সূরি — MD. R 1572, R 1755, 6023; PU. 1995,

**ভাগবতার্থদীপিকা**—চক্রপাণি — ASB. H 3637

**ভাগবতার্থরত্নমালা**— — Adyar. 97; TCD. I. 174

**ভাবনামুকুর**—শুকমুনি — TCD. I. 184 (b)

**ভাবপ্রকাশিকা**—নরসিংহাচার্য — Oppert 367

**ভাবপ্রকাশিনী** (ভাবভাববিভাবিকা) —রামনারায়ণ মিশ্র (গৌড়ীয়) — ASB. H 3641

**ভাবভাবিকা**—রামনারায়ণ মিশ্র (?) — BU. 1296

| | |
|---|---|
| **ভাবার্থদীপিকা**—শ্রীধরস্বামী | IO. 6722—39, 3460—3507 ; TD. 9836—9907 ; MD. D 2199—2224, 257—59 |
| **ভাবার্থদীপিকা-ক্রোড়টিপ্পনী**—ব্রহ্মানন্দকিঙ্কর | BU. 1300 |
| **ভাবার্থদীপিকা-টীকা**—চৈতন্যবন | ASB. H 3617 |
| **ভাবার্থদীপিকাদীপনী**—শ্রীরাধারমণ গোস্বামী (গৌড়ীয়) | VSP. 1455—57 ; বহরমপুর ১৩০০ বঙ্গাব্দে মুদ্রিত ও কাশিমবাজার-সং |
| **ভাবার্থদীপিকাপ্রকাশ**—কাশীনাথ উপাধ্যায় | ASB. H 3642 ; BU. 1292—93 |
| **ভাবার্থদীপিকাভাব**—শিবরমণ | PU. 2017 |
| **ভাবার্থদীপিকা-স্নেহপূরণী**—কেশব দাস | CCA. I. (অহল্যা কামধেনু) |
| **ভাবার্থপ্রদীপিকা**—বা শ্রীধরোক্তাবশিষ্টার্থ (১০ম ও ১১শ) | ASB. H 3616—17 |
| **মুনিপ্রকাশ** ( ভাগবত-তাৎপর্য-টীকার্থ সংগ্রহ )—বেদগর্ভনারায়ণ (মাধ্ব) | MD. R 5345 |
| **মুনিভাবপ্রকাশিকা**—কৃষ্ণগুরু | MD. D 2229, R 64, 2861 ; PU. 2010 |
| ঐ—বীররাঘব | Adyar 9. 11.22, 32 C. 32. |
| **যাদুপত্যবিবৃতি-শেষপূরণী**—সত্যধর্মতীর্থ (মাধ্ব) | ধারোয়ারে মুদ্রিত |
| **রসমঞ্জরী**— | Oppert 6087 |
| **রাসক্রীড়াব্যাখ্যা**— | PU. 2030 ; Stein 1003-4 |
| ঐ—মুনি | Stein 3866 |

| | |
|---|---|
| **রাসপঞ্চাধ্যায়ী-প্রকাশ**—পীতাম্বর | |
| **বাসনা-ভাষ্য**[১]— | শ্রীক্রমসন্দর্ভে (১।১।১) উল্লেখ |
| **বিদ্বৎকামধেনু**[২]— | শ্রীক্রমসন্দর্ভে (১।১।১) উল্লেখ |
| **বিবরণ-মণিমঞ্জুষা** | ASB. H 3644—45 |
| **বিবৃতিপ্রকাশ**—বিট্‌ঠল দীক্ষিত (বল্লভীয়) | SB. 120 |
| **বিশুদ্ধ-রস-দীপিকা**—কিশোর-প্রসাদ (গৌড়ীয়) | PU. 2029 ; CPB. 3640 |
| **বিষমপদ-টীকা**— | Stein. 5025 |
| **বুধরঞ্জিনী**—বাসুদেব | MD. R 2952 ; ASB. H 3643 ; L. 1730 |
| **বৈষ্ণবতোষিণী**—শ্রীল সনাতন গোস্বামিপাদ (গৌড়ীয়) | IO. 3522—23 ; PU. 2011 ; SB. 115 ; DU. 2434, 3445 |
| **বৈষ্ণবানন্দিনী**—শ্রীবলদেব বিদ্যাভূষণ (গৌড়ীয়) | শ্রীবৃন্দাবন |
| **বোধসুধা**—বিদ্যাসাগর মুনি | TCD. I. 181 |
| **বোধিনী-সার**— | AMC. |
| **শুকতাৎপর্যরত্নাবলী**—বীররাঘব | MD. D 16063, 2230—32 |
| **শুকপক্ষীয়া**—সুদর্শন সূরি (রামানুজীয়) | MD. R 1026, 3101, D 2228 ; Ulwar. 816 |
| **শুকভাবপ্রকাশিকা**—সুন্দররাজ সূরি | MD. R 3780 |
| **শুকহৃদয়া**— | শ্রীক্রমসন্দর্ভে (১।১।১) উল্লেখ |
| **শুকহৃদয়-রঞ্জিনী**—নরসিংহ সূরি | MD. D 2237 |

১, ২। পুথি পাওয়া যায় নাই।

| | |
|---|---|
| **শ্রুতিস্তুতিচন্দ্রিকা**—বেঙ্কট | BU. 1299 |
| **সংক্ষিপ্তশ্রীবৈষ্ণবতোষিণী**—শ্রীজীবগোস্বামিপাদ (গৌড়ীয়) | শ্রীবৃন্দাবন |
| **সজ্জনহিত**—বেঙ্কটাদ্রি | MD. R 2164 |
| **সদর্থপ্রকাশিকা**—শঙ্কর | MD. R 3668 |
| **সম্বন্ধোক্তি**[১]— | শ্রীক্রমসন্দর্ভে (১।১।১, ১।১২।৩৬,৩৭) উদ্ধৃতি পাওয়া যায় |
| **সরলা**—যোগি-রামানুজাচার্য (রামানুজীয়) | কাশিমবাজার-সং (মুদ্রিত) |
| **সবার্থপ্রকাশিকা**— | Ulwar. 823 |
| **সর্বোপকারিণী**— | AMC. |
| **সারসংগ্রহ**—ব্রহ্মানন্দ ভারতী | MD. R 4062 (b) |
| **সারার্থদর্শিনী**—শ্রীল বিশ্বনাথ চক্রবর্তী (গৌড়ীয়) | IO. 3508—16 ; PU 2003 ; Ulwar. 813 |
| **সিদ্ধান্তপ্রদীপ**—শুকদেব-দাস (নিম্বার্কীয়) | কাশিমবাজার-সং (মুদ্রিত) |
| **সিদ্ধান্তার্থদীপিকা**—বৈষ্ণবশরণ | " " |
| **সুবোধিনী**—শ্রীবল্লভাচার্য | MD. D 2243—46 ; IO. 3524 |
| **সুবোধিনীপ্রকাশ**—পুরুষোত্তম মহারাজ (বল্লভীয়) | |
| **হনুমদ্ভাষ্য**[২]— | শ্রীক্রমসন্দর্ভে (১।১।১) উল্লেখ পাওয়া যায় |



১,২। পুথি পাওয়া যায় নাই।

